# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৬ জানুয়ারি।

সপ্তম খণ্ড।

## হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপন পত্র।

### সরকুলর অর্ডর।

বঙ্গদেশের অন্তর্গত ফোর্ট উইলিয়মস্থ হাই কোর্টের আদেশমতে প্রচারিত।

(ফৌজদারী।)

৪নং, তারিখ ১৮৯৩ সাল ৭ই অক্টোবর।

পরওয়ানা জারি উপলক্ষে নৌকা ভাডা প্রদানের বিধান করিবার জন্য যে সকল জিলায় অতিরিক্ত ফী আদায় করা যাইতে পারে সেই সকল জিলার সংশোধিত যে তালিকা ১৮৯৩ সালের ৪ঠা সেপ্টেম্বর তারিখের ৩ নং সরকুলর অর্ডরের সহিত প্রচারিত হইয়াছে সেই তালিকায় "রাজসাহী" জিলার পর নিম্নলিখিত শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে:—

মালদহ ............ সমস্ত জিলা।

১৮৯৩ সালের ৪ঠা অক্টোবর তারিখের কলিকাতা গেজেটের ১ খণ্ডের ৮৩৪ পৃষ্ঠায় প্রকাশিত।

### ২ নং সাধারণ পত্র।

——————————র { জিলার মাজিষ্ট্রেট / ডেপুটী কমিশনর } সাহেব সমীপেষু—

কলিকাতা, তারিখ ১৮৯৩ সাল ২১এ আগষ্ট।

মহাশয়,

আমার প্রতি এই কথা জানাইবার আদেশ হইয়াছে যে আদালতের (ফৌজদারী) সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ২০৬ ও ২০৭ পৃষ্ঠায় প্রদত্ত সংখ্যা সম্বলিত ১ ও ২ রেজিষ্টরির ফারম এক্ষণে যত মৌজুদ আছে তাহা ফুরাইয়া গেলে যেন তৎপরিবর্তে এতৎসংযুক্ত একত্রীকৃত রেজিষ্টরির ফারম রাখা হয় ও ব্যবহার করা হয়।

বশম্বদ ভৃত্য,

এচ ডবলিউ. সি, কারওফ্

রেজিষ্টার।

## বর্ত্তমান বিধি।

### বঙ্গদেশের ফৌজদারী আদালত সমূহে যে সকল রেজিষ্টরী রাখিতে হইবে তাহার তালিকা—(চলিতেছে)।

### গ।—সংখ্যাদি সম্বলিত রেজিষ্টরী।

১।—১৮৯ সালে প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের দফার নিম্নে যতগুলি অপরাধ রিপোর্ট করা হয়, যতগুলি মোকদ্দমা মিথ্যা বলিয়া খারিজ করা হয় এবং যতগুলি মোকদ্দমার বিচার হয় তৎপ্রদর্শক রেজিষ্টরী।

( জিলার ও মহকুমার মাজিষ্ট্রেটদের আদালতে রাখিতে হইবে ও এক বৎসরের জন্য রাখিতে হইবে। )

দণ্ডনীয় কার্য্যের দফার নম্বর————

[ ২নং বাৎসরিক বর্ণনাপত্রের সংযুক্ত তফশীল মত।]

| ক্রমিক নম্বর। | | | | | নিম্নলিখিত সালে যে সকল অপরাধের রিপোর্ট করা হইয়াছে। | | ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২০০ ধারামতে যে সকল নালিশ ডিস্‌মিস্ হয়। | অপর যে সকল মোকদ্দমা মিথ্যা বলিয়া খারিজ করা হয়। | বৎসরের মধ্যে বিচারার্থ উপস্থিত করা হইয়াছে। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বৎসরের ক্রমিক নম্বর | অপরাধের নালিশের রেজিষ্টরিতে। | পুলিস কর্ত্তৃক ধর্ত্তব্য মোকদ্দমার মাজিষ্ট্রেটের সাধারণ রেজিষ্টরিতে। | যাহাতে প্রথম সন্ধানের রিপোর্ট ব্যবহৃত হয় না পুলিস কর্ত্তৃক ধর্ত্তব্য এমন সকল সামান্য মোকদ্দমার রেজিষ্টরিতে। | বিবিধ মোকদ্দমার রেজিষ্টরিতে। | ১৮৯ । | ১৮৯ । | | | | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| | | | | | | | | | | |

উপদেশ। যে সকল মোকদ্দমা সম্বন্ধে হুকুম প্রদত্ত হইয়াছে তাহা সময়ে সময়ে দণ্ডনীয় কার্য্যের উপযুক্ত দফার নিম্নে ধরিতে হইবে এবং যে সকল মোকদ্দমা দায়ের থাকে তাহা বৎসরের শেষে যোগ করিতে হইবে। পূর্ব্ব বৎসরে যে সকল মোকদ্দমা রিপোর্ট করা হয় তাহা চলতি বৎসরে রিপোর্ট করা মোকদ্দমা হইতে পৃথক করিবার উদ্দেশ্যে ৬ ও ৭ ঘর দেওয়া হইয়াছে। কিন্তু কেবল চাল বৎসরে রিপোর্ট করা মোকদ্দমাগুলিই ২নং বাৎসরিক বর্ণনাপত্রের ৩ ঘরে লিখিতে হইবে।

মন্তব্য।—তফশীলের অন্তর্গত যে সকল মোকদ্দমা মহকুমার কোন আদালতে রুজু করা হয় তাহা এই রেজিষ্টরিতে ধরিতে হইবে। প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের দফার নিম্নস্থ অপরাধ সকল প্রয়োজনানুসারে এক বা একাধিক স্বতন্ত্র পৃষ্ঠায় লিখিতে হইবে। রেজিষ্টরিটী বাঁধান বহির আকারে রক্ষিত হইবে না কিন্তু দণ্ডনীয় কার্য্যের ভিন্ন ভিন্ন দফার পৃষ্ঠাগুলি একসঙ্গে গাঁথিয়া রাখিতে হইবে ও আবশ্যকমত উহাতে কথা সন্নিবেশ ও সংযোগ করিতে হইবে।

২নং বাৎসরিক বর্ণনাপত্র প্রস্তুতকরণের সুবিধার জন্য এই রেজিষ্টরী অভিপ্রেত এবং ইহা উপরের উপদেশ হইতেই বুঝা যায়। ঐ বর্ণনাপত্র প্রস্তুতকরণ সম্বন্ধে যে উপদেশ ২৬০ পৃষ্ঠায় প্রদত্ত হইয়াছে তাহাতে এই আদেশ করা হইয়াছে যে ঐ বর্ণনাপত্রে সুতরাং এই রেজিষ্টরির ৬ ও ৭ ঘরেও ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৪ ৫ ১৪ ও ১৬ অধ্যায় মতে ‘ যে সকল অপরাধের (মোকদ্দমার) সন্ধান দেওয়া হয় নালিশ করা হয় বা নালিশ গ্রহণ করা হয় সেই সকল অপরাধ যদি জিলার মধ্যে ঘটিয়াছে বলিয়া কথিত হইয়া থাকে তাহা হইলে ঐ সকল মোকদ্দমার কতকগুলি বিচার কার্য্যের বিষয় না হইয়া থাকিলেও কিম্বা মিথ্যা বলিয়া প্রমাণ হইয়া থাকিলেও সেই সমস্ত অপরাধ ধরিতে হইবে। (১৮৯৩ সালের ৬ জুন তারিখের ১নং সাধারণ পত্র।)

২।—১৮৯ সালে——আদালতে প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের দফার নিম্নে যতগুলি ব্যক্তিকে মুক্ত করিয়া দেওয়া হয় কি ছাড়িয়া দেওয়া হয় কি অপরাধী বলিয়া নির্ণয় করা হয় তৎপ্রদর্শক রেজিষ্টরী।

( জিলার ও মহকুমার মাজিষ্ট্রেটদের আদালতে রাখিতে হইবে ও এক বৎসরের জন্য রাখিতে হইবে )

দণ্ডনীয় কার্য্যের দফার নম্বর————

[ ২নং বাৎসরিক বর্ণনাপত্রে সংযুক্ত তফশীল মত। ]

| বৎসরের ক্রমিক নম্বর। | ক্রমিক নম্বর। | | | | মুক্ত করিয়া দেওয়া হইল কি ছাড়িয়া দেওয়া হইল। | অপরাধ নির্ণীত হইল। | মরিয়া গিয়াছে পলাইয়া গিয়াছে কি স্থানান্তরিত করা হইয়াছে। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | অপরাধের নালিশের রেজিষ্টরিতে। | পুলিস কর্ত্তৃক ধর্ত্তব্য মোকদ্দমার মাজিষ্ট্রেটের সাধারণ রেজিষ্টরিতে। | যাহাতে প্রথম সন্ধানের রিপোর্ট ব্যবহৃত হয় না পুলিস কর্ত্তৃক ধর্ত্তব্য এমন সকল সামান্য মোকদ্দমার রেজিষ্টরিতে। | বিবিধ মোকদ্দমার রেজিষ্টরিতে। | | | | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| | | | | | | | | |

উপদেশ। যে সকল ব্যক্তিকে নিষ্পত্তি করা মোকদ্দমার রেজিষ্টরির ১৪ হইতে ১৯ পর্য্যন্ত ঘরে ধরা হইয়াছে তাহাদিগকে বিচার সমাপ্তির পর এই রেজিষ্টরিতে দণ্ডনীয় কার্য্যের উপযুক্ত দফার নিম্নে ধরা যাইতে পারিবে। যাহাদের মোকদ্দমা সমর্পিত বা মতের জন্য অর্পিত বলিয়া ২০ ঘরে প্রদর্শিত হইয়াছে তাহাদিগকে উচ্চতর আদালতে ফল স্থির হইবার পর ধরিতে হইবে। যতদিন পর্য্যন্ত ঐ ফল নির্ণীত না হয় ততদিন তাহাদিগকে দায়ের বলিয়া দেখাইতে হইবে। ২নং বাৎসরিক বর্ণনাপত্রে যে সকল দফা লিখিতে হইবে তাহা সমাপ্ত করিবার জন্য বৎসরের শেষে প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের নিম্নে যত ব্যক্তি দায়ের থাকে তাহার হিসাব করিতে হইবে।

মন্তব্য।—দণ্ডনীয় কার্য্যের প্রত্যেক দফার নিম্নস্থ অপরাধ সকল আবশ্যকমতে এক বা একাধিক স্বতন্ত্র পৃষ্ঠায় লিখিতে হইবে। রেজিষ্টরিটী বাঁধান বহির আকারে রক্ষিত হইবে না। কিন্তু দণ্ডনীয় কার্য্যের ভিন্ন২ দফার পৃষ্ঠাগুলি একত্র গাঁথিয়া রাখিতে হইবে এবং আবশ্যকমত উহাতে কথা সন্নিবেশ ও যোগ করিতে হইবে। মহকুমার কোন আদালতে তফশীলভুক্ত যত মোকদ্দমার নিষ্পত্তি হয় সেই সকল মোকদ্দমা এই রেজিষ্টরিতে লিখিতে হইবে।

## বঙ্গদেশের ও আসামের ফৌজদারী আদালত সমূহে যে সকল রেজিষ্টরী রাখিতে হইবে তাহার তালিকা—(চলিতেছে)।

### গ—সংখ্যাদি সম্বলিত রেজিষ্টরী।

১।—১৮৯ সালে ———— আদালতে প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের দফার নিম্নে যতগুলি অপরাধ রিপোর্ট করা হয়, যতগুলি মোকদ্দমা মিথ্যা বলিয়া খারিজ করা হয়, যতগুলি মোকদ্দমার বিচার হয়, যতগুলি ব্যক্তিকে মুক্ত করিয়া দেওয়া হয় কি ছাড়িয়া দেওয়া হয় বা অপরাধী বলিয়া নির্ণয় করা হয় এবং যতগুলি ব্যক্তিকে সরাসরীমতে বিচার করা হয় তৎপ্রদর্শক রেজিষ্টরী।

(জিলার ও মহকুমার ম্যাজিষ্ট্রেটদের আদালতে রাখিতে হইবে ও এক বৎসরের জন্য রাখিতে হইবে।)

দণ্ডনীয় কার্য্যের দফার নম্বর ————

[২ নং বাৎসরিক বর্ণনাপত্রে সংযুক্ত তফসীলমত]

| বৎসরের ক্রমিক নম্বর। | ক্রমিক নম্বর। | | | | নিম্নলিখিত সালে যে সকল অপরাধের রিপোর্ট করা হইয়াছে। | | ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২০০ ধারামতে যে সকল নালিশ ডিস্‌মিস্ হয়। | অপর যে সকল মোকদ্দমা মিথ্যা বলিয়া খারিজ করা হয়। | বৎসরের মধ্যে বিচারার্থ উপস্থিত করা হইয়াছে। | যতগুলি ব্যক্তি। | | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | অপরাধের নালিশের রেজিষ্টরিতে। | পুলিস কর্ত্তৃক হস্তব্য মোকদ্দমার ম্যাজিষ্ট্রেটের সাধারণ রেজিষ্টরিতে। | যাহাতে প্রথম সন্ধানের রিপোর্ট ব্যবহৃত হয় না পুলিস কর্ত্তৃক হস্তব্য এমন সকল সমান্য মোকদ্দমার রেজিষ্টরিতে। | বিবিধ মোকদ্দমার রেজিষ্টরিতে। | ১৮৯ । | ১৮৯ । | | | | মুক্ত ও খালাস হয়। | অপরাধী বলিয়া নির্ণীত হয়। | মরিয়া যায় পলাইয়া যায় বা স্থানান্তরিত হয়। | সরাসরীমতে বিচারের অধীন হয়। | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
| | | | | | | | | | | | | | | |

উপদেশ।—যে সকল মোকদ্দমা সম্বন্ধে হুকুম প্রদত্ত হইয়াছে তাহা সময়ে সময়ে দণ্ডনীয় কার্য্যের উপযুক্ত দফার নিম্নে ধরিতে হইবে এবং যে সকল মোকদ্দমা দায়ের থাকে তাহা বৎসরের শেষে যোগ করিতে হইবে। পূর্ব্ব বৎসরে যে সকল মোকদ্দমা রিপোর্ট করা হয় তাহা চলতি বৎসরে রিপোর্ট করা মোকদ্দমা হইতে পৃথক করিবার উদ্দেশ্যে ৬ ও ৭ ঘর দেওয়া হইয়াছে কিন্তু কেবল হাল বৎসরে রিপোর্ট করা মোকদ্দমাগুলিই ২নং বাৎসরিক বর্ণনাপত্রের ৩ ঘরে লিখিতে হইবে। দণ্ডনীয় কার্য্যের প্রত্যেক দফার নিম্নস্থ অপরাধ আবশ্যকমতে এক বা একাধিক স্বতন্ত্র পৃষ্ঠায় লিখিতে হইবে। ২ নং বাৎসরিক বর্ণনাপত্রে সংযুক্ত তফসীলের অন্তর্গত যে সকল মোকদ্দমা মহকুমার কোন আদালতে রুজু করা হয় বা ঐরূপ যে সকল মোকদ্দমার ঐরূপ আদালতে নিষ্পত্তি হয় সেই সকল মোকদ্দমা এই রেজিষ্টরিতে ধরিতে হইবে। যে সকল ব্যক্তিকে নিষ্পত্তি করা মোকদ্দমার রেজিষ্টরির ১৪ হইতে ১৯ পর্য্যন্ত ঘরে ধরা হইয়াছে তাহাদিগকে বিচার সমাপ্তির পর এই রেজিষ্টরিতে দণ্ডনীয় কার্য্যের উপযুক্ত দফার নিম্নে ধরিতে হইবে। যাহাদের মোকদ্দমা সমর্পিত বা মতের জন্য অর্পিত বলিয়া ২০ ঘরে প্রদর্শিত হইয়াছে তাহাদিগকে উচ্চতর আদালতে ফল স্থির হইবার পর ধরিতে হইবে। যতদিন পর্য্যন্ত ঐ ফল নির্ণীত না হয় ততদিন তাহাদিগকে "দায়ের" বলিয়া দেখাইতে হইবে। ২নং বাৎসরিক বর্ণনাপত্রে যে সকল দফা লিখিতে হইবে তাহা সমাপ্ত করিবার জন্য বৎসরের শেষে প্রত্যেক দণ্ডনীয় কার্য্যের নিম্নে যত ব্যক্তি দায়ের থাকে তাহার হিসাব করিতে হইবে।

২ নং বাৎসরিক বর্ণনাপত্র প্রস্তুত করণের সুবিধার জন্য এই রেজিষ্টরী অভিপ্রেত এবং ইহা উপরের উপদেশ হইতেই বুঝা যায়। ঐ বর্ণনাপত্র প্রস্তুত করণ সম্বন্ধে যে উপদেশ ২৬০ পৃষ্ঠায় প্রদত্ত হইয়াছে তাহাতে এই আদেশ করা হইয়াছে যে ঐ বর্ণনাপত্রে সুতরাং এই রেজিষ্টরির ৬ ও ৭ ঘরেও ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৪ ৫ ১৪ ও ১৬ অধ্যায় মতে যে সকল অপরাধের (মোকদ্দমার) সন্ধান দেওয়া হয়, নালিশ করা হয় বা নালিশ গ্রহণ করা হয় সেই সকল অপরাধ যদি জিলার মধ্যে ঘটিয়াছে বলিয়া কথিত হইয়া থাকে তাহা হইলে ঐ সকল মোকদ্দমার কতকগুলি বিচার কার্য্যের বিষয় না হইয়া থাকিলেও কিম্বা মিথ্যা বলিয়া প্রমাণ হইয়া থাকিলেও সেই সমস্ত অপরাধ ধরিতে হইবে (১৮৯৩ সালের ৬ জুন তারিখের ১নং সাধারণ পত্র)। উপরে উল্লিখিত বাৎসরিক বর্ণনাপত্র প্রস্তুত করণ সম্বন্ধে সমস্ত উপদেশ এই রেজিষ্টরী লেখার সময়েও পালন করিতে হইবে।

'বৎসরের মধ্যে বিচারার্থ উপস্থিত করা হইয়াছে' এই ঘরটি এই রেজিষ্টরী হইতে প্রস্তুত করা বিবরণ যে কাল সম্বন্ধে হয় কেবল সেই কালের মধ্যে যে সকল মোকদ্দমা বিচারার্থ উপস্থিত করা হয় সেই সকল মোকদ্দমা প্রদর্শিত হইবার জন্য অভিপ্রেত ঐ কালের আরম্ভে যে সকল মোকদ্দমা দায়ের ছিল তাহা প্রদর্শিত হইবার জন্য নহে।

মন্তব্য।—এই রেজিষ্টরী বাঁধা বহির আকারে রাখিতে হইতে হইবে না। দণ্ডনীয় কার্য্যের ভিন্ন ভিন্ন দফার কাগজ একত্রে ফাইল করিয়া আবশ্যকমত লেখা সন্নিবেশ ও সংযোগ করিতে হইবে।

## বর্ত্তমান বিধি।

৭। পার্শ্বলিখিত জিলাগুলিতে বৎসরের কিয়ৎকাল নৌকাযোগে ভিন্ন ভ্রমণ করা অসম্ভব। যেং স্থলে নৌকা ভাড়া দিতে হইবে সেইং স্থলে ঐ সকল জিলায় উপরিলিখিত ১ ও ৬ বিধিমতে যে ফী দেয় হয় তাহা ছাড়া নৌকা ভাড়া লওয়া যাইতে পারিবে। যে হারে ঐ নৌকা ভাড়া লইতে হইবে তাহা জিলার মাজিষ্ট্রেট সময়েং ধার্য্য করিয়া দিবেন এবং উহা এরূপে ধার্য্য করিতে হইবে যে পোলিসের অংর্ত্তব্য মোকদ্দমায় পরওয়ানা জারির জন্য নৌকার যে দাঁড়ি মাঝি রাখা আবশ্যক তাহার জন্য বাস্তবিক যে খরচ হইবে উহা মোটের উপর সেই খরচ কুলাইবার পক্ষে পর্য্যাপ্ত-মাত্র হয়।

| | জিলা | মহকুমা | থানা |
|---|---|---|---|
| | বাখরগঞ্জ | | |
| ১৮৮৬ সালের ৫ই মার্চ্চ তারিখের ২নং বিধি দ্বারা সংযোজিত। | বগুড়া (যে অংশ করোতিয়া নদীর পূর্ব্বদিকে স্থিত) | | |
| | ঢাকা | | |
| | ফরীদপুর | | |
| | যশোহর | | |
| ১৮৯০ সালের ২৩ এপ্রিল তারিখের ৩ নং বিধি দ্বারা সংযোজিত। | খুলনা | | |
| | পাবনা | | |
| | ময়মনসিংহ | | |
| | নোয়াখালি | | |
| ১৮৯১ সালের ১লা জানুয়ারি তারিখের ১ নং বিধি দ্বারা সংযোজিত। | রঙ্গপুর | গাইবান্ধা | |
| | | কুড়িগ্রাম | |
| ১৮৯১ সালের ১৫ই জানুয়ারি তারিখের ২নং বিধি দ্বারা সংযোজিত। | রাজসাহি | | |
| | শ্রীহট্ট | | |
| | ত্রিপুরা | | |
| ১৮৮৪ সালের ৮ই মার্চ্চ তারিখের ৬ নং বিধি দ্বারা সংযোজিত। | ২৪ পরগণা | সদর | জয়নগর |
| | | | বারুইপুর |
| | | | ক্যানিং |
| | | | ভাঙ্গড় |
| | | বশিরহাট | হরওয়া |
| | | | হসনাবাদ |
| | | কলাগাছী | মথুরাপুর |
| | | | কুল্পী |

উপরের ৭ ও ৮ পারাগ্রাফ কেবল বাঙ্গালা সম্বন্ধে খাটে। আসামের পরওয়ানা সম্বন্ধে নিম্নলিখিত ৭, ৮ ও ৯ পারাগ্রাফ সন্নিবেশিত করিতে হইবে।—

৭। পার্শ্বলিখিত জিলাগুলিতে বৎসরের কিয়ৎকাল নৌকাযোগে ভিন্ন ভ্রমণ করা অসম্ভব। যেং স্থলে নৌকা ভাড়া দিতে হইবে সেইং স্থলে ঐ সকল জিলায় উপরিলিখিত ১ ও ৬ বিধিমতে যে ফী দেয় হয় তাহা ছাড়া নৌকা ভাড়া লওয়া যাইতে পারিবে। যে হারে ঐ নৌকা ভাড়া লইতে হইবে তাহা জিলার মাজিষ্ট্রেট সাহেব সময়েং ধার্য্য করিয়া দিবেন কিন্তু ঐ হার সেসন্স জজ সাহেবের অনুমোদনসাপেক্ষ হইবে। এবং ঐ হার এরূপে ধার্য্য করিতে হইবে যে পোলিসের অধর্ত্তব্য মোকদ্দমায় পরওয়ানা জারির নিমিত্ত নৌকা ভাড়ার জন্য কিম্বা নৌকার যে দাঁড়ি মাঝি রাখা আবশ্যক তাহার জন্য বাস্তবিক যে খরচ হইবে উহা মোটের উপর সেই খরচ কুলাইবার পক্ষে পর্য্যাপ্তমাত্র হয়।

| | |
|---|---|
| শ্রীহট্ট | নৌগা |
| কামরূপ | লখিমপুর |

৮। যে পিয়াদা পরওয়ানা জারি করিবে তাহাকে যে খেয়া পার হইতে হইবে সেই খেয়ায় যদি আইনানুসারে কোন খেয়ার ফী লওয়া যাইতে পারে তাহা হইলে যে ব্যক্তির প্রার্থনায় ঐ পরওয়ানা বাহির হয় সেই ব্যক্তির নিকট হইতে ১ ৬ ও ৭ বিধি অনুসারে দেয় ফী ব্যতিরেকে ঐ খেয়ার ফীও নগদ টাকায় আদায় করিতে হইবে।

৯। উপযুক্ত কারণ প্রদর্শিত হইলে হাই কোর্ট গবর্ণমেণ্টের গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরির অধীনে সময়ে সময়ে উপরিলিখিত সকল বা কোন বিধির কার্য্য হইতে কোন জিলাকে বা কোন জিলার অংশকে মুক্ত করিতে পারিবেন এবং ঐরূপে কোন মুক্ত জিলাকে বা জিলার অংশকে ঐ সকল বিধি বা উহার মধ্যে কোন বিধির কার্য্যের অধীন করিতে পারিবেন।[১]

[১] যে সকল স্থলে পরওয়ানা জারির জন্য আদালতে ইষ্টাম্পে আদালতের রসুম দেওয়া হইয়াছে কিন্তু পরওয়ানা বাহির হয় নাই সেই সকল স্থলে ইষ্টাম্পের মূল্য ফিরাইয়া দেওয়া সম্বন্ধে কোন সাধারণ নিয়ম নির্দ্ধারণ করিয়া দিতে পারা যায় না। প্রত্যেক স্থলে আদালতকে স্বীয় বিবেচনা মতে অবস্থানুসারে কার্য্য করিতে হইবে। যেখানে ইষ্টাম্পের মূল্য অধিক সেখানে উহা ফিরাইয়া দিলে উপযুক্ত কার্য্যই হইবে। ( হাই কোর্টের ১৮৮২ সালের ১ ৫ নং)।

## বঙ্গ দেশের অন্তর্গত কোর্ট উইলিয়মস্থ হাই কোর্টের আদেশমতে প্রচারিত সরকুলর অর্ডর।

### ( ফৌজদারী। )

৩ নং। তারিখ ১৮৯৩ সাল ৪ঠা সেপ্টেম্বর।

আদালতের ( ফৌজদারী ) সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ৫৬ পৃষ্ঠায় ২ অধ্যায়ের ১ বিধির ৭ প্রকরণ ( ও তলার মন্তব্য ) এবং ঐ পুস্তকের ৫৭ ও ৫৮ পৃষ্ঠায় ৭, ৮ ও ৯ প্রকরণ ( ও তৎসংযুক্ত মন্তব্য ) কাটিয়া দিয়া নিম্ন-লিখিত প্রকরণগুলি সন্নিবেশিত করিতে হইবে :—

৭। দেশের অবস্থানুসারে যে নৌকা ভাড়া বা খেয়ার মাসুল আবশ্যক হয় তৎপ্রদানের বিধান করিবার জন্য, বৎসরের যেং কালে সম্পর্কযুক্ত জিলার কর্তৃপক্ষের মতে নৌকাযোগে ভিন্ন ভ্রমণ অসম্ভব সেইং কালে এই বিধিসংযুক্ত তকসীলের লিখিত স্থান সমূহের সর্ব্বত্র বা কোন অংশে পরওয়ানা জারির জন্য যে ফী লওয়া যাইতে পারে তাহা শতকরা ২৫ টাকা হারে বৃদ্ধি করিতে হইবে। কোন জিলার যে অংশে বা বৎসরের যে কালে এই পুরা অতিরিক্ত হার আদায় করা অনাবশ্যক দেখা যায় সেই অংশে বা সেই কালে জিলার কর্তৃপক্ষ স্বীয় বিবেচনামতে এই অতিরিক্ত ফী কমাইয়া সাধারণতঃ যে ফী আদায় করা যাইতে পারে তাহার উপর কেবল শতকরা ১২।৷০ করিতে পারিবেন।

| জিলা | স্থান। |
|---|---|
| বাখরগঞ্জ | সমস্ত জিলা। |
| ঢাকা | সমস্ত জিলা। |
| ফরীদপুর | সমস্ত জিলা। |
| যশোহর | সমস্ত জিলা। |
| খুলনা | সমস্ত জিলা। |
| মুর্শিদাবাদ | জঙ্গিপুর মহকুমা। |
| ময়মনসিংহ | সমস্ত জিলা। |
| নওয়াখালি | সমস্ত জিলা। |
| নদীয়া | কুষ্টিয়া মহকুমা। |
| পাবনা | সমস্ত জিলা। |
| বগুড়া | সমস্ত জিলা। |
| রাজসাহী | সমস্ত জিলা। |
| রঙ্গপুর | কুড়িগ্রাম ও গাইবান্ধা মহকুমা ও সদর মহকুমার কালিগঞ্জ থানা। |
| ত্রিপুরা | সমস্ত জিলা। |
| ২৪ পরগণা | সদর মহকুমার জয়নগর, মাতলা, বারুই-পুর ভাঙ্গড, বিষ্ণুপুর, সোণাপুর ও বজবজে থানা, বশিরহাট মহকুমার হারওয়া ও হসনাবাদ থানা এবং কলাগাছী মহকুমার মথুরাপুর ও কুল্পি থানা। |
| শ্রীহট্ট | সমস্ত জিলা। |
| কামরূপ | সমস্ত জিলা। |
| লখিমপুর | সমস্ত জিলা। |
| নৌগাঁ | সমস্ত জিলা। |
| ডারঙ্গ | সমস্ত জিলা। |
| গোয়ালপাড়া | সমস্ত জিলা। |
| শিবসাগর | সমস্ত জিলা। |
| কাছাড় | সমস্ত জিলা। |

মন্তব্য। এই বিধি অনুসারে পরওয়ানা জারিকারির যে নৌকাভাড়া মঞ্জুর করা হয় তাহা কেবল 'পরওয়ানা জারির খরচ' শীর্ষের নিম্নে বিশেষ নৈমিত্তিক খরচ বাবৎ ধরিতে হইবে। (বঙ্গদেশের গবর্ণমেণ্টের রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগের ১৮৯ সালের ৪ঠা আগষ্ট তারিখের নির্দ্ধারণ দেখ।

৭ ক। যে সকল জিলা বা জিলার অংশ উপস্থিত সময়ে ৭ প্রকরণের অধীন নয় সেই সকল জিলায় বা জিলার অংশে পিয়াদাকে পরওয়ানা জারির নিমিত্ত খেয়া পার হইতে হইলে এবং ঐ খেয়ায় আইনানুসারে কোন মাশুল আদায় করিতে পারা গেলে স্থানীয় গবর্ণমেণ্ট সকল এই সকল বিধির কার্য্যের জন্য যে বিশেষ অগ্রিম টাকা বরাবরের জন্য মঞ্জুর করেন পরওয়ানা জারিকারী আদালত ঐ মাশুল তাহা হইতে দিবেন।

১৮৯৩ সালের ১৬ই আগষ্ট তারিখের কলিকাতা গেজেটের ১ খণ্ডের ৭০৪ পৃষ্ঠায় ও ঐ মাসের ২৬ তারিখের আসাম গজেটের ৩ খণ্ডের ৯৯২ পৃষ্ঠায় প্রকাশিত।

## বর্ত্তমান বিধি।

### যোগ বিয়োগের স্মারকলিপি।

৮৪। আমানত প্রাপ্তির মাসিক বর্ণনাপত্রে নিম্নলিখিত ক্রমে যোগ বিয়োগের একটী স্মারকলিপি সংযোজিত করিয়া দিতে হইবে:—

গত মাসের বাকী — টাকা।

মাসের মধ্যে যত A শ্রেণীর আমানত পাওয়া গেল { মাসের মধ্যে পুনঃপ্রদত্ত / মাসের মধ্যে পুনঃপ্রদত্ত নয়

মাসের মধ্যে B শ্রেণীর যত আমানত পাওয়া গেল

মোট

মাসের মধ্যে A শ্রেণীর যত আমানত পুনঃপ্রদত্ত হইল { মাসের মধ্যে পাওয়া / পূর্ব্ব মাসে পাওয়া

মাসের মধ্যে B শ্রেণীর যত আমানত পুনঃপ্রদত্ত হইল*

আমানতের যত বাকী অপ্রদত্ত রহিল

### পুনঃপ্রদত্ত আমানতের রিটরণ।

৮৯। জজ সাহেব তাঁহার ৫৲ টাকার অধিক আমানত পুনঃপ্রদানের রেজিষ্টরি (১৭ নং ফারম) হইতে মাসে মাসে লেখা উদ্ধৃত করিবা এ লেখা ট্রেজুরির ভারপ্রাপ্ত কর্ম্মচারির নিকট এই অভিপ্রায়ে প্রেরণ করিবেন যে উক্ত কর্ম্মচারী যেন টাকা প্রদানের নিজের বন্দের সহিত মিলাইয়া এ লেখা একৌণ্টাণ্ট জেনরল সাহেবের নিকট পাঠান। জিলার জজ সাহেব এ লেখায় (১) পূর্ব্ব পূর্ব্ব মাসের আমানতের দরুণ যে টাকা তাঁহার নিজের আদালতে পুনঃ প্রদত্ত হয় বা যে টাকার পুনঃপ্রদান তিনি অধস্তন আদালতের বর্ণনাপত্র হইতে উদ্ধৃত করেন তাহার বিশেষ বিবরণ (৮১ বিধি), (২) চলতি মাসের আমানতের দরুণ জিলার বা অধস্তন আদালতে যে টাকা পুনঃ প্রদত্ত হয় তাহার একটী মোট (এই মোটের ঐ হিসাবে প্রাপ্ত টাকার মোটের সহিত মিলা চাই) ও (৩) ৫৲ টাকা ও তাহার কম আমানতের দরুণ যে টাকা পুনঃ প্রদত্ত হয় তাহার মোট ধরিবেন।

### ১৭ নং ফারম্।

১৮৭ সালে মাসের ট্রেজুরিতে পুনঃ প্রদত্ত বা আদালতে পুনঃ প্রদত্ত ও ট্রেজুরিতে বিজ্ঞাপিত বিচার সম্পর্কীয় আমানতী টাকার আদালতের দৈনিক রেজিষ্টরী।

১ম ভাগ—A শ্রেণীর আমানত * ২য় ভাগ—B শ্রেণীর আমানত *

| পাইবার তারিখ। | আমানতের বিশেষ বিবরণ। আদালতের রেজিষ্টরী অনুযায়ী নম্বর | টাকা বা জমা দিবার বাকী | বর্ত্তমান পুন প্রদত্ত টাকা সম্বন্ধীয় তারিখ। আদালতে বা ট্রেজুরিতে টাকা প্রদানের হুকুম স্বাক্ষর করিবার তারিখ। | টাকা প্রদানের হুকুম দিবার আদালতের রেজিষ্টরী অনুযায়ী তারিখ। | যে টাকার চেকের পুন প্রদত্ত সংখ্যা। | কাহাকে পুন প্রদত্ত হইল। | নগদ টাকায় দেওয়া হইল কি হুণ্ডির দ্বারা দেওয়া হইল। | ৫ টাকার অধিক প্রত্যেক আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয়। পূর্ব্ব মাসে প্রাপ্ত। | চলতি মাসে প্রাপ্ত। | ৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয় | নামের আদ্যক্ষর। একৌণ্টাণ্টের। | ভারপ্রাপ্ত জজের। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| | | | | | | | | | | | | | |

**এই দুই শ্রেণীর আমানতের জন্য স্বতন্ত্র২ রেজিষ্টরী রাখিতে হইবে।

এই রেজিষ্টরীর প্রত্যেক দফা টাকা প্রদানের হুকুমের রেজিষ্টরীর অনুরূপ দফার সহিত মিলাইয়া দেখিতে হইবে।

৬ A ও ৬ B।—১৮৭ সালে মাসের ট্রেজুরিতে পুনঃ প্রদত্ত বা আদালতে পুনঃপ্রদত্ত ও ট্রেজুরিতে বিজ্ঞাপিত বিচার সম্পর্কীয় আমানতী টাকার আদালতের দৈনিক রেজিষ্টরী।

( হিসাবের ভার প্রাপ্ত জজ রাখিবেন ও বার বৎসরের জন্য রাখিতে হইবে।)

১ম ভাগ—A শ্রেণীর আমানত। * ২য় ভাগ—B শ্রেণীর আমানত। *

| পাইবার তারিখ। | আমানতের বিশেষ বিবরণ। আদালতের রেজিষ্টরী অনুযায়ী নম্বর | টাকা বা জমা দিবার বাকী | বর্ত্তমান পুন প্রদত্ত টাকা সম্বন্ধীয় তারিখ। আদালতে বা ট্রেজুরিতে টাকা প্রদানের হুকুম স্বাক্ষর করিবার তারিখ। | টাকা প্রদানের হুকুম দিবার আদালতের রেজিষ্টরী অনুযায়ী তারিখ। | যে টাকার চেকের পুন প্রদত্ত সংখ্যা। | কাহাকে পুন প্রদত্ত হইল। | নগদ টাকায় দেওয়া হইল কি হুণ্ডির দ্বারা দেওয়া হইল। | ৫ টাকার অধিক প্রত্যেক আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয়। পূর্ব্ব মাসে প্রাপ্ত। | চলতি মাসে প্রাপ্ত। | ৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয় | নামের আদ্যক্ষর। † একৌণ্টাণ্টের। | ভারপ্রাপ্ত জজের। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| | | | | | | | | | | | | | |

* এই দুই শ্রেণীর আমানতের জন্য স্বতন্ত্র২ রেজিষ্টরী রাখিতে হইবে।

এই রেজিষ্টরীর প্রত্যেক দফা টাকা প্রদানের হুকুমের রেজিষ্টরীর অনুরূপ দফার সহিত মিলাইয়া দেখিতে হইবে।

† একৌণ্টাণ্ট জেনরল সাহেবের নিকট যে নকল প্রেরিত হইবে তাহাতে এই ঘর পূরণ করিতে হইবে না।

## বঙ্গদেশের অন্তর্গত ফোর্ট উইলিয়মস্থ হাই কোর্টের আদেশমতে প্রচারিত।

### ( দেওয়ানী ও ফৌজদারী। )

৪ নং বিধি, তারিখ ১৮৯৩ সাল ১১ আগষ্ট।

আদালতের সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ( দেওয়ানী ) ১৭০ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের / ( ফৌজদারী ) ১০৩ পৃষ্ঠায় ৩ অধ্যায়ের ৮৪ বিধিতে—

"মাসের মধ্যে B শ্রেণীর যত আমানত পুনঃপ্রদত্ত হইল" এই শব্দগুলির পরিবর্ত্তে

মাসের মধ্যে—

১৮৯ -৯ সালে প্রাপ্ত B শ্রেণীর যত আমানত পুনঃপ্রদত্ত হইল

১৮৯ -৯ সালে ঐ ঐ

এই শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে এবং নিম্নলিখিত মন্তব্যটী বসাইতে হইবে—

"হিসাবের বৎসরে প্রাপ্ত B শ্রেণীর আমানত যত পুনঃপ্রদত্ত হয় ও তাহার ঠিক পূর্ব্ব বৎসরে প্রাপ্ত B শ্রেণীর আমানত যত পুনঃপ্রদত্ত হয় তাহা স্বতন্ত্র২ করিয়া দেখাইতে হইবে।"

ঐ পুস্তকের (দেওয়ানী) ১৭১ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের / (ফৌজদারী ০৫ পৃষ্ঠায় ৩ অধ্যায়ের ৮৯ বিধিতে—

"(৩) ৫ টাকা ও তাহার কম আমানতের দরুণ যে টাকা পুনঃপ্রদত্ত হয় তাহার মোট" এই শব্দগুলির পরিবর্ত্তে—

(৩) হিসাবের বৎসরে ৫ টাকা ও তাহার কম যে আমানত পাওয়া যায় ও তাহার ঠিক পূর্ব্ব বৎসরে ৫ টাকা ও তাহার কম যে আমানত পাওয়া যায় এই দুই আমানতের দরুণ যে টাকা পুনঃপ্রদত্ত হয় তাহার স্বতন্ত্র২ দুইটী মোট।

ঐ পুস্তকের ( দেওয়ানী ) ২০২ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের / (ফৌজদারী ) ১৩৫ পৃষ্ঠায় ৩ অধ্যায়ের ১৭ নং ফারমে "৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুনঃপ্রদত্ত হয়" এই শীর্ষক ১১ ঘরের পরিবর্ত্তে নিম্নলিখিত দুইটী ঘর সন্নিবেশিত করিতে হইবে—

| ৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয়। | |
|---|---|
| চলতি বৎসরে প্রাপ্ত আমানতের দরুণ। | ঠিক পূর্ব্ববর্ত্তী বৎসরে প্রাপ্ত আমানতের দরুণ। |
| ১১ | ১২ |

এবং ১২ হইতে ১৪ পর্য্যন্ত ঘরের নম্বর পরিবর্ত্তন করিয়া ১৩, ১৪, ১৫ করিতে হইবে।

ঐ পুস্তকের ( দেওয়ানী ) ৬৪ পৃষ্ঠায় ৬ অধ্যায়ের ' ৬ A ও ৬ B / ( ফৌজদারী ) ২২০ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের ১২ রেজিষ্টরির ফারমে "৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুনঃপ্রদত্ত হয়" এই শীর্ষক ১১ ঘরের পরিবর্ত্তে নিম্নলিখিত দুইটী ঘর সন্নিবেশিত করিতে হইবে—

| ৫ টাকা ও তন্ন্যূন আমানতের দরুণ যে টাকা পুন প্রদত্ত হয়। | |
|---|---|
| চলতি বৎসরে প্রাপ্ত আমানতের দরুণ। | ঠিক পূর্ব্ববর্ত্তী বৎসরে প্রাপ্ত আমানতের দরুণ। |
| ১১ | ১২ |

এবং ১২ হইতে ১৪ পর্য্যন্ত ঘরের নম্বর পরিবর্ত্তন করিয়া ১৩, ১৪, ১৫ করিতে হইবে।

১৮৯৩ সালের ২ আগষ্ট তারিখের কলিকাতা গেজেটের ১খণ্ডের ৬৭৯ পৃষ্ঠায় ও ঐ মাসের ৫ তারিখের আসাম গেজেটের ৯৩৭ পৃষ্ঠায় প্রকাশিত।

## বর্ত্তমান বিধি।

৬ বিধি। এই বিধি সংযুক্ত তফসীলের লিখিত জিলা সমূহে বৎসরের যে কালের উহাতে উল্লেখ থাকে সেই কালের মধ্যে, দেশের অবস্থা অনুসারে ঐ সকল জিলায় যে নৌকা ভাড়া বা খেয়ার মাসুল আবশ্যক হয় তৎপ্রদানের বিধান করিবার নিমিত্ত, পরওয়ানা জারির জন্য এই সকল বিধি অনুসারে যে ফী আদায় করা যাইতে পারে সেই ফী শতকরা ২৫, টাকা হিসাবে বৃদ্ধি করিতে হইবে।

যে সকল জিলায় নৌকাযোগে পরওয়ানা জারি করিবার নিমিত্ত অতিরিক্ত খরচ লওয়া যাইবে তৎপ্রদর্শক তফসীল।

| ডিষ্ট্রিক্ট জজের এলাকার নাম। | যেং সীমার মধ্যে নৌকা ভাড়া হিসাবে অতিরিক্ত খরচ লওয়া যাইবে। | যে কালের জন্য। |
|---|---|---|
| বাখরগঞ্জ | সমস্ত জিলার সীমার মধ্যে | সম্বৎসর—কিন্তু যে সকল স্থানে ও যে সকল কালে এই বিধান স্থগিত রাখিতে পারা যায় জিলার জজ সেই সকল স্থানে ও সেই সকল সময়ে এই বিধান স্থগিত রাখিতে পারিবেন। |
| ঢাকা | ঢাকা ও নারায়ণগঞ্জ নগর ও মীরপুর, ভুংঘি ও জয়দেবপুর গ্রাম ভিন্ন সমস্ত জিলার সীমার মধ্যে। | ৫ই মে হইতে ১৫ই নবেম্বর পর্য্যন্ত। |
| ফরীদপুর | গোপালগঞ্জ ও কোতয়ালিপাড়া থানায় | ১লা জুন হইতে ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত। |
| | জিলার অবশিষ্টাংশে | ১লা জুন হইতে ৩০শে নবেম্বর পর্য্যন্ত। |
| যশোহর | খুলনা ও বাগেরহাট মহকুমার সীমার মধ্যে | সম্বৎসর। |
| | মাগুরা, ঝিনিদহ ও নড়াইল মহকুমার সীমার মধ্যে | ১৫ই জুন হইতে ১৫ই নবেম্বর পর্য্যন্ত। |
| মুর্শিদাবাদ | জঙ্গিপুর মুনসেফির সীমার মধ্যে | ১৫ই জুলাই হইতে ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত। |
| ময়মনসিংহ | সদর সেরপুর, নেত্রকোণা ও ঘোষগঞ্জ মুনসেফির সীমার মধ্যে। | ১৫ই জুন হইতে ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত। |
| | জিলার অবশিষ্টাংশের সীমার মধ্যে | ১৫ই মে হইতে ৩১শে অক্টোবর পর্য্যন্ত। |
| নোয়াখালি | সমস্ত জিলার সীমার মধ্যে | ১৫ই জুন হইতে ১৫ই নবেম্বর পর্য্যন্ত। |
| নদীয়া | কুষ্টিয়া, কুমারখালি ভালুকা, নোয়াপাড়া ও ভাদ্লিয়া থানায়, খোক্সা ও দামুকদিয়া ফাঁড়ির ও দৌলতপুর পোলিস ষ্টেশনের সর্ব্বত্র। | ১৫ই জুলাই হইতে ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত। |
| পাবনা ও বগুড়া | সমস্ত জিলার সীমার মধ্যে | ১৫ই জুন হইতে ৩১শে অক্টোবর পর্য্যন্ত। |
| রাজসাহী | নাটোর মুনসেফির সীমার মধ্যে | ১লা জুন হইতে ৩০শে নবেম্বর পর্য্যন্ত। |
| | শিবগঞ্জ মুনসেফির সীমার মধ্যে | ১লা জুলাই হইতে ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত। |
| | জিলার অবশিষ্টাংশের সীমার মধ্যে | ১লা জুন হইতে ৩১শে অক্টোবর পর্য্যন্ত। |
| রঙ্গপুর | কুড়িগ্রাম ও গাইবান্ধা মুনসেফির সর্ব্বত্র ও কালিগঞ্জ থানায়। | ১লা জুন হইতে ৩১শে অক্টোবর পর্য্যন্ত। |
| ত্রিপুরা | সমস্ত জিলার সীমার মধ্যে | ১লা জুন হইতে ৩১শে অক্টোবর পর্য্যন্ত। |
| শ্রীহট্ট | সমস্ত জিলার সীমার মধ্যে | ১লা জুন হইতে ৩০শে নবেম্বর পর্য্যন্ত। |

মন্তব্য।—এই বিধি অনুসারে পরওয়ানা জারিকারির যে নৌকা ভাড়া মঞ্জুর করা হয় তাহাই কেবল 'পরওয়ানা জারির খরচ' এই শীর্ষের নিচে বিশেষ নৈমিত্তিক খরচ এই বাবৎ ধরিতে হইবে (বঙ্গদেশের গবর্ণমেণ্টের রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগের ১৮০০ সালের ৪ঠা আগষ্ট তারিখের নির্দ্ধারণ দেখ)।

## বঙ্গদেশের অন্তর্গত কোর্ট উইলিয়মস্থ হাই কোর্টের আদেশমতে প্রচারিত সরকুলর অর্ডর।

(দেওয়ানী।)

৫ নং। তারিখ ১৮৯৩ সাল ৪ঠা সেপ্টেম্বর।

আদালতের (দেওয়ানী) সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ৭৫ ও ৭৬ পৃষ্ঠায় ২ অধ্যায়ের ৬ বিধি (ও তলার মন্তব্য) কাটিয়া দিয়া নিম্নলিখিত শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে :—

৬ বিধি। দেশের অবস্থানুসারে যে নৌকা ভাড়া বা খেয়ার মাসুল আবশ্যক হয় তৎপ্রদানের বিধান করিবার জন্য, বৎসরের যেং কালে জিলার জজ সাহেবের মতে নৌকাযোগে ভিন্ন ভ্রমণ অসম্ভব সেইং কালে এই বিধি সংযুক্ত তফশীলের লিখিত স্থান সমূহের সর্ব্বত্র বা কোন অংশে পরওয়ানা জারির জন্য যে ফী লওয়া যাইতে পারে তাহা শতকরা ২৫ টাকা হারে বৃদ্ধি করিতে হইবে। কিন্তু জিলার যে অংশে কি বৎসরের যে কালে এই পূর্ণ হার আদায় করা অনাবশ্যক দেখা যায় সেই অংশে ও সেই কালে জিলার জজ সাহেবের বিবেচনামতে ঐ অতিরিক্ত ফী কমাইয়া সাধারণতঃ যে ফী আদায় করা যাইতে পারে তাহার উপর কেবল শতকরা ১২॥০ টাকা করিতে পারা যাইবে।

| জিলা। | স্থান। |
|---|---|
| বাখরগঞ্জ | সমস্ত জিলা। |
| ঢাকা | সমস্ত জিলা। |
| ফরীদপুর | সমস্ত জিলা। |
| যশোহর-খুলনা | সমস্ত জিলা। |
| মুর্শিদাবাদ | জঙ্গিপুর মুন্‌সেফি। |
| ময়মনসিংহ | সমস্ত জিলা। |
| নোয়াখালি | সমস্ত জিলা। |
| নদীয়া | কুষ্টিয়া মুন্‌সেফি। |
| পাবনা বগুড়া | সমস্ত জিলা। |
| রাজসাহী | সমস্ত জিলা। |
| রঙ্গপুর | কুড়িগ্রাম ও গাইবান্ধা মুন্‌সেফি ও সদর মুন্‌সেফির কালিগঞ্জ থানা। |
| ত্রিপুরা | সমস্ত জিলা। |
| ২৪ পরগণা | বারুইপুর মুন্‌সেফির জয়নগর, মাতলা ও বারুইপুর থানা, সদর মুন্‌সেফির ভাঙ্গড়, বিষ্ণুপুর, সোণাপুর ও বজবজে থানা, বশিরহাট মুন্‌সেফির হারোয়া ও হসনাবাদ থানা এবং কল্যাগাছি মুন্‌সেফির মথুরাপুর ও কুল্পি থানা। |
| শ্রীহট্ট | সমস্ত জিলা। |
| কামরূপ | সমস্ত জিলা। |
| লখিমপুর | সমস্ত জিলা। |
| নৌগাঁ | সমস্ত জিলা। |
| ডারাঙ্গ | সমস্ত জিল। |
| গোয়ালপাড়া | সমস্ত জিলা। |
| শিবসাগর | সমস্ত জিলা। |
| কাছাড় | সমস্ত জিলা। |

মন্তব্য।–এই বিধি অনুসারে পরওয়ানা জারিকারির যে নৌকাভাড়া মঞ্জুর করা হয় তাহাই কেবল 'পরওয়ানা জারির খরচ' এই শীর্ষের নিম্নে "বিশেষ নৈমিত্তিক খরচ" এই বাবৎ ধরিতে হইবে (বঙ্গদেশের গবর্ণমেণ্টের রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগের ১৮৯০ সালের ৪ঠা আগষ্ট তারিখের নির্দ্ধারণ দেখ)।

৬ক বিধি। উপযুক্ত কারণ প্রদর্শিত হইলে হাই কোর্ট স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতিক্রমে গবর্ণমেণ্টের গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া কোন জিলা বা কোন জিলার অংশ সময়ে সময়ে ৬ বিধির কার্য্য হইতে মুক্ত করিতে পারিবেন এবং ঐরূপে মুক্ত কোন জিলা বা জিলার অংশ এই বিধি সংযুক্ত তফশীলে ধরিতে পারিবেন।

---

১৮৯৩ সালের ১৬ই আগষ্ট তারিখের কলিকাতা গেজেটের ১ খণ্ডের ৭০৪ পৃষ্ঠায় এবং ঐ মাসের ২৬ তারিখের আসাম গেজের ৩ খণ্ডের ৯৯২ পৃষ্ঠায় প্রকাশিত।

## LAND ADVERTISEMENTS.

## ভূমিবিষয়ক ইস্তাহার।

জেলা মেদিনীপুর।—জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৫ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্নলিখিত বাকী আগামী রাজস্ব দাখিলের শেষ দিবসে অথবা তৎপূর্ব্বে, অর্থাৎ সন ১৮৯৪ সালের ১২ জানুয়ারি তারিখে অথবা তৎপূর্ব্বে, দাখিল না করিলে মেদিনীপুর জেলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জেলার কালেক্টর সাহেবের আফিসে আগামী ১৯শে জানুয়ারি তারিখে উক্ত বাকীর জন্য নিলামে বিক্রয় করা যাইবে ইতি।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজি নং। | মহাল ও পরগণার নাম | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ ঐ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশমাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। | যে দাবির জন্য বিক্রয় হইবে তাহার প্রকার ও সংখ্যা। |
| ৩২৬ | মহাল ভমুয়া পং ময়নাচোর থানা সবঙ্গ। | ১২১৭৸৶১ | সম্পূর্ণ | | রামচরণ বন্দ্যোপাধ্যায় | | ৭৭৯৸৶৪ | | মেদিনীপুরের দ্বিতীয় সব জজ বাবুর ১৮৯৩ সালের ২৮ জুন তারিখের রোবকারির দ্বারা অত্র মহাল উক্ত সনের ৪৬নং জারির মোকদ্দমায় ক্রোক হওয়ার সংবাদ সাগত হইয়াছে। |
| ৪৯৪ | মহাল গুমুকপোতা পং কাশীযোড়া থানা পাঁষকুড়া। | মাষ পুলীস ৩১৮৫৴ | | এজমালী অংশ—মহালের রকম ॥০ আনা | মণিমোহন রায় | মাষ পুলীস ১৫৯২॥০ | | ১২০॥৶১১ | ঐ ঐ সব-জজ বাবুর ১৮৯১ সালের ৩ডিসেম্বর তারিখের রোবকারির দ্বারা অত্র সম্পূর্ণ মহাল ঐ সনের ৯২ নং জারির মোকদ্দমায় ক্রোক হওয়ার সংবাদ সাগত হইয়াছে। |
| | ঐ | ঐ | | ১নং পৃথক হিসাব—মহালের রকম ॥০ আনা | ফকির চন্দ্র রায় | মাষপুলীস ১৫৯২॥০ | | মাষ পুলীস ১২১৸০ | |
| ১৩৫৬ | মহাল সবঙ্গ পং সবঙ্গ থানা সবঙ্গ। | ২৮৬॥৶১০ | সম্পূর্ণ | | গোবর্দ্ধন পাঞ্জা দিগর | | ১৭৸৴১ | | ঐ তৃতীয় মুন্সেফ বাবুর ১৮৯৩ সালের ২১ এপ্রেল তারিখের রোবকারির দ্বারা অত্র মহালের প্যারিলাল পাঞ্জার অংশ রকম ।৴৬॥ = ঐ সনের ৯৪ নং জারির মোকদ্দমায় ক্রোক হওয়ার সংবাদ আসিয়াছে। |

[Illegible]
*For Collector*

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin. *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

## জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

---

## বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাসুল বিনা ১৬৸০
॥ আধ ,, ,, ৮৲ বা ডাক মাসুল বিনা ৮।।০
। শিকি ,, ,, ৪৲ বা ডাক মাসুল বিনা ৪||০

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

## NOTICE

*The 21st February* 1883 —The subscription to, and postage for, the *Bengal Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... | 4 | 0 | 0 | ,, |
| Postage ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette ... | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassil, with the exception of the charge for postage

E N BAKER,
*Offg Under-Secretary to the Govt of Bengal*

## বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্ন লিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

| মফঃসলে | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল | „ | ২৷৷০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | „ | ৪৲ |
| ডাকমাশুল | „ | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | „ | ।০ |
| ডাকমাশুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাশুল | | ⁄০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না।

ই, এন, বেকার।

বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং ছোট সেক্রেটরী।

---



---

## NOTICE

In continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C W BOLTON,
*Under Secretary to the Govt of Bengal*

*12th December* 1882

---

NOTE — *Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | Rs |
|---|---|
| Full page, per issue | 20 |
| Half „ | 10 |

Casual advertisements— 4 annas per line

বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেণ্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।—

| | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা এক২ বার প্রকাশ করণের | ২০৲ |
| অর্দ্ধ পৃষ্ঠা | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে এক২ পংক্তি | ।০ |

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A, LL D, of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N B*—Copies are still available

বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি, ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

এক২ খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট এক২ খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ।৴০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্লানেড ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্লেশে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 2a—11 1 94—36 180

Numb. 2843 [২৮৪৩]

REGISTERED No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JANUARY 23, 1894.

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৩ জানুয়ারি।

CONTENTS



| | PAGE |
|---|---|
| PART I —Resolutions, Orders, and Notifications of the Government of India | Nil |
| PART II —Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal | 19—23 |
| PART IIA —Orders by the Lieutenant Governor of Bengal | 5—6 |
| PART III —Acts of the Legislative Council of India | Nil |
| PART IV —Bills of the Legislative Council of India | Nil |
| PART V —Acts of the Bengal Council | Nil |
| PART VI —Bills of the Bengal Council | Nil |
| PART VII —Circular Orders by the High Court and Board of Revenue | Nil |
| PART VIII —Advertisements | 23—27 |
| SUPPLEMENT | Nil |



নির্ঘণ্ট।



| | পৃষ্ঠা। |
|---|---|
| প্রথম খণ্ড।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই। |
| দ্বিতীয় খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ১৯—২৩ |
| দ্বিতীয় ক খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | ৫—৬ |
| তৃতীয় খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| চতুর্থ খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই। |
| পঞ্চম খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| ষষ্ঠ খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই। |
| সপ্তম খণ্ড।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই। |
| অষ্টম খণ্ড।—ইশতিহার প্রভৃতি | ২৩—২৭ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই। |



## PART II

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

## REVENUE DEPARTMENT,—LAND REVENUE

### RULES UNDER SECTION 7 OF THE GOVERNMENT MANAGEMENT OF PRIVATE ESTATES ACT, 1892

NOTIFICATION—No 196L R

*The* 12*th January* 1894 —In exercise of the powers conferred on him by section 7 of the Government Management of Private Estates Act, X of 1892, the Lieutenant-Governor of Bengal is pleased to make the following rules, a draft of which was promulgated by notification No 4660L R, dated the 14th November 1893, published at page 945, Part I of the *Calcutta Gazette* of the 15th idem —

(*a*) The rate leviable under section 3 of the Act on all private estates, as defined in clause (3) of section 2, in order to cover as nearly as possible the cost of all Government establishments employed and contingent expenditure incurred by the Government for the supervision and management of such estates, shall be as follows —

Two and-a-half per cent on estates with a gross income [as defined in clause (2) of section 2] of 5 lakhs of rupees or less For estates with a higher income the rate will be fixed separately in each case by the Government The estates of this class now under management are the following, and they will pay at the rates shown —

| | |
|---|---|
| Burdwan | One-half per cent |
| Tikari and Dighapatiya | One and-a-half per cent |

(*b*) If any estate is under Government management for a portion of the year only, the rate is to be levied only upon the gross income received during the period of such management

(*c*) Under section 4 the rate leviable on all private estates having a current rent and cess demand of Rs 50,000 and upwards, which are subjected to audit by the Examiner of Local Accounts shall be as follows —

Six annas per cent on estates with a gross income of five lakhs or less For estates with a higher income the rate will be fixed separately in each case by the Government The estates of this class now under management are the following, and they will pay at the rates shown —

| | |
|---|---|
| Burdwan | One anna per cent |
| Tikari and Dighapatiya | Four annas per cent |

(*d*) Under section 4 the payment of fees shall be obligatory on all estates for legal business done for them by the office of the Superintendent and Remembrancer of Legal Affairs The scale of fees is as follows —

| | Rs | to | Rs |
|---|---|---|---|
| Drawing plaints, written statements and memoranda of appeal | 5 | „ | 85 |
| Settling appeals | 5 | „ | 85 |
| Do petitions | 5 | „ | 85 |
| Opinion | 5 | „ | 85 |
| Compromise | 20 | „ | 85 |
| Consultation | 20 | „ | 85 |
| Motion | ... | | 85 |
| Contested motion | | | 85 |

C E BUCKLAND,

*Secretary to the Govt of Bengal.*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগ—ভূমির রাজস্ব।

বেসরকারী ইষ্টেটের গবর্ণমেণ্টের কার্য্যধ্যক্ষতাবিষয়ক ১৮৯২ সালের আইনের ৭ ধারামতে প্রণীত বিধি।

১৯৬ এল, আর, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১২ জানুয়ারি।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি বেসরকারী ইষ্টেটের গবর্ণমেণ্টের কার্য্যাধ্যক্ষতাবিষয়ক ১৮৯২ সালের ১০ আইনের ৭ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি, নিম্নলিখিত বিধি প্রণয়ন করিলেন। উক্ত বিধির পাণ্ডুলিপি ১৮৯৩ সালের ২১ নবেম্বর তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটের দ্বিতীয় খণ্ডের ৩৫২ পৃষ্ঠায় ১৮৯৩ সালের ১৪ নবেম্বর তারিখের ৪৬৬০ এল, আর, বিজ্ঞাপনক্রমে প্রকাশ করা গিয়াছে।

(ক) উক্ত আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বেসরকারী ইষ্টেট গবর্ণমেণ্টের পর্য্যবেক্ষণ ও কার্য্যাধ্যক্ষতা করণার্থ গবর্ণমেণ্টের নিযুক্ত সকল সিরশ্‌তার খরচ ও নৈমিত্তিক খরচ সাধ্যমতে যত দূর সম্ভব কুলাইবার জন্য উক্ত আইনের ৩ ধারানুসারে যে রেট আদায় করিতে হইবে তাহা এই২,—

২ ধারার ২ প্রকরণের নির্দ্দিষ্ট ইষ্টেটের মোট আয়, পাঁচ লক্ষ টাকা বা তাহার কম হইলে তাহার উপর শতকরা আড়াই টাকা। ইষ্টেটের আয় তদপেক্ষা অধিক হইলে গবর্ণমেণ্ট প্রত্যেক স্থলে স্বতন্ত্র রেট ধার্য্য করিবেন। এই শ্রেণীর নিম্নলিখিত যে২ ইষ্টেট এইক্ষণে কার্য্যাধ্যক্ষতার অধীন সেই২ ইষ্টেট নিম্ন প্রদর্শিত হারে দিবে।

| | |
|---|---|
| বর্দ্ধমান | শতকরা আট আনা। |
| টিকারী ও দীঘাপতিয়া | শতকরা দেড় টাকা। |

(খ) কোন ইষ্টেট যদি বৎসরের কতক অংশ কালমাত্র গবর্ণমেণ্টের কার্য্যাধ্যক্ষতাধীনে থাকে, তবে কার্য্যাধ্যক্ষতা করণের উক্ত কালের মধ্যে মোট যত টাকা আয় হয়, কেবল তাহারই উপর রেট আদায় করা যাইবে।

(গ) বেসরকারী যে সকল ইষ্টেটের চলিত খাজানা ও সেস দাওয়া ৫০,০০০৲ টাকা বা তদূর্দ্ধ ও স্থানীয় হিসাব পরীক্ষকের দ্বারা যাহার হিসাব আডিট হইয়া থাকে সেই সকল ইষ্টেটের উপর ৪ ধারামতে যে রেট আদায় করা যাইবে তাহা এই২,—

যে সকল ইষ্টেটের মোট আয় পাঁচ লক্ষ টাকা বা তাহার কম, তাহার শতকরা ছয় আনা। তদধিক আয়ের ও ইষ্টেটের উপর প্রত্যেক স্থলে গবর্ণমেণ্ট স্বতন্ত্র রেট ধার্য্য করিবেন। এই শ্রেণীর নিম্নলিখিত যে২ ইষ্টেট এইক্ষণে কার্য্যাধ্যক্ষতাধীনে আছে তাহারা প্রদর্শিত হারে দিবে,—

| | |
|---|---|
| বর্দ্ধমান | শতকরা এক আনা। |
| টিকারী ও দীঘাপতিয়া | শতকরা চারি আনা। |

(ঘ) সুপারিণ্টেণ্ডেণ্ট এণ্ড রিমেম্‌ব্রান্সর অফ লিগাল আফেয়ার্সের আফিস দ্বারা ইষ্টেটের পক্ষে যে২ কার্য্য হইয়া থাকে সকল ইষ্টেটই ৪ ধারামতে তাহার ফী দিতে দায়ী। সেই ফীর হার এই২,—

| | | টাকা। |
|---|---|---|
| আরজী, লিখিত বর্ণনাপত্র ও আপালের স্মারকলিপি রচনা করণের | ৫৲ হইতে | ৮৫৲ পর্য্যন্ত। |
| কাগজ পত্র দেখিয়া আপীলের বিষয় ঠিক করিয়া দেওয়ার | ৫৲ ঐ | ৮৫৲ ঐ |
| দরখাস্ত ঠিক করিয়া দেওয়ার | ৫৲ ঐ | ৮৫৲ ঐ |
| মত গ্রহণের | ৫৲ ঐ | ৮৫৲ ঐ |
| রফা করণের | ২০৲ ঐ | ৮৫৲ ঐ |
| পরামর্শ করণের | ২০৲ ঐ | ৮৫৲ ঐ |
| মোশনের | | ৮৫৲ ঐ |
| প্রতিবাদযুক্ত মোশনের | | ৮৫৲ ঐ |

সি, ই, বক্‌লাণ্ড,

বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## JUDICIAL DEPARTMENT

No 482A.

*No* 313*A* —*The* 12*th January* 1894 —Babu Taraknath Dutta, Munsif of Chikandi, in the district of Faridpur, is vested with the functions of a District Court under section 26, sub-section 1 of Act VII of 1889, within the local limits of his jurisdiction

*No* 326*A* —*The* 12*th January* 1894 —Babu Bhuban Mohan Ghose, Munsif of Khulna, in the district of Jessore, is appointed to be a Munsif in the district of the 24-Parganas, to be ordinarily stationed at Barasat, *vice* Babu Nogendra Nath Ray, deceased, and is vested with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 100 within the local limits of the Barasat Munsifi

*No* 262*J* —*The* 16*th January* 1894 —The following gentlemen are appointed to be Honorary Magistrates of the Independent Bench at Faridpur, and are vested with the powers of a Magistrate of the third class —

Babu Rajani Kanta Mazumdar
,, Ram Chandra Biswas
Maulvi Noorun Nabi
Babu Ambica Charan Mazumdar
,, Har Bilash Mukherjea
,, Anukul Chandra Chaudhuri

*No* 264*J* —*The* 16*th January* 1894 —Maulvi Amiruddin Ahmed is appointed to be an Honorary Magistrate at Faridpur, and is vested with the powers of a Magistrate of the first class He will sit singly at Faridpur for the trial of cases.

*No* 268*J* —*The* 16*th January* 1894 —Babu Krishna Jiban Sen is appointed to be an Honorary Magistrate of the Sadar Independent Bench in the district of Noakhali, and is vested with the powers of a Magistrate of the third class

*No* 313*J* —*The* 16*th January* 1894 —Babu Upendra Chandra Chatterjee, Additional Munsif of Hathazari and Phatikchari in the district of Chittagong, is temporarily vested with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 50, and also with the functions of a District Court under Act VII of 1889, within the local limits of the Phatikchari Munsifi, during the absence, on leave, of Babu Bankim Chandra Mitter, or until further orders

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## REGISTRATION DEPARTMENT

*No* 233*P* —*The* 16*th January* 1894 —Babu Bhabanananda Mukherjee is appointed to be Rural Sub-Registrar of Bolpur, in the district of Birbhum, on probation for six months, *vice* Babu Romesh Chandra Mukherjee, resigned

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

৪৮২ A নম্বর।

৩১৩ এ, নং।—১৮৯৪ সাল ১২ জানুয়ারি।—ফরীদপুর জিলার অন্তর্গত চিকন্দিব মুনসেফ শ্রীযুত বাবু তারকনাথ দত্ত, স্বীয় বিচারাধিকারের স্থান সীমার মধ্যে ১৮৮৯ সালের ৭ আইনের ২৬ ধারার ১'প্রকরণমতে ডিষ্ট্রিক্ট কোর্টের ক্ষমতা পাইলেন।

৩২৬ এ, নং। -১৮৯৪ সাল ১২ জানুয়ারি।—বাবু নগেন্দ্রনাথ রায়ের মৃত্যু হওয়াতে, যশোহর জিলার অন্তর্গত খুলনার মুনসেফ শ্রীযুত বাবু ভুবন মোহন ঘোষ, ২৪ পরগণা জিলায় মুনসেফের পদে নিযুক্ত হইয়া সামান্যতঃ বারাসতে অবস্থাপিত হইবেন। তিনি বারাসত মুনসেফীর স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ১০০, টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

২৬২ জে, নং।—১৮৯৪ সাল ১৬ জানুয়ারি।—নিম্নলিখিত মহাশয়েরা ফরীদপুরস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইযা তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটেব ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু রজনীকান্ত মজুমদার।
,, বাবু রামচন্দ্র বিশ্বাস।
,, মৌলবী নুরন্নবী।
শ্রীযুত বাবু অম্বিকাচরণ মজুমদার।
,, বাবু হরবিলাস মুখোপাধ্যায়।
,, বাবু অনুকুলচন্দ্র চৌধুরী।

২৬৪ জে নং।—১৮৯৪ সাল ১৬ জানুযারি।—শ্রীযুত মৌলবী আমীরুদ্দিন আহম্মদ ফরীদপুরে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন। তিনি মোকদ্দমা বিচার করণার্থে ফরীদপুরে একক বৈঠক করিবেন।

২৬৮ জে, নং।—১৮৯৪ সাল ১৬ জানুযারি।—শ্রীযুত বাবু কৃষ্ণজীবন সেন, নওয়াখালী জিলাব সদর স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

৩১৩ জে নং।—১৮৯৪ সাল ১৬ জানুযারি।—শ্রীযুত বাবু বঙ্কিমচন্দ্র মিত্রের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, চট্টগ্রাম জিলার অন্তর্গত হাটহাজারী ও ফটিকচেরিব আডিশ্যনল মুনসেফ শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র চট্টোপাধ্যায়, ফটিকচেরি মুনসেফীর স্থান সীমাব মধ্যে কিয়ৎকালের জন্যে ছোট আদালতের বিচার্য্য ৫০, টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমাব বিচার করণার্থে ছোট আদালতের জজেব ক্ষমতা এবং ১৮৮৯ সালের ৭ আইনমত ডিষ্ট্রিক্ট কোর্টের ক্ষমতাও পাইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

## রেজিষ্টরীকরণ সম্পর্কীয় কার্য্যবিভাগ।

২৩৩ পি, নং।—১৮৯৪ সাল ১৬ জানুয়ারি।—শ্রীযুত বাবু রমেশ চন্দ্র মুখোপাধ্যায় কর্ম্ম ত্যাগ করাতে শ্রীযুত বাবু ভবানন্দ মুখোপাধ্যায়, বীরভূম জিলার অন্তর্গত বোলপুরে পরীক্ষার্থে ছয় মাসের জন্য গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JANUARY 23, 1894

মঙ্গলবার ১৮৯৪ সাল ২৩ জানুয়ারি।

## PART IIA.

Orders by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় ক খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

### MUNICIPAL AND LOCAL

NOTIFICATION

*No* 143S.—*The* 15*th January* 1894.—Whereas a notification, No. 3278S., dated the 15th September 1893, announcing the intention of the Lieutenant-Governor to extend the provisions of Bengal Act IV of 1873 (An Act for the registration of births and deaths) to the Patuakhali Municipality, in the district of Backergung, was published at page 158, Part IB of the *Calcutta Gazette* of the 20th idem, and whereas no objection was raised to the proposal within one month from the date of the publication of the notification within the Municipality, it is hereby notified that, in the exercise of the power vested in him by section 1 of the said Act, the Lieutenant-Governor extends the provisions of the Act to the Patuakhali Municipality, and directs that from the 1st February 1894 all births and all deaths occurring within the Municipality shall be registered.

J. A. BOURDILLON,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### মুনিসিপল ও স্থানীয়।

বিজ্ঞাপন।

১৪৩ এস, নং।—১৮৯৪ সাল ১৫ জানুয়ারি।—বাখরগঞ্জ জিলার অন্তর্গত পটুয়াখালী মুনিসিপালিটীতে জন্ম মৃত্যু রেজিষ্টরী করণার্থ ১৮৭৩ সালের বঙ্গীয় ৪ আইনের বিধান প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৯৩ সালের ১৫ সেপ্টেম্বর তারিখের ৩২৭৮ এস, নং এক বিজ্ঞাপন ঐ মাসের ২০ তারিখের কলিকাতা গেজেটের ১ B খণ্ডের ১৫৮ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও উক্ত বিজ্ঞাপন উক্ত মুনিসিপালিটীতে প্রকাশিত হইবার তারিখ অবধি এক মাসের মধ্যে উক্ত প্রস্তাব সম্বন্ধে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি উক্ত আইনের ১ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া তিনি, উক্ত আইনের বিধান পটুয়াখালী মুনিসিপালিটীতে প্রচলিত করিয়া এই আজ্ঞা করিলেন যে উক্ত মুনিসিপালিটীতে যত জন্ম ও মৃত্যু ঘটে তৎসমুদয় ১৮৯৪ সালের ১ ফেব্রুয়ারি হইতে রেজিষ্টরী করা যাইবে।

জে, এ, ব্যুর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JANUARY 23, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৩ জানুয়ারি।

## PART VIII

## ADVERTISEMENT.

## অষ্টম খণ্ড।

## ইশতিহার প্রভৃতি।

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইস্তাহার।

### Government Cinchona Febrifuge.

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8; per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

---

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাসুল বিনা ১৬৸০
॥ আধ ,, ,, ৮৲ বা ডাক মাসুল বিনা ৮॥০
। শিকি ,, , ৪৲ বা ডাক মাসুল বিনা ৪॥০

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

### NOTICE

*The 21st February* 1883—The subscription to, and postage for, the *Bengal Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal .. | 4 | 0 | 0 | ,, |
| Postage .. | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette . | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage .. | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER,
*Offg Under-Secretary to the Govt of Bengal*

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের মূল্য ও ডাকমাসুল এই অবধি নিম্ন-লিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

| মফঃসলে | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাসুল | ,, | ২৷৷০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | ,, | ৪৲ |
| ডাকমাসুল | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | ,, | ।০ |
| ডাকমাসুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাসুল | | ⁄০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাসুল লাগিবে না।

ই, এন, বেকার।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী।

---



---

NOTICE

IN continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C W BOLTON

*Under Secretary to the Govt of Bengal*

*12th December* 1882

---

NOTE —*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | Rs |
|---|---|
| Full page, per issue | 20 |
| Half ,, ,, | 10 |
| Casual advertisements— 4 annas per line | |

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপ-রোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

| মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।— | | টাকা। |
|---|---|---|
| পূরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের | .. | ২০৲ |
| আধ পৃষ্ঠা | | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি | | ।০ |

## FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A, LL D of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant Bengal Secretariat

*N B* —Copies are still available

## বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

একং খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৴০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্লানেড ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজি-ষ্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেন্ট প্রেশে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

## INSOLVENCY NOTICE

COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA

**In the matter of** JOHN FREDOLIN RICHARD RODRIGUES, **an Insolvent**

NOTICE is hereby given that Saturday, the 3rd day of February next, is appointed for the further hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Official Assignee, from the 3rd day of October 1891 until the 2nd day of January 1894, has been filed and may be inspected in the Office of the Chief Clerk Any creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard, notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

*The like Notice* —In the matter of AMEER SING, 2nd Insolvency, an Insolvent Wherein the account of the Official Assignee, from 8th June 1891 to 2nd January 1894, has been filed in the Chief Clerk's Office.

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta*, 16*th January* 1894

A B MILLER,
*Official Assignee*

(I 1)

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 4a—17 1 94—72—180

Numb. 2844 [২৮৪৪]

REGISTERED No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JANUARY 30, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।

CONTENTS

| | PAGE |
|---|---|
| PART I —Resolutions, Orders, and Notifications of the Government of India | Nil |
| PART II —Resolutions Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 25—32 |
| PART IIA —Orders by the Lieutenant Governor of Bengal | Nil |
| PART III —Acts of the Legislative Council of India | Nil |
| PART IV —Bills of the Legislative Council of India | 1—18 |
| PART V —Acts of the Bengal Council | Nil |
| PART VI Bills of the Bengal Council | Nil |
| PART VII —Circular Orders by the High Court and Board of Revenue | Nil |
| PART VIII —Advertisements | 29–32 |
| SUPPLEMENT | Nil |

নির্ঘণ্ট।

| | পৃষ্ঠা। |
|---|---|
| প্রথম খণ্ড।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই। |
| দ্বিতীয় খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ২৫—৩২ |
| দ্বিতীয় ক খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | নাই। |
| তৃতীয় খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| চতুর্থ খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | ১—১৮ |
| পঞ্চম খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| ষষ্ঠ খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই। |
| সপ্তম খণ্ড।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই। |
| অষ্টম খণ্ড।—ইশতিহার প্রভৃতি | ২৯—৩২ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই। |

## PART II

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

## REVENUE DEPARTMENT,—(FORESTS)

NOTIFICATION—No 449For

*The 23rd January* 1894 —The Lieutenant-Governor hereby notifies, under section 4 of the Indian Forest Act (VII of 1878), that it is proposed to constitute the lands within the boundaries described below Reserved Forests under the provisions of the said Act —

| DISTRICT | Pargana or other sub division | Name of forest | Boundaries |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| Chittagong | Sadar subdivision | 1 Southern Sita kund Range | Bounded on the north by the Baradhala pass, on the west by settled lands of thanas Kumaria and Town, on the south by settled lands of thana Town on the east by settled lands of thanas Town, Hathazari and Fatikcherry |
| Ditto | Ditto | 2 The Dang Range | On the north by the Karnafuli river and settled lands along its bank, east by settled lands of outpost Anwara, west and south by settled lands of outposts Anwara and Paiki |
| Ditto | Ditto | 3 The Jaldi Range | North by the Sadhanpur Tea estate east by settled lands of thanas Satkania and Chakoria and by block No 7 below south by waste lands of the Matamori Dhala block No 6 below west by the settled lands of Banskhali thana |
| Ditto | Ditto | 4 The Patia and South Rangonia Range | North by the Karnafuli river, settled lands and Jeitpura Tea estate, west by settled lands of Patia thana, east by the district boundary and by settled lands of Rangonia outpost, south by the Sungoo river and settled lands of the Dholacherry Valley |
| Ditto | Ditto | 5 The Raojan Forest | North by the district boundary in part and by the Karnafuli Tea Association s garden, south by settled lands of thana Raojan and outpost Rangonia, east by the district boundary in part and by settled lands of outpost Rangonia west by settled lands of thanas Fatikcherry and Raojan and outpost Rangonia, and in part by the district boundary |
| Ditto | Cox s Bazar subdivision | 6 The Chakoria Sundarbans | On the north by tract No 3 above east by settled land of thana Chakoria south by the thana boundary, west by the Moheskhal channel |
| Ditto | Ditto | 7 The Hurbhang and Chunati jungles | North by settled lands of Satkania thana east by the district boundary south by settled lands of outpost Hurbhang and thana Chakoria, west by block No 6 above by settled lands and by block No 3 above |
| Ditto | Ditto | 8 The Ringbhang Forest | North by settled lands of Chakoria thana, east by the thana boundary, south by the northern boundary of block No 9 west by block No 6 above, and settled lands of Dohazari and other villages |
| Ditto | Ditto | 9 The Garjania Khuntakhali Forest | North by block No 8 above, south and east by the district boundary, west by settled land of Cox s Bazar thana |
| Ditto | Ditto | 10 The Teknaaf Range | North by settled lands of village Chainda in Cox s Bazar subdivision and other villages south by settled lands and the boundary of the district, east by the district boundary and settled lands, west by the seashore and settled lands |
| Ditto | Ditto | 11 The Naaf Sundarban Tract | North by settled lands of Nhila and Ukhia outposts, east and south by the Naaf river, west by settled lands of Teknaaf thana, and by block No 10 above |

The Lieutenant-Governor is pleased to appoint the Khas Tahsildar of the town khas mahal to be the Forest Settlement Officer for blocks Nos 1 and 2, the Khas Tahsildar of the Satkania tahsil for block No 3, the Khas Tahsildar of the Patia khas mahal for block No 4, the Khas Tahsildar of the Raojan khas mahal for block No 5, and the Khas Tahsildar of the Cox's Bazar khas mahal for blocks Nos 6, 7, 8, 9, 10 and 11, who will, under the provisions of chapter II of the Indian Forest Act, determine the boundaries to be finally laid down, and enquire into and determine the existence, nature and extent of any rights alleged to exist in favour of any person in or over any land comprised within the boundaries specified above, or in or over any forest produce to be found therein, in cases where claims to such rights are preferred by any individual or community under section 6 of the said Act, and will also themselves ascertain, as far as possible, and enquire into the existence of any rights mentioned in section 4 or 5 of the said Act, within the said boundaries, which are not claimed under section 6, so far as the same may be ascertainable from the records of Government and the evidence of any persons likely to be acquainted with the same, and will otherwise perform the duties of Forest Settlement Officers under that chapter

The Lieutenant-Governor is also pleased, under section 16 of the Indian Forest Act, to appoint the Commissioner of the Chittagong Division to hear appeals from the decisions of the Forest Settlement Officers as above appointed

C E BUCKLAND,
*Secy to the Govt of Bengal*

## REVENUE DEPARMENT,—LAND REVENUE

NOTIFICATION—No 438L R

*The 22nd January* 1894 —Rules 26, 28 and 29 of the Rules for the lease of large plots of waste land in the Sundarbans, published with Government notification of the 12th November 1879, at pages 1131 to 1135, Part I of the *Calcutta Gazette* of 19th idem, have been modified with the approval of His Excellency the Governor General in Council, and the amended rules are published for general information The alterations made are shown in italics —

26 Should there be more than one application for the lease of the same land before *the date fixed by notification for the sale of the land applied for*, and should the second application comprise the whole of the lands contained in the first, the Sundarbans Commissioner shall put the lease up to auction on the day named in the notice, and shall sell it to the highest bidder, but no person shall be allowed to bid who has not made such application, and no bid shall be accepted which is not *bonâ fide* on behalf of such person If the second application comprise a portion only of the land contained in the first, it shall be rejected

28 The purchaser of the lease shall be required to pay down at once *25 per cent on the amount of his bid* In default of immediate payment, *the amount deposited under Rules 13 and 14 shall be forfeited*, and the lease may be put up to resale at once, or may be reserved for future sale

29 The purchaser shall be required to pay in the balance of the purchase money, *together with any other sums which may be legally demanded by the Commissioner in the Sundarbans*, within one month of the day of sale If he fail to do so, the sale shall be cancelled by the authority of the Commissioner in the Sundarbans *The 25 per cent* and the amount deposited under Rules 13 and 14 shall be forfeited, and the land shall be available for lease to any other applicant

C E BUCKLAND,
*Secy to the Govt of Bengal*

NOTIFICATION—No 459L R

*The 23rd January* 1894 —Under the powers conferred by section 101, sub-section 2(*a*) of the Bengal Tenancy Act VIII of 1885, the Lieutenant-Governor is pleased to order that a survey shall be made and a record of rights prepared in respect of all lands situated in mauza Shoidabad, pargana Nurnagar, bearing tauzi No 1819 in the Tippera revenue roll and belonging to His Highness the Maharaja of Hill Tippera

The particulars to be recorded in the survey and record of rights shall be the following —

(a) The name of each proprietor with the character and extent of his interest
(b) The situation, quantity, and boundaries of the proprietor's private lands as defined in Chapter XI of the Act
(c) The name of each tenant
(d) The class to which he belongs, that is to say, whether he is a tenure-holder, raiyat holding at fixed rates, occupancy raiyat, non-occupancy raiyat, or under-raiyat, and if he is a tenure-holder, whether he is a permanent tenure-holder or not, and whether his rent is liable to enhancement during the continuance of his tenure
(e) The situation, quantity, and boundaries of the land held by him, also the nature of the soil
(f) The name of his landlord
(g) The rent payable, the instalments and dates fixed for their payments
(h) The mode in which the rent has been fixed, whether by contract, by order of a Court, or otherwise
(i) If the rent is a gradually increasing rent, the time at which, and the steps by which, it increases
(j) The special conditions and incidents, if any, of the tenancy
(k) The rights of landlord and tenant as regards fisheries or other sair produce of tanks and rivers, also as regards grazing dues, firewood and timber in forests and waste lands

C E BUCKLAND,
*Secy to the Govt of Bengal*

## JUDICIAL DEPARTMENT

No 686A

*No 605A —The 22nd January* 1894 —Babu Rajendra Lal Lahiry, Officiating Munsif of Sandip, in the district of Noakhali, is appointed to be an Additional Munsif in the same district, but to continue to act at Sandip during the absence, on furlough, of Dr Vipina Chandra Rai, or until further orders

Babu Rajendra Lal Lahiry is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 50, and with the functions of a District Court under section 26, sub-section 1 of Act VII of 1889 within the local limits of the Sandip Munsifi

*No 432J —The 22nd January* 1894 —The following gentlemen are appointed to be Honorary Magistrates of the Municipal Bench at Naraingani in the district of Dacca, and are vested with the powers of a Magistrate of the third class —

(1) Babu Tara Prosanna Sen, B A, B L
(2) „ Sashi Bhusan Dutta, B A, B L
(3) „ Surjya Kumar Bose, B A
(4) Babu Chinta Haran Chatterjee
(5) „ Jogondra Chandra Das
(6) „ Satis Chandra Ray, M A.

*No 455J – The 23rd January* 1894 —Babu Rakhal Das Banerjee is appointed to be an Honorary Magistrate of the Regular Bench at Bally in the district of Howrah, and is vested with the powers of a Magistrate of the third class

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

NOTIFICATION—No 310P

*The 22nd January* 1894 —In exercise of the power conferred on him by sub-section (2) of section 1 of the Angul District Regulation I of 1894, the Lieutenant-Governor is pleased to direct that the said Regulation shall come into force, with effect from the 1st February 1894

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আদেশ।

## রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগ—(বন বি য়ক)।

### বন বিষয়ক ৪৪৯ নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২৭ জানুয়ারি।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ভারতবর্ষীয় বনবিষয়ক ১৮৭৮ সালের ৭ আইনের ৪ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দিতেছেন যে, নিম্নলিখিত সীমার অন্তর্গত ভূমি উক্ত আইনের বিধানমতে রক্ষিত বন করিবার প্রস্তাব করা গেল।

| জিলা। | পরগনা বা অন্য উপবিভাগ। | বনের নাম। | সীমা। |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| চট্টগ্রাম | সদর মহকুমা | ১। দক্ষিণ সীতাকুণ্ড রেঞ্জ | উত্তর সীমা ববিয়াধলা পাস পশ্চিম সীমা কুমারিয়া ও শহর থানার বন্দোবস্তী জমি, দক্ষিণ সীমা শহর থানার বন্দোবস্তী জমি, পূর্ব্ব সীমা শহর, হাটহাজারী ও ফটিকচেরি থানার বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ২। দিয়োঙ্গ রেঞ্জ | উত্তর সীমা কর্ণফুলী নদী ও তাহার ধারে ধারের বন্দোবস্তী জমি, পূর্ব্ব সীমা আনওয়ারা ফাঁড়ির বন্দোবস্তী জমি, পশ্চিম ও দক্ষিণ সীমা আনওয়ারা ও পার্বি ফাঁড়ির বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ৩। জলদি রেঞ্জ | উত্তর সীমা সাধনপুর চা ইষ্টেট, পূর্ব্বসীমা সাতকন্যা ও চকোরিয়া থানার বন্দোবস্তী জমি এবং নিম্নলিখিত ৭ নং কিতা, দক্ষিণ সীমা নিম্নলিখিত ৬ নং মাতামুড়ি ধালাকিতার পতিত জমি, পশ্চিম সীমা বাঁশখালী থানার বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ৪। পতিয়া ও দক্ষিণ রঙ্গনিয়া রেঞ্জ | উত্তর সীমা কর্ণফুলি নদী, বন্দোবস্তী ভূমি ও জেইৎপুর চা ইষ্টেট, পশ্চিম সীমা পতিয়া থানার বন্দোবস্তী জমি, পূর্ব্ব সীমা জিলার সীমা ও রঙ্গনিয়া ফাঁড়ির বন্দোবস্তী জমি, দক্ষিণ সীমা সঙ্খু নদী ও ধোলাচেবি উপত্যকার বন্দোবস্তী জমি, |
| ঐ | ঐ | ৫। রাওজান বন | উত্তর সীমা অংশতঃ জিলার সীমা ও কর্ণফুলী চা সমাজের বাগান, দক্ষিণ সীমা রাওজান থানার ও রঙ্গনিয়া ফাঁড়ির বন্দোবস্তী জমি, পূর্ব্ব সীমা অংশতঃ জিলার সীমা ও রঙ্গনিয়া ফাড়ির বন্দোবস্তী জমি, পশ্চিম সীমা ফটিকচেরি ও রাওজান থানার এবং রঙ্গনিয়া ফাঁড়ির বন্দোবস্তী জমি, ও অংশতঃ জিলার সীমা। |
| ঐ | কক্স বাজার মহকুমা | ৬। চকোরিয়া সুন্দর বন | উত্তর সীমা উপরোক্ত ৩নং খণ্ড, পূর্ব্বসীমা চকোরিয়া থানার বন্দোবস্তী জমি, দক্ষিণ সীমা থানার সীমা, পশ্চিম সীমা মহেশখাল খাল। |

| জিলা। | পরগনা বা অন্য উপবিভাগ। | বনের নাম। | সীমা। | |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | |
| চট্টগ্রাম | কক্সবাজার মহকুমা। | ৭। হরবঙ্গ ও চুনাতি জঙ্গল | উত্তর সীমা | সাতকন্যা থানার বন্দোবস্তী জমি, পূর্ব্ব সীমা জিলার সীমা, দক্ষিণ সীমা হর বঙ্গ ফাঁড়ির ও চকোরিয়া থানার বন্দোবস্তী জমি পশ্চিম সীমা উপরোক্ত ৬নং কিতা, বন্দোবস্তী জমি ও উপরোক্ত ৩নং কিতা। |
| ঐ | ঐ | ৮। রিঙ্গভাঙ্গ বন | উত্তর সীমা | চকোরিয়া থানার বন্দোবস্তী জমি পূর্ব্বসীমা থানার সীম, দক্ষিণ সীমা ৯ নং কিতার উত্তর সীমা, পশ্চিম সীমা পূর্ব্বোক্ত ৬ নং কিতা এবং দোহাজারি ও অন্যান্য গ্রামের বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ৯। গর্জনিয়া খাঁটা খালী বন | উত্তর সীমা | উপারোক্ত ৮ নং কিতা, দক্ষিণ ও পূর্ব্ব সীমা জিলার সীমা, পশ্চিম সীমা কক্সবাজার থানার বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ১০। টেকনাফ রেঞ্জ | উত্তর সীমা | কক্সবাজার মহকুমার অন্তর্গত চৈন্দাগ্রামের ও অন্যান্য গ্রামের বন্দোবস্তী জমি, দক্ষিণ সীমা বন্দোবস্তী জমি ও জিলার সীমা, পূর্ব্ব সীমা জিলার সীমা ও বন্দোবস্তী জমি, পশ্চিম সীমা সমুদ্র তীর ও বন্দোবস্তী জমি। |
| ঐ | ঐ | ১১। নাঅফ সুন্দর বন কিতা | উত্তর সীমা | নহিলা ও উখিয়া ফাঁড়ির বন্দোবস্তী জমি পূর্ব্ব ও দক্ষিণ সীমা নাঅফ নদী, পশ্চিম সীমা টেকনাফ থানার বন্দোবস্তী জমি ও উপরোক্ত ১০ নং কিতা। |

শ্রীযুত লেপ্টে নণ্ট গবর্ণর সাহেব ১ ও ২ নং কিতার জন্য শহর খাস মহালের খাস তহসীলদারকে ও ৩ নং কিতার জন্য সাতকন্যা তহসীলের খাস তহসীলদারকে ও ৪ নং কিতার জন্য পতিয়া খাস মহালের খাস তহসীলদারকে ও ৫ নং কিতার জন্য রাওজান খাস মহালের খাস তহসীলদারকে ও ৬ ৭, ৮, ৯, ১০, ও ১১ নং কিতার জন্য জন্য কক্সবাজার খাস মহালের খাস তহসীলদারকে বনের বন্দোবস্তের কর্ত্তৃপক্ষের পদে নিযুক্ত করিলেন, তাঁহারা ভারতবর্ষীয় বনবিষয়ক আইনের ২ অধ্যায়ের বিধানমতে উক্ত বনের যে সীমা চূড়ান্তরূপে নির্দ্দেশ করিতে হইবে তাহার সিদ্ধান্ত করিবেন এবং উক্ত সীমার অন্তর্গত কোন ভূমিতে বা তদুপরি কোন ব্যক্তির স্বত্ব আছে কথিত হইলে কিম্বা উক্ত কোন ভূমিতে বা তন্মধ্যে বনোৎপন্ন কোন দ্রব্য পাওয়া গেলে, কোন ব্যক্তি বা সম্প্রদায় উক্ত আইনের ৬ ধারামতে তদ্রূপ স্বত্ব আছে বলিয়া যেং স্থলে দাওয়া করেন সেইং স্থলে সেইং স্বত্ব আছে কি না, এবং সেই স্বত্বের ভাব ও পরিমাণ অনুসন্ধান করিয়া নির্ণয় করিবেন এবং উক্ত সীমার মধ্যে উক্ত আইনের ৪ বা ৫ ধারার লিখিত কোন স্বত্ব ৬ ধারামতে দাওয়া করা না গেলে তাঁহারা গবর্ণমেণ্টের কাগজপত্র দেখিয়া ও যে ব্যক্তির তাহা জানা সম্ভব তাঁহার সাক্ষ্য লইয়া যত দুর পারেন তাহা তাঁহারা স্বয়ং নির্ণয় ও অনুসন্ধান করিবেন এবং উক্ত অধ্যায়মতে বনের বন্দোবস্তের কর্ত্তৃপক্ষের অন্যান্য কার্য্য করিবেন।

শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ভারতবর্ষীয় বনবিষয়ক আইনের ১৬ ধারাক্রমে পূর্ব্বোক্তমতে নিযুক্ত বনের বন্দোবস্তের কর্ত্তৃপক্ষদের নিষ্পত্তির উপর আপীল শুনিতে চট্টগ্রাম খণ্ডের কমিশনর সাহেবকে নিযুক্ত করিবেন।

সি, ই, বকলাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগ—ভূমির রাজস্ব।

৪৩৮ এল, আর নং – বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২২ জানুয়ারি।— ১৮৭৯ সালের ২৩ ডিসেম্বর তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটের দ্বিতীয় খণ্ডের ১২২৪ হইতে ১২৩৭ পর্য্যন্ত পৃষ্ঠায় প্রকাশিত সুন্দরবনের অন্তর্গত বৃহৎ বৃহৎ খণ্ড পতিত ভূমির পাট্টা দেওন বিষয়ক বিধির ২৬, ২৮, ও ২৯ ধারা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমোদনক্রমে পরিবর্ত্তন করা গিয়াছে ও সেই সংশোধিত বিধি সাধারণের অবগত্যর্থে প্রকাশ করা গেল। যেং পরিবর্ত্তন করা গিয়াছে তাহা ক্ষুদ্র অক্ষরে দেখান গেল।

২৬। যে ভূমির নিমিত্ত প্রার্থনা করা যায় বিজ্ঞাপনক্রমে সেই ভূমি বিক্রয় করিবার তারিখ ধার্য্য হইবার পূর্ব্বে তাহার পাট্টা পইবার নিমিত্ত একের অধিক প্রার্থনাপত্র করা গেলে ও প্রথম প্রার্থনাপত্রে যে যে ভূমির বিষয় লেখা গেল দ্বিতীয় প্রার্থনাপত্রে সেই সমুদয় ভূমির বিষয় লেখা গেলে সুন্দর বনের কমিশনর সাহেব নোটিসের লিখিত তারিখে পাট্টা নীলামে ধরিবেন ও যিনি সর্ব্বাপেক্ষা অধিক মূল্য ডাকেন তাঁহার নিকট বিক্রয় করিবেন। কিন্তু যিনি উক্ত প্রর্থনাপত্র অর্পণ করেন নাই তিনি নীলামে ডাকিতে পারিবেন না ও প্রকৃত প্রস্তাবে প্রার্থকের পক্ষে না হইলে অন্য ব্যক্তির ডাক গ্রাহ্য হইবে না। প্রথম প্রার্থনাপত্রে যে ভূমির বিষয় লেখা গেল তাহার অংশ মাত্র দ্বিতীয় প্রার্থনাপত্রে লেখা থাকিলে তাহা অগ্রাহ্য করা যাইবে।

২৮। ক্রেতা যত টাকা ডাকা ডাকেন তাহার শত করা ২৫৲ টাকা তাঁহার তৎক্ষণাৎ দিতে হইবে অবিলম্বে ঐ টাকা দিবার ত্রুটি হইলে বিধির ১৩ ও ১৪ ধারামতে যত টাকা দাখিল করা গিয়াছে তাহা জব্দ হইবে এবং উক্ত পাট্টা হয়, তৎক্ষণাৎ না হয়, পরে কোন সময়ে নীলাম করা যাইবে।

২৯। সুন্দর বনের কমিশনর সাহেব ক্রয়ের বাকী টাকা ও তদ্ভিন্ন তিনি অন্য যে টাকা আইনমতে দাওয়া করিতে পারেন সেই টাকা নীলামের তারিখ হইতে এক মাসের মধ্যে ক্রেতার প্রতি দিবার আদেশ করিবেন। ক্রেতা সেই টাকা দিতে ত্রুটি করিলে সুন্দর বনের কমিশনর সাহেবের ক্ষমতাক্রমে সেই নীলাম রহিত করা যাইবে। শত করা ঐ ২৫৲ টাকা এবং ১৩ ও ১৪ ধারামতে যত টাকা দাখিল করা গিয়াছিল তাহা জব্দ হইবে এবং অন্য কোন প্রার্থককে সেই ভূমির পাট্টা করিয়া দেওয়া যাইতে পারিবে।

সি, ই, বক্লাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

৪৫৩ এল, আর, নং বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২৩ জানুয়ারি।— শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি বঙ্গদেশের প্রজাস্বত্ব-বিষয়ক ১৮৮৫ সালের ৮ আইনের ১০১ ধারার ২ প্রকরণের (ক) দফামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া তিনি এই আজ্ঞা করিলেন যে নূরনগর পরগনায় স্থিত ত্রিপুরার রেবিনিউ রোলে তৌজীর ১৮৩৯ নং ও ত্রিপুরা পর্ব্বতের মহারাজার অধিকৃত সৈদাবাদ মৌজার সমস্ত ভূমি সম্বন্ধে জরীপ করিয়া স্বত্বের লিখন প্রস্তুত করা যায়।

জরাপ ও স্বত্বের লিখনে এইং বিশেষ বৃত্তান্ত লিখিতে হইবে।—

(ক) প্রত্যেক ভূস্বামির নাম ও তাঁহার স্বত্বের ভাব ও পরিমাণ।

(খ) আইনের ১১ অধ্যায়ের নির্দ্দিষ্ট ভূস্বামির নিজ জমির অবস্থান, পরিমাণ ও সীমা।

(গ) প্রত্যেক জন প্রজার নাম।

(ঘ) তিনি যে শ্রেণীর অর্থাৎ তিনি মধ্য স্বত্বাধিকারী কি মোকররী হারে ভূমি ভোগকারী রায়ত কি দখলীস্বত্ববিশিষ্ট কি দখলীস্বত্বশূন্য রায়ত কি কোর্ফা রায়ত এবং তিনি মধ্যস্বত্বাধিকারী হইলে কায়েমী মধ্যস্বত্বাধিকারী কি না ও তাঁহার মধ্যস্বত্ব থাকন কালে তাঁহার খাজানা বৃদ্ধি হইতে পারে কি না।

(ঙ) তিনি যে ভূমি ভোগ করেন তাহার অবস্থান, পরিমাণ ও চৌহদ্দী ও যে প্রকার ভূমি।

(চ) তাঁহার ভূম্যধিকারির নাম।

(ছ) দেয় খাজানা ও খাজানা দিবার কিস্তি ও তারিখ।

(জ) যেরূপে ঐ খাজানা ধার্য্য হইয়াছে অর্থাৎ চুক্তিক্রমে বা আদালতের আজ্ঞাক্রমে বা অন্য প্রকারে।

(ঝ) খাজানা ক্রমশঃ বৃদ্ধি হইবার হইলে যে সময়ে ও যে ক্রমে বৃদ্ধি হয়।

(ঞ) প্রজাস্বত্বের বিশেষ কোন নিয়ম ও অনুষঙ্গ থাকিলে তাহা।

(ট) জলকর বা পুষ্করিণী ও নদী হইতে উৎপন্ন অন্য সামগ্রী সম্পর্কে এবং চরাণী ভূমির কর, বনের অন্তর্গত জ্বালানীকাষ্ঠ ও বাহাদুরীবাষ্ঠ ও পতিত ভূমি সম্পর্কে ভূস্বামির ও প্রজার স্বত্ব।

সি, ই, বকুলাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

৬৮৬ A নম্বর।

৬০৬ এ, নং।—১৮৯৪ সাল ২২ জানুয়ারি।—নওয়াখালী জিলার অন্তর্গত সন্দ্বীপের, একটিং মুনসেফ শ্রীযুত বাবু রাজেন্দ্র লাল লাহিড়ী উক্ত জিলায় আডিশ্যনল মুনসেফের পদে নিযুক্ত হইলেন কিন্তু নিযমিত ছুটী প্রযুক্ত ডাক্তর শ্রীযুত বিপীনচন্দ্র রায়ের অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় সন্দ্বীপে কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু রাজেন্দ্র লাল লাহিড়ী সন্দ্বীপ মুনসেফীর স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০) টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্য ছোট আদালতের জজের ক্ষমতা এবং ১৮৮৯ সালের ৭ আইনের ২৬ ধারার ১ প্রকরণমত ডিষ্ট্রিক্ট কোর্টের ক্ষমতা পাইলেন।

৪৩২ জে, নং। -১৮৯৪ সাল ২২ জানুয়ারি।—নিম্নলিখিত মহাশয়েরা ঢাকা জিলার অন্তর্গত নারায়ণগঞ্জস্থ মুনিসিপল বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১। শ্রীযুত বাবু তারাপ্রসন্ন সেন, বিএ, বি এল।
২। ,, বাবু শশীভূষণ দত্ত, বি,এ, বি এল।
৩। ,, বাবু সূর্য্যকুমার বসু, বি,এ।
৪। শ্রীযুত বাবু চিন্তাহরণ চট্টোপাধ্যায়।
৫। ,, বাবু যোগেন্দ্র চন্দ্র দাস।
৬। ,, বাবু সতীশ চন্দ্র রায় এম এ,।

৪৫৫ জে নং।—১৮৯৪ সাল ২৩ জানুয়ারি।—শ্রীযুত বাবু রাখালদাস বন্দ্যোপাধ্যায় হাবড়া জিলার অন্তর্গত বালিস্থ রেগুলার বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

এচ্, জে এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

## ৩১০ পি, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২২ জানুয়ারি।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি অঙ্গুল ডিষ্ট্রিক্টের ১৮৯৪ সালের ১ আইনের ১ ধারার ২ প্রকরণমতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া তিনি, উক্ত আইন ১৮৯৪ সালের ১ ফেব্রুয়ারি হইতে বলবৎ হইবার আজ্ঞা করিলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।

চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ১১ই জানুয়ারি তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত করা হয়।

১৮৯৪ সালের ১ নম্বর।

কারাগার সম্বন্ধীয় আইনের পাণ্ডুলিপি।

## সূচীপত্র।

### প্রথম অধ্যায়।

সূচনা।

ধারা।

১। নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।

২। রহিত করণের কথা।

৩। অর্থ নির্দ্দেশের কথা।

### দ্বিতীয় অধ্যায়।

কারাগার রক্ষা ও কারাগারের কর্ম্মচারিদের কথা।

৪। কয়েদিদিগের জন্য স্থানের কথা।

৫। কয়েদিদিগের জন্য কিয়ৎকালের নিমিত্ত স্থানের বিধান করিবার কথা।

A Bill to Amend the Law relating to Prisons

ধারা।

৬। কারাগার সমূহের ইনস্পেক্টর জেনরলের কথা।

৭। কারাগারের কর্ম্মচারিদের কথা।

### তৃতীয় অধ্যায়।

কর্ম্মচারিদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

সাধারণ কথা।

৮। কারাগারের কর্ম্মচারিদের কর্ত্তৃত্ব ও কর্ত্তব্যকর্ম্মের কথা।

৯। কয়েদিদিগের নিকট কোন দ্রব্য কর্ম্মচারিদের বিক্রয়াদি না করিবার কথা।

১০। কর্ম্মচারিদের চুক্তি প্রভৃতি না করিবার কথা।

সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

১১। সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

ডাক্তরের কথা।

১২। ডাক্তরের কর্ত্তব্যকর্ম্মের কথা।

১৩। ডাক্তরের কোন কোন স্থলে রিপোর্ট করিবার কথা।

১৪। কয়েদির মৃত্যু হইলে রিপোর্ট করিবার কথা।

জেলরের কথা।

১৫। জেলরের কথা।

১৬। জেলরের কয়েদির মৃত্যুর নোটিস দিবার কথা।

ধারা।
১৭। জেলরের রিকার্ড রাখিবার কথা।
১৮। জেলরের দায়িত্বের কথা।
১৯। জেলরের রাত্রিতে উপস্থিত থাকিবার কথা।
২০। ডেপুটী জেলরের ক্ষমতার কথা।

অধীন কর্ম্মচারিদের কথা।

২১। দ্বাররক্ষকের কর্ত্তব্য কর্ম্মের কথা।
২২। অধীন কর্ম্মচারিদের ছুটী না লইয়া অনুপস্থিত না হইবার কথা।

## চতুর্থ অধ্যায়।

কয়েদিদিগকে গ্রহণ ও স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

২৩। কয়েদিদিগের গ্রহণ সময়ে পরীক্ষার কথা।
২৪। কয়েদিদিগের সম্পত্তির কথা।
২৫। কয়েদিদিগকে স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

## পঞ্চম অধ্যায়।

কয়েদিদের শাসনের কথা।

২৬। কয়েদিদিগকে পৃথক্ করিযা রাখিবার কথা।
২৭। কয়েদিদিগকে স্বতন্ত্র করণ সম্বন্ধীয় নিয়মের কথা।
২৮। নির্জন কারাবাসের কথা।
২৯। মৃত্যু দণ্ডাজ্ঞাধীন কয়েদিদের কথা।

## ষষ্ঠ অধ্যায়।

দেওয়ানী ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদের খাদ্য, কাপড ও বিছানার কথা।

৩০। কোন কোন কয়েদির আপন খোরাক পোষাক আপনি চালাইতে পারিবার কথা।
৩১। কোন কোন কয়েদিদের মধ্যে খাদ্য, কাপড প্রভৃতি হস্তান্তর করণ নিষেধের কথা।
৩২। দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে কাপড ও বিছানা সরবরাহ করিবার কথা।

## সপ্তম অধ্যায়।

কয়েদিদের কর্ম্মের কথা

৩৩। দেওয়ানী কয়েদিদের কর্ম্মের কথা।
৩৪। ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।
৩৫। সামান্য কারাদণ্ডে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

## অষ্টম অধ্যায়।

কয়েদিদের স্বাস্থ্যের কথা।

ধারা।
৩৬। পীড়িত কয়েদিদের কথা।
৩৭। ডাক্তরের আদেশের রিকার্ডের কথা।
৩৮। চিকিৎসালয়ের কথা।

## নবম অধ্যায়।

কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করা ও তাহাদিগের চিঠি পত্র লেখার কথা।

৩৯। দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করার কথা।
৪০। সাক্ষাৎকারিদিগকে জেলরের তালাস করিতে পারিবার কথা।

## দশম অধ্যায়।

কারাগার সম্বন্ধীয় অপরাধের কথা।

৪১। কারাগারে নিষিদ্ধ বস্তুর আনয়ন ও কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা কহিবার দণ্ডের কথা।
৪২। ৪১ ধারামত অপরাধের নিমিত্ত গ্রেপ্তার করিবার ক্ষমতার কথা।
৪৩। দণ্ডের বিষয় প্রচার করিয়া দিবার কথা।

## একাদশ অধ্যায়।

কারাগার সম্বন্ধীয় অপরাধের কথা।

৪৪। কারাগার সম্বন্ধীয় অপরাধ সমূহের কথা।
৪৫। ঐ রূপ অপরাধ সমূহের দণ্ডের কথা।
৪৬। ৪৫ ধারামত দণ্ডগুলির একাধিক একত্রে দিবার কথা।
৪৭। ৪৫ এবং ৪৬ ধারামত দণ্ডগুলির একাধিক একত্রে দিবার কথা।
৪৮। দণ্ড পূর্ব্ববর্ত্তী ধারা সমূহের অনুযাযিক হইবার কথা।
৪৯। কয়েদির দণ্ড গ্রহণে যোগ্যতা বিষয়ে ডাক্তরের সার্টিফিকেট দিবার কথা।
৫০। দণ্ডপুস্তকের লিখিত কথা।
৫১। অত্যন্ত গুরুতর অপরাধ স্থলে কার্য্যপ্রণালীর কথা।

ধারা।
৫২। কশাঘাতের কথা।
৫৩। জেলের কর্ম্মচারিদের দণ্ডের কথা।
৫৪। জেলের কর্ম্মচারিগণের কৃত অপরাধের কথা।

## দ্বাদশ অধ্যায়।

বিবিধ বিষয়ের কথা।

৫৫। হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।
৫৬। দ্বীপান্তরের দণ্ডাজ্ঞার অধীন কয়েদিদিগকে পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

ধারা।
৫৭। প্রয়োজন ব্যতীত জেলরের কয়েদিদিগের হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি না দিবার কথা।
৫৮। নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।
৫৯। স্থানীয় গবর্ণমেণ্টের নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।
৬০। কোন কোন বর্ত্তমান নিয়ম সিদ্ধ হইবার কথা।
৬১। সুপারিণ্টেণ্ডেণ্টের ক্ষমতা পরিচালনের কথা।

## তফসীল।

যে সকল আইন রহিত করা হইল।

কারাগার সম্বন্ধীয় আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

যেহেতু বৃটিষ ভারতবর্ষের অন্তর্গত কারাগার সম্বন্ধীয় আইন সংশোধন করা এবং ঐ সকল কারাগারের ব্যবস্থা করণার্থ নিয়ম বিধান করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা যাইতেছে।—

## প্রথম অধ্যায়।

### সূচনা।

নাম ব্যাপ্তি ও আরম্ভের কথা।

১ ধারা। (১) এই আইনটিকে কারাগার সম্বন্ধীয় ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা উত্তর ব্রহ্ম, বৃটিষ বেলুচিস্থান সাঁওতাল পরগনা চট্টগ্রামের পর্ব্বতীয় প্রদেশ, ছোট নাগপুর বিভাগ, তরাই পরগনা, স্পিটী পরগনা ও গাঞ্জাম ও বিজগাপট্টনের জমিদারী ও আমনী মহাল এবং কলিকাতা মান্দ্রাজ ও বোম্বাই প্রেসিডেন্সী নগরসুদ্ধ সমস্ত বৃটিষ ভারতবর্ষে প্রচলিত হইবে, এবং

(৩) ইহা সালের মাসের দিবসে প্রবল হইবে।

রহিত করণের কথা।

২ ধারা। (১) ঐ দিবসে ও ঐ দিবসের পর তফসীলের লিখিত আইনগুলি ঐ তফসীলের তৃতীয় ঘরে যে পরিমাণের নির্দ্দেশ হইল সেই পরিমাণে রহিত হইবে।

(২) কিন্তু এই সকল আইনের মধ্যে কোন আইন অনুসারে যে সকল নিয়ম ও নিয়োগ করা গিয়াছে আদেশ প্রদত্ত হইয়াছে ও হুকুম প্রচার করা হইয়াছে তাহা এই আইনের সহিত যতদূর সঙ্গত হয় ততদূর ক্রমান্বয়ে এই আইনানুসারে কৃত, প্রদত্ত ও প্রচারিত হইয়াছে বলিয়া বিবেচনা করা যাইবে।

(৩ কোন আইন বা দলীলে এই সকল আইনের মধ্যে কোন আইনের উল্লেখ থাকিলে যতদূর হইতে পারে তাহার এইরূপ ব্যাখ্যা করিতে হইবে যে তাহাতে এই আইন বা উহার কজু অংশের উল্লেখ হইয়াছে।

অর্থ নির্দ্দেশের কথা।

৩ ধারা। এই আইনে—

(১) "কারাগার' বলিতে কোন সদর বা জেলার জেল বা কিয়ৎকালীন জেল বা চরিত্র সংশোধনালয় বা পেনিটেনশ্যারী বুঝাইবে এবং যে সমস্ত জমা বা বিল্ডিঙ্গ কারাগারের সামিল কিম্বা কারাগারের ব্যবহারার্থ দখল করা হয় তাহাও বুঝাইবে, কিন্তু অধীন জেল বা জেল ছাড়া অপর যে স্থান স্থানীয় গবর্ণমেন্ট কর্ত্তৃক ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ৫৪১ ধারামতে বিশেষ মতে নিরূপিত হয়, এই আইন বা এই আইন অনুসারে প্রণীত নিয়মের যে কোন বিধান ৫৮ ধারামতে প্রণীত নিয়ম দ্বারা ঐ রূপ জেল বা স্থানে প্রচলিত করা হয় তদ্রূপ কোন বিধান সম্বন্ধে না হইলে সেই জেল বা স্থানকে বুঝাইবে না।

(২) যে স্থলে অধিকতর কালের জন্য দণ্ডাজ্ঞাপ্রাপ্ত কয়েদিদিগকে কোন সদর বা জেলার জেলে স্থানান্তর করিবার অপেক্ষায় কিম্বা কয়েদি কর্ম্মচারী বা চাকর স্বরূপ কোন অধীন জেলে আটকাইয়া রাখা আবশ্যক হয় সেই স্থল ছাড়া অন্য স্থলে সদর বা জেলার জেল না হইয়া যে কোন জেলে কেবল দেওয়ানী কয়েদি বা অদণ্ডিত ফৌজদারী কয়েদি বা প্রত্যেক অধীন জেল সম্বন্ধে স্থানীয় গবর্ণমেন্ট যে কাল নিরূপণ করিবেন তাহার অনধিক কোন কালের জন্য দণ্ডাজ্ঞাধীন দণ্ডিত ফৌজদারী কয়েদিরা আবদ্ধ থাকে, "অধীন জেল" বলিতে সেই জেলকে বুঝাইবে।

(৩) ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের বিধানানুসারে বা কোন কোর্ট মার্শলের হুকুমক্রমে যে কোন কয়েদি কোন অপরাধে অভিযুক্ত হয় বা যাহার কোন অপরাধ নির্ণীত হয় বা আবদ্ধ থাকে, "ফৌজদারী কয়েদি" বলিতে তদ্রূপ কয়েদিকে বুঝাইবে।

(৪) "দণ্ডিত ফৌজদারী কয়েদি" বলিতে কোন আদালত বা কোর্ট-মার্শলের দণ্ডাজ্ঞাধীন ফৌজদারী কয়েদিকে বুঝাইবে, এবং ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের অষ্টম অধ্যায়ের বিধানানুসারে যে ব্যক্তিকে কারাগারে আটক রাখা যায় তাহাকেও বুঝাইবে।

(৫) "দেওয়ানী কয়েদি" বলিতে যে কয়েদি উপরি লিখিত অর্থ নির্দ্দেশানুসারে ফৌজদারী কয়েদি নহে সেই কয়েদিকে বুঝাইবে।

(৬) "রেহাই প্রণালী" বলিতে জেলে কয়েদিদিগকে মার্কা দিবার ও তাহার ফল স্বরূপ তাহাদিগের দণ্ড হ্রাস করিবার বিধান করণার্থ উপস্থিত সময়ে প্রচলিত নিয়ম সকলকে বুঝাইবে। এবং

(৭) "বৃত্তান্ত টিকিট" বলিতে কোন কয়েদির সম্বন্ধে এই আইন বা এই আইন অনুসারে প্রণীত বিধিক্রমে যে সংবাদ রাখা আবশ্যক সেই কয়েদিকে সেই সংবাদের যে রিকার্ড রক্ষা করিতে হইবে সেই রিকার্ড বুঝাইবে।

## দ্বিতীয় অধ্যায়।

কারাগার রক্ষা ও কারাগারের কর্ম্মচারিদের কথা।

৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট কয়েদিদিগকে স্বতন্ত্র করিয়া রাখিবার সম্বন্ধে যাহাতে এই আইনের আদেশ পালিত হয় এমন রূপে নির্ম্মিত ও নিয়মিত কারাগারের মধ্যে আপনার শাসনাধীন প্রদেশের কয়েদিদিগের জন্য স্থানের বিধান করিবেন।

কয়েদিদিগের জন্য স্থানের কথা।

৫ ধারা। (১) কোন কারাগারে যত জন কয়েদিকে সুবিধামতে বা নিরাপদভাবে রাখা যাইতে পারে ঐ কারাগারে তাহার অপেক্ষা অধিক কয়েদি আছে ও যত জন বাড়তী আছে তাহাদিগকে অপর কোন কারাগারে স্থানান্তর করা সুবিধাজনক নয়, কারাগার সমূহের ইনস্পেক্টর জেনরল সাহেব এরূপ বিবেচনা করিলে

কয়েদিদিগের জন্য কিয়ৎকালের নিমিত্ত স্থানের বিধান করিবার কথা।

কিম্বা কোন কারাগারের মধ্যে কোন ব্যাপক রোগের প্রাদুর্ভাব বশতঃ বা অপর কোন কারণে কোন কয়েদিদিগের জন্য কিয়ৎ কালের নিমিত্ত আশ্রয় ও নিরাপদ হেফাজতের বিধান করা বাঞ্ছনীয় হইলে,

যত জন কয়েদিকে ঐ কারাগারে সুবিধাজনক বা নিরাপদভাবে রাখা যাইতে পারে না তাহাদের কিয়ৎ কালের নিমিত্ত আশ্রয় ও নিরাপদ হেফাজতের জন্য ঐ কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে যে রূপ আদেশ করেন সেই রূপ বিধান করিবেন।

(২) যে কয়েদিদিগের জন্য ঐ রূপ কিয়ৎকালের নিমিত্ত আশ্রয়ের বিধান করা হয় তাহারা কারাগারের মধ্যে থাকিলে যে সকল নিয়মের অধীন হইত সেই সকল নিয়মের অধীন হইবে।

৬ ধারা। প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্টের শাসনাধীন দেশের জন্য কারাগার সমূহের এক জন ইনস্পেক্টর জেনরল নিযুক্ত হইবেন এবং তিনি স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞাধীনে ঐ গবর্ণমেণ্টের শাসনাধীন দেশের অন্তর্গত সমস্ত কারাগার সম্বন্ধে সাধারণ কর্ত্তৃত্ব ও তত্ত্বাবধান ক্ষমতা পরিচালন করিবেন।

কারাগার সমূহের ইনস্পেক্টর জেনরলের কথা।

কিন্তু বোম্বাই প্রেসিডেন্সীর অন্তর্গত দেওয়ানী জেলগুলির কার্য্য বোম্বাইর ১৮৭৪ সালের ২ আইনের ৮ হইতে ১৬ পর্য্যন্ত ধারার বিধানানুসারে নির্ব্বাহ হইতে থাকিবে।

৭ ধারা। প্রত্যেক কারাগারের নিমিত্ত এক জন সুপারিণ্টেণ্ডেণ্ট, একজন ডাক্তর (তিনি সুপারিণ্টেণ্ডেণ্টও হইতে পরিবেন, একজন জেলর ও স্থানীয় গবর্ণমেণ্ট অপর যে যে কর্ম্মচারী আবশ্যক বিবেচনা করেন সেই সেই কর্ম্মচারী থাকিবেন।

কারাগারের কর্ম্মচারীদের কথা।

কিন্তু বোম্বাই প্রেসিডেন্সীতে স্থানীয় গবর্ণমেণ্ট এরূপ ব্যক্ত করিতে পারিবেন যে, কোন কোন জেলে যে ব্যক্তি সুপারিণ্টেণ্ডেণ্ট নিযুক্ত হন তিনি জেলরের পদও ধারণ করিবেন।

---

## তৃতীয় অধ্যায়।

কর্ম্মচারীদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

সাধারণ কথা।

৮ ধারা। কারাগারের সমস্ত কর্ম্মচারীরা সুপারিণ্টেণ্ডেণ্টের আদেশ পালন করিবেন। সুপারিণ্টেণ্ডেণ্টের মঞ্জুরি লইয়া জেলর যে সকল কর্ত্তব্য কর্ম্মের আদেশ দেন সমস্ত অধীন কর্ম্মচারিরা তাহা সম্পাদান করিবেন এবং প্রত্যেক অধীন কর্ম্মচারির কর্ত্তব্য কর্ম্ম ঐ কর্ম্মচারীকে একখানি যে বহী রাখিতে হইবে তাহাতে লিখিত থাকিবে।

কারাগারের কর্ম্মচারীদের কর্ত্তৃত্ব ও কর্ত্তব্যকর্ম্মের কথা।

৯ ধারা। কারাগারের কোন কর্ম্মচারী বা তাঁহার ট্রষ্টী বা তাঁহার নিযুক্ত কোন ব্যক্তি কোন কয়েদির নিকট কোন দ্রব্য বিক্রয় বা ভাড়া দিবেন না বা বিক্রয় করিয়া কি ভাড়া দিয়া কোন উপকার লাভ করিবেন না।

কয়েদিদিগের নিকট কোন দ্রব্য কর্ম্মচারিদের বিক্রয়াদি না করিবার কথা।

১০ ধারা। কারাগারের কোন কর্ম্মচারী বা তাঁহার ট্রষ্টী বা তাঁহার নিযুক্ত কোন ব্যক্তি কারাগারে কোন দ্রব্য সরবরাহ করিবার কোন চুক্তিতে সাক্ষাৎ সম্বন্ধে বা পরোক্ষভাবে কোন স্বার্থ রাখিবেন না কিম্বা কারাগারের পক্ষে বা কোন কয়েদির অধিকৃত কেন দ্রব্য বিক্রয় বা ক্রয় করিয়া সাক্ষাৎ সম্বন্ধে বা পরোক্ষভাবে কোন উপকার লাভ করিবেন না।

কর্ম্মচারিদের চুক্তি প্রভৃতি না করিবার কথা।

সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

১১ ধারা। (১) কারাগার সমূহের ইনস্পেক্টর জেনরলের আজ্ঞাধীনে সুপারিণ্টেণ্ডেণ্ট শাসন, পরিশ্রম, ব্যয় দণ্ড ও কর্ত্তৃত্ব সম্বন্ধীয় সমস্ত বিষয়ে কারাগারের কার্য্য নির্ব্বাহ করিবেন।

সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

(২) স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে যে সকল আদেশ দেন সেই সকল আদেশ মানিয়া কোন সদর জেল বা প্রেসিডেন্সী নগর স্থিত কোন কারাগার ছাড়া কোন কারাগারের সুপারিণ্টেণ্ডেণ্ট ঐ কারাগার সম্বন্ধে জেলার মাজিষ্ট্রেট যে সমস্ত আইনসঙ্গত আজ্ঞা করেন তাহা মান্য করিবেন এবং ঐ সমস্ত আজ্ঞা ও তৎসম্বন্ধে যে কার্য্য করা হইল তদ্বিষয়ে ইনস্পেক্টর জেনরলের নিকট রিপোর্ট করিবেন।

### ডাক্তরের কথা।

ডাক্তরের কর্ত্তব্য কর্ম্মের কথা।

১২ ধারা। কারাগারের স্বাস্থ্য সম্বন্ধীয় কার্য্য-নির্ব্বাহের ভার ডাক্তরের উপর থাকিবে এবং তিনি স্থানীয় গবর্ণমেণ্ট কর্তৃক ৫৯ ধারানুসারে প্রণীত নিয়ম দ্বারা যে সমস্ত কর্ত্তব্য কর্ম্ম নির্দ্দিষ্ট হয় তাহা নির্ব্বাহ করিবেন।

ডাক্তরের কোন কোন স্থলে রিপোর্ট করিবার কথা।

১৩ ধারা। কোন কয়েদিকে যে রূপ শাসনাধীনে রাখা হইতেছে বা তাহার প্রতি যে রূপ ব্যবহার করা হইতেছে তাহাতে তাহার মানসিক অনিষ্ট হইয়াছে বা হইবার সম্ভাবনা ডাক্তরের এরূপ বিশ্বাস করিবার কারণ থাকিলে, ডাক্তর যে রূপ মন্তব্য লিপিবদ্ধ করা উচিত বোধ করেন সেই রূপ মন্তব্য শুদ্ধ ঐ বিষয় লিখিয়া সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট রিপোর্ট করিবেন।

কয়েদির মৃত্যু হইলে রিপোর্ট করিবার কথা।

১৪ ধারা। কোন কয়েদির মৃত্যু হইলে ডাক্তর তৎক্ষণাৎ নিম্নলিখিত বিশেষ বিবরণ অর্থাৎ,—

(১) মৃত ব্যক্তির কখন পীড়া হইয়াছিল,

(২) ডাক্তর কোন্ সময়ে প্রথমে পীড়ার কথা অবগত হন,

(৩) কি প্রকারের পীড়া,

(৪) কয়েদি কখন মরে, এবং

(৫) (যে যে স্থলে মৃতদেহের পরীক্ষা করা হয় সেই সেই স্থলে) মৃত্যুর পর মৃত দেহ যে রূপ দেখায় তাহার বিবরণ।

এবং তিনি অন্য যে বিশেষ মন্তব্য লেখা আবশ্যক বোধ করেন তাহা লিপিবদ্ধ করিবেন।

### জেলরের কথা।

জেলরের কথা।

১৫ ধারা। (১) সুপারিণ্টেণ্ডেণ্ট জেলরকে অন্যত্র বাস করিবার নিমিত্ত লিখিত অনুমতি না দিলে জেলরকে কারাগারেই বাস করিতে হইবে।

(২) জেলর ইনস্পেক্টর জেনরলের মঞ্জুরি না লইয়া অপর কোন কর্ম্মের সহিত সম্পর্ক রাখিবেন না।

জেলরের কয়েদির মৃত্যুর নোটিস দিবার কথা।

১৬ ধারা। কোন কয়েদির মৃত্যু হইলে, জেলর অবিলম্বে সুপারিণ্টেণ্ডেণ্ট ও ডাক্তরকে ঐ মৃত্যুর নোটিস দিবেন।

জেলরের রিকার্ড রাখিবার কথা।

১৭ ধারা। জেলর নিম্নলিখিত রিকার্ড রাখিবেন বা রাখাইবেন।—

(১) যে কয়েদিদিগকে গ্রহণ করা যায় তাহাদের রেজিষ্টরী।

(২) প্রত্যেক কয়েদিকে কখন খালাস দিতে হইবে তৎপ্রদর্শক বহী।

(৩) কারাগার সম্বন্ধীয় অপরাধের জন্য কয়েদিদিকে যে দণ্ড দেওয়া যায় তাহা লিখিয়া রাখিবার নিমিত্ত একখানি দণ্ডের বহী।

(৪) যাঁহারা কারাগার দর্শন করিতে যান তাঁহাদের কৃত মন্তব্য লিখিয়া রাখিবার জন্য একখানি দর্শকদের বহী।

(৫) কয়েদিদের নিকট হইতে গৃহীত টাকা ও অপর দ্রব্যের একখানি রিকার্ড।

এবং ৫৮ ধারা বা ৫৯ ধারানুসারে প্রণীত বিধিক্রমে অপর যে সকল রিকার্ড নির্দ্দিষ্ট হয় সেই সকল রিকার্ড।

জেলরের দায়িত্বের কথা।

১৮ ধারা। জেলরকে ১৭ ধারানুসারে যে সকল রিকার্ড রাখিতে হইবে তিনি তাহার নিরাপদ হেফাজতের নিমিত্ত, সমর্পণের ওয়ারাণ্ট ও অপর যে সকল কাগজপত্র তাঁহার জিম্মায় রক্ষিত হয় তন্নিমিত্ত এবং কয়েদিদিগের নিকট হইতে গৃহীত টাকা ও অপর দ্রব্যের নিমিত্তও দায়ী হইবেন।

জেলরের রাত্রিতে উপস্থিত থাকিবার কথা।

১৯ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট লিখিত অনুমতি না পাইলে জেলর কারাগারে রাত্রিতে অনুপস্থিত থাকিবেন না, কিন্তু যদি ছুটী না লইয়া কোন অপরিহার্য্য প্রয়োজন বশতঃ কোন এক রাত্রি অনুপস্থিত থাকেন তাহা হইলে তিনি অবিলম্বে সেই বিষয় ও তাহার কারণ সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট রিপোর্ট করিবেন।

ডেপুটী জেলরের ক্ষমতার কথা।

২০ ধারা। এই আইন কিম্বা ৫৮ বা ৫৯ ধারানুসারে প্রণীত কোন বিধিক্রমে যে কোন কর্ত্তব্য কর্ম্ম জেলরের প্রতি সম্পাদন করিবার আদেশ আছে কোন কারাগারে ডেপুটী জেলর নিযুক্ত হইলে তিনি সেই কর্ত্তব্যকর্ম্ম সম্পাদন করিতে পারিবেন।

### অধীন কর্ম্মচারিদের কথা।

দ্বার রক্ষকের কর্ত্তব্য কর্ম্মের কথা।

২১ ধারা। যে কর্ম্মচারী কারাগারের দ্বাররক্ষকের কার্য্য করেন তিনি কি কারাগারের অপর কোন কর্ম্মচারী কোন দ্রব্য কারাগারের মধ্যে বা গারের মধ্য হইতে বাহিরে লইয়া যাওয়া হইলে তাহা পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন এবং কোন ব্যক্তি কারাগারের মধ্যে মদ্য বা অপর কোন নিষিদ্ধ দ্রব্য আনিতেছে কিম্বা কারাগারের কোন সম্পত্তি বাহির করিয়া লইয়া যাইতেছে এরূপ সন্দেহ হইলে তাহাকে আটকাইয়া তালাস করিতে পারিবেন, এবং ঐরূপ কোন দ্রব্য বা সম্পত্তি পাওয়া গেলে জেলরকে অবিলম্বে তাহার নোটিস দিবেন।

২২ ধারা। অধীন কর্ম্মচারিরা সুপারিন্টেণ্ডেন্টের বা জেলরের নিকট ছুটী না লইয়া কারাগারে অনুপস্থিত থাকিবেন না এবং তাঁহারা অনুপস্থিত হইবার পূর্ব্বে জেলরের আফিসে আপনাদের চাবি রাখিয়া যাইবেন।

অধীন কর্ম্মচারিদের ছুটী না লইয়া অনুপস্থিত না হইবার কথা।

---

## চতুর্থ অধ্যায়।

### কয়েদিদিগকে গ্রহণ ও স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

২৩ ধারা। (১) কোন কয়েদিকে যখন প্রথম গ্রহণ করা হয় ও যখন সে পরে কারাগারে প্রবেশ করে তখন তাহাকে তালাস করিতে হইবে ও তাহার নিকট হইতে সমস্ত অস্ত্রশস্ত্র ও নিষিদ্ধ দ্রব্য লইতে হইবে।

কয়েদিদের গ্রহণ সময়ে পরীক্ষার কথা।

(২) প্রত্যেক ফৌজদারী কয়েদিকে গ্রহণ করিবার পর যত শীঘ্র সম্ভব ডাক্তর কর্ত্তৃক ও পরীক্ষিত হইতে হইবে। জেলর কর্ত্তৃক রক্ষিত একখানি বহিতে ডাক্তর কয়েদির স্বাস্থ্যের অবস্থার কথা, তাহার শরীরে কোন ক্ষত বা চিহ্ন থাকিলে তাহার কথা, কয়েদির প্রতি কঠোর কারাদণ্ডাজ্ঞা হইয়া থাকিলে সে যে শ্রেণীর পরিশ্রমের উপযুক্ত এবং ডাক্তর অপর যে কোন মন্তব্য যোগ করা উচিত বিবেচনা করেন সেই মন্তব্য লিপিবদ্ধ করিবেন।

(৩) মেয়ে কয়েদির বেলা তালাস ও পরীক্ষার কার্য্য ডাক্তরের আজ্ঞাধীনে বৃদ্ধার দ্বারা করা যাইবে।

২৪ ধারা। যে টাকা বা অপর দ্রব্য সম্বন্ধে কোন উপযুক্ত আদালত আজ্ঞা প্রদান করেন নাই এবং যাহা কোন ফৌজদারী কয়েদি কর্ত্তৃক কারাগারের মধ্যে আনীত হয় কিম্বা তাহার ব্যবহারার্থ কারাগারে প্রেরিত হয় তাহা জেলরের হেফাজতে স্থাপিত হইবে।

কয়েদিদের সম্পত্তির কথা।

২৫ ধারা। (১) সকল কয়েদিকেই অপর কোন কারাগারে স্থানান্তর করিবার পূর্ব্বে ডাক্তর পরীক্ষা করিয়া দেখিবেন।

কয়েদিদিগকে স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

(২) কয়েদির এমন কোন পাড়া নাই যাহাতে তাহাকে স্থানান্তর করণ পক্ষে অনুপযুক্ত করিতেছে ডাক্তর এরূপ সার্টিফিকেট না দিলে কোন কয়েদিকেই অপর কোন কারাগারে স্থানান্তর করা যাইবে না।

(৩) যদি এরূপ হয় যে কোন কয়েদি বেশী যন্ত্রনাময় বা বিপজ্জনক কোন পাড়া ভোগ করিতেছে তাহা হইলে তাহার ইচ্ছার বিরুদ্ধে তাহাকে কারাগার হইতে ছাড়িয়া দেওয়া যাইবে না কিম্বা যাবৎ ডাক্তরের বিবেচনায় ঐরূপ ছাড়িয়া দিলে তাহার নিজের বা অপর ব্যক্তিদের পক্ষে বিপদ সম্ভবনা শূন্য না হয় তাবৎ তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে না।

## পঞ্চম অধ্যায়।

### কয়েদিদের শাসনের কথা।

২৬ ধারা। কয়েদিদিগকে পৃথক্ করিয়া রাখিবার সম্বন্ধে এই আইনে নিম্ন লিখিত রূপ আদেশ দেওয়া যাইতেছে:—

কয়েদিদিগকে পৃথক্ করিয়া রাখিবার কথা।

(১) যে কারাগারে মেয়ে ও পুরুষ কয়েদি এই দুই আছে তথায় মেয়ে কয়েদিদিগকে স্বতন্ত্র বিলডিঙ্গে বা একই বিলডিঙ্গের স্বতন্ত্র অংশে এরূপে কারাবদ্ধ করিতে হইবে যেন তাহারা পুরুষদিগকে দেখিতে বা পুরুষদের সহিত কথা বার্ত্তা কহিতে বা কোন প্রকার সংস্রব রাখিতে না পায়।

(২) যে কারাগারে আঠার বৎসরের কম বয়স্ক পুরুষ কয়েদিদিগকে আবদ্ধ রাখা হয় তথায় তাহাদিগকে অপর কয়েদিদের হইতে সম্পূর্ণরূপে স্বতন্ত্র করিবার এবং তাহাদের মধ্যে যাহারা যৌবন প্রাপ্ত হইয়াছে তাহাদিগকে অপ্রাপ্তযৌবন কয়েদিদিগের হইতে স্বতন্ত্র করিবার উপায় বিধান করিতে হইবে।

(৩) অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের হইতে পৃথক্ রাখা যাইবে। এবং

(৪) দেওয়ানী কয়েদিদিগকে ফৌজদারী কয়েদিদের হইতে পৃথক্ রাখা হইবে।

২৭ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট—

কয়েদিদিগকে স্বতন্ত্র করণ সম্বন্ধীয় নিয়মের কথা।

(১) এই আইনের বিধানমতে কয়েদিদিগকে আংশিক বা সম্পূর্ণরূপ পৃথক্ করণের নিমিত্ত যে সকল কামরার ব্যবহার হইবে তাহা যে প্রকারের হইবে তৎসম্বন্ধে ও তাহার নির্ম্মাণ সম্বন্ধে,

(২) যে কয়েদিরা কারাগার সম্বন্ধীয় অপরাধে অপরাধী নয় তাহাদিগকে যত কাল স্বতন্ত্র ভাবে কারাবদ্ধ রাখা যাইতে পারিবে তৎসম্বন্ধে—

বিধি প্রণয়ন করিতে পারিবেন।

২৮ ধারা। যেরূপ সকল উপায়ে কয়েদি যে কোন সময়ে কারাগারের কোন কর্ম্মচারির সহিত খবরাখবর রাখিতে পারে কোন কামরায় তদ্রূপ সকল উপায় না থাকিলে সেই কামরা নির্জ্জন কারাবাসের জন্য ব্যবহৃত হইবে না। এবং দণ্ডস্বরূপই হউক আর অন্য কোন কারণেই হউক চব্বিশ ঘন্টার অন্যূন কালের নিমিত্ত কোন কামরায় আবদ্ধ প্রত্যেক কয়েদিকে ডাক্তর বা অধস্তন ডাক্তর দিনের মধ্যে অন্ততঃ এক বার দেখিয়া আসিবেন।

নির্জ্জন কারাবাসের কথা।

২৯ ধারা। (১) মৃত্যুদণ্ডাজ্ঞাধীন প্রত্যেক কয়েদি দণ্ডাজ্ঞা হইবার পর কারাগারে আসিয়া পঁহুছিলেই তাহাকে জেলর কর্তৃক বা জেলরের আজ্ঞাক্রমে তালাস করা যাইবে এবং যে সকল দ্রব্য জেলর তাহার নিকট রাখা বিপজ্জনক বা অবিহিত বিবেচনা করেন তাহা তাহার নিকট হইতে লওয়া যাইবে।

মৃত্যুদণ্ডাজ্ঞাধীন কয়েদিদের কথা।

(২) ঐরূপ প্রত্যেক কয়েদিকে অপর সকল কয়েদিদের হইতে পৃথক করিয়া একটী কামরায় আবদ্ধ রাখা যাইবে এবং সে দিবা রাত্রি একজন রক্ষকের জিম্মায় স্থাপিত হইবে।

## ষষ্ঠ অধ্যায়।

### দেওয়ানী ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদের খাদ্য, কাপড ও বিছানার কথা।

৩০ ধারা। কোন দেওয়ানী কয়েদি কিম্বা অদণ্ডিত ফৌজদারী কয়েদিকে আপন খোরাক পোষাক আপনি চালাইবার নিমিত্ত এবং খাদ্য, কাপড, বিছানা বা অপর আবশ্যক দ্রব্যাদি ক্রয় করিবার বা উপযুক্ত সময়ে বেসরকারী ব্যক্তিদের নিকট হইতে গ্রহণ করিবার নিমিত্ত অনুমতি দেওয়া যাইতে পারিবে কিন্তু উহা পরীক্ষার অধীন হইবে ও ইন্‌স্পেক্টর জেনরল যে সকল নিয়ম অনুমোদন করেন সেই সকল নিয়মের অধীনে করিতে হইবে।

কোন কোন কয়েদির আপন খোরাক পোষাক আপনি চালাইতে পারিবার কথা।

৩১ ধারা। কোন দেওয়ানী কয়েদি বা অদণ্ডিত ফৌজদারী কয়েদির অধিকৃত খাদ্য, কাপড বা অপর আবশ্যক দ্রব্যাদির কোন অংশ অপর কোন কয়েদিকে দেওয়া বা বিক্রয় করা যাইবে না, এবং এরূপ যে কয়েদি এই নিয়ম উল্লঙ্ঘন করে সুপারিন্টেণ্ডেণ্ট যত কাল উপযুক্ত বিবেচনা করেন সে তত কালের জন্য খাদ্য দ্রব্য ক্রয় বা বেসরকারি ব্যক্তিদের নিকট হইতে উহা গ্রহন করিবার অধিকার হইতে বঞ্চিত হইবে।

কোন কোন কয়েদিদের মধ্যে খাদ্য কাপড প্রভৃতি হস্তান্তর করণ নিষেধের কথা

৩২ ধারা। (১) যে দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদি আপনার নিমিত্ত যথেষ্টরূপ কাপড ও বিছানা সরবরাহ করিতে অক্ষম, সুপারিন্টেণ্ডেণ্ট তাহাকে যে কাপড ও বিছানা আবশ্যক হয় তাহা সরবরাহ করিবেন।

দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে কাপড ও বিছানা সরবরাহ করিবার কথা।

(২) কোন বেসরকারী ব্যক্তির সপক্ষে ডিক্রী জারী ক্রমে কোন দেওয়ানী কয়েদিকে কারাগারে প্রেরণ করা গেলে ঐ ব্যক্তি বা তাহার স্থলাভিষিক্ত ব্যক্তি কয়েদিকে ঐরূপ যে কাপড ও বিছানা সরবরাহ করা হয় সুপারিন্টেণ্ডেণ্ট চাহিলেই সেই কাপড ও বিছানার জন্য খরচ দিবার দায়ী হইবেন, এবং ঐ টাকা দিতে ক্রটি হইলে কয়েদিকে খালাস করিয়া দেওয়া যাইবে।

## সপ্তম অধ্যায়।

### কয়েদিদের কর্ম্মের কথা।

৩৩ ধারা। (১) দেওয়ানী কয়েদিরা সুপারিন্টেণ্ডেণ্টের অনুমতি লইয়া কার্য্য করিতে ও কোন কারবার বা ব্যবসা করিতে পারিবে।

দেওয়ানী কয়েদিদের কর্ম্মের কথা।

(২) যে সকল দেওয়ানী কয়েদি আপনাদের যন্ত্রাদি আপনারাই সরবরাহ করে ও যাহাদিগকে কারাগারের ব্যয়ে ভরণ পোষণ করিতে হয় না তাহারা তাহাদিগের সমস্ত উপার্জনই গ্রহন করিবার অনুমতি পাইবে। কিন্তু যে কয়েদিদিগকে যন্ত্রাদি সরবরাহ করিতে বা কারাগারের ব্যয়ে ভরণ পোষণ করিতে হয় তাহাদিগের উপার্জন হইতে যন্ত্রাদির ব্যবহার ও ভরণ পোষণের খরচের জন্য সুপারিন্টেণ্ডেণ্ট যত টাকা বাদ দিতে হইবে বলিয়া নিদ্ধারণ করেন তত টাকা বাদ দিতে হইবে।

৩৪ ধারা। (১) যে ফৌজদারী কয়েদির প্রতি পরিশ্রম দণ্ডাজ্ঞা হইয়াছে বা যে আপন ইচ্ছাক্রমে পরিশ্রমে নিযুক্ত হইয়াছে সুপারিন্টেণ্ডেণ্টের লিখিত অনুমতি লইয়া গুরুতর প্রয়োজনের স্থল ছাড়া অপর কোন স্থলেই তাহাকে কোন এক দিনে নয় ঘণ্টার অধিক ঐরূপ কার্য্যে নিযুক্ত করা যাইবে না।

ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

(২) ডাক্তর সময়ে সময়ে পরিশ্রমকারী কয়েদির যখন কর্ম্মে নিযুক্ত থাকে তখন তাহাদিগকে পরীক্ষা করিয়া দেখিবেন এবং অন্ততঃ প্রতিপক্ষে একবার পরিশ্রমে নিযুক্ত প্রত্যেক কয়েদির ঐ সময়ে যত ওজন থাকে তাহার হিস্তান্ন টিকিটে তাহা লেখাইয়া দিবেন।

(৩) যখন ডাক্তর এরূপ বিবেচনা করেন যে, কোন প্রকার পরিশ্রম বা কোন শ্রেণীর পরিশ্রম করিতে থাকিলে কোন কয়েদির স্বাস্থ্যের হানি হইবার সম্ভাবনা, তখন সে কয়েদিকে ঐরূপ পরিশ্রমে নিযুক্ত না করিয়া ডাক্তর তাহার পক্ষে যাহা উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপ অপর কোন প্রকার বা শ্রেণীর পরিশ্রমে নিযুক্ত করা যাইবে।

৩৫ ধারা। (১) যে সকল ফৌজদারী কয়েদির প্রতি সামান্য কারাবাস দণ্ডাজ্ঞা হইয়াছে তাহারা যতকাল ইচ্ছা করে সুপারিন্টেণ্ডেণ্ট তত কালের জন্য তাহাদিগের কর্ম্মের বিধান করিবেন।

সামান্য কারাদণ্ডে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

(২) ঐ কর্ম্মের পরিমাণ ও উহা যে প্রকারের হইবে সুপারিন্টেণ্ডেন্ট তৎসম্বন্ধে নিয়ম প্রণয়ন করিবেন, কিন্তু যে কয়েদিদের সপরিশ্রম কারাদণ্ড হয় নাই তাহারা কর্ম্ম অবহেলা করিলে কারাগারের নিয়মানুসারে খাদ্যের ইস্কেলের যেরূপ পরিবর্ত্তন নির্দ্ধারিত হইয়া থাকে, তদ্রূপ পরিবর্ত্তন করণ ভিন্ন ঐরূপ কোন কয়েদির প্রতি কর্ম্ম অবহেলা করণ জন্য অন্য কোন রূপ দণ্ড হইবে না।

## অষ্টম অধ্যায়।

কয়েদিদের স্বাস্থ্যের কথা।

৩৬ ধারা। (১) যে কয়েদিরা ডাক্তরের সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছা করে কিম্বা যাহাদের শারীরিক বা মানসিক স্বাস্থ্যের হানি হইযাছে বলিযা দেখায় তাহারা সাক্ষাৎসম্বন্ধে যে কর্ম্মচারীর জিম্মায় থাকে তিনি জেলরের নিকট তাহাদের নাম রিপোর্ট করিবেন।

পীড়িত কয়েদিদের কথা।

(২) যে কয়েদি ডাক্তরের সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছা করে কিম্বা যে পীড়িত কি যাহার শারীরিক বা মানসিক অবস্থার প্রতি মনোযোগ করা প্রয়োজন জেলর অবিলম্বে সেই কয়েদির প্রতি ডাক্তরের মনোযোগ আকর্ষণ করিবেন।

এবং ঐরূপ কোন কয়েদির শাসন বা তৎপ্রতি ব্যবহারের পরিবর্ত্তন করণ সম্বন্ধে ডাক্তর যে সকল আইনসঙ্গত লিখিত আদেশ দেন তাহা আমলে আনিবেন।

৩৭ ধারা। ঔষধ সরবরাহ করিবার আজ্ঞা ছাড়া এবং যে সকল বিষয় ডাক্তর স্বয়ং আমলে আনেন কিম্বা তাঁহার তত্ত্বাবধানে আমলে আনা হয় সেই সকল বিষয় সম্বন্ধীয় আদেশ ছাড়া ডাক্তর কোন কয়েদি সম্বন্ধে যে সকল আদেশ দেন তাহা দিন দিন কয়েদির বৃত্তান্ত টিকিটে কিম্বা স্থানীয় গবর্ণমেন্ট নিয়ম প্রণয়ন ক্রমে অপর যে রিকার্ডের আদেশ করেন সেই রিকার্ডে লিখিত হইবে। এবং জেলর প্রত্যেক আদেশ সম্বন্ধে ঐ আদেশ পালিত হইয়াছে কি না ইহা উল্লেখ করিয়া যে স্থানে সেই কথা লেখা উচিত সেই স্থানে উহা লিখিবেন ও সেই সঙ্গে জেলরের কোন মন্তব্য থাকিলে যেরূপ মন্তব্য লেখা উপযুক্ত বিবেচনা করেন সেই রূপ মন্তব্য ও ঐ কথা লিখিবার তারিখ লিখিবেন।

ডাক্তরের আদেশের বিকার্ডের কথা।

৩৮ ধারা। প্রত্যেক কারাগারে একটী চিকিৎসালয় বা পাড়িত কয়েদিদিগকে গ্রহণ করিবার উপযুক্ত স্থানের বিধান করিতে হইবে।

চিকিৎসালয়ের কথা।

## নবম অধ্যায়।

কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করা ও তাহাদিগের চিঠি পত্র লেখার কথা।

৩৯ ধারা। (১) দেওয়ানী কয়েদিরা বা অদণ্ডিত ফৌজদারী কয়েদিরা যে সকল ব্যক্তির সহিত কথাবার্ত্তা কহিতে ইচ্ছা করে প্রত্যেক কারাগারে উপযুক্ত সময়ে ও উপযুক্ত নিয়মাধীনে সেই সকল ব্যক্তির গ্রহণের নিমিত্ত উপযুক্ত বিধান করা যাইবে।

দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করার কথা।

(২) স্থানীয় গবর্ণমেন্ট সুশৃঙ্খলা ও সুশাসন রক্ষার্থ যেরূপ করা প্রয়োজনীয় বিবেচনা করিবেন সেইরূপে কয়েদিদিগের আপন আপন বন্ধুর সহিত কথাবার্ত্তা কহা ও চিঠিপত্র লেখা সম্বন্ধে নিয়ম করিবেন।

৪০ ধারা। (১) জেলর কোন কয়েদির সহিত সাক্ষাৎকারী কোন ব্যক্তির নাম ও ঠিকানা জিজ্ঞাসা করিতে পারিবেন, এবং জেলরের সন্দেহের কোন কারণ থাকিলে, সাক্ষাৎকারী ব্যক্তিকে তালাস করিতে বা করাইতে পারিবেন। কিন্তু ঐ তালাস কোন কয়েদি বা অন্য কোন সাক্ষাৎকারী ব্যক্তির সম্মুখে করা হইবে না।

সাক্ষাৎকারীদিগকে জেলরের তালাস করিতে পারিবার কথা।

(২) ঐরূপ কোন সাক্ষাৎকারী ব্যক্তি আপনাকে তালাস করিতে দিতে অস্বীকার করিলে, জেলর তাঁহাকে প্রবেশ করিতে দিতে অস্বীকার করিতে পারিবেন এবং ঐরূপ করার কারণগুলি বিশেষ বিবরণের সহিত তাঁহার রোজনামচায় লিখিত হইবে।

## দশম অধ্যায়।

কারাগার সম্বন্ধীয় অপরাধের কথা।

৪১ ধারা। যে কোন ব্যক্তি, ৫৯ ধারানুসারে প্রণীত নিয়ম সমূহের বিরুদ্ধে ঐ সমস্ত নিয়মে উল্লিখিত কোন বস্তু কোন কারাগারে বা ৫ ধারা অনুসারে কয়েদিদিগের কিয়ৎ কালের নিমিত্ত আশ্রয় ও নিরাপদ হেফাজতের জন্য নির্দ্দিষ্ট কোন স্থানে আনেন, নিক্ষেপ করেন বা কোন উপায়ে ঢুকাইতে চেষ্টা করেন, বা কোন কারাগারের সীমার বাহিরে কোন কয়েদিকে দেন বা দিতে চেষ্টা করেন,

কারাগারে নিষিদ্ধ দ্রব্য আনয়ন ও কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা কহিবার দণ্ডের কথা।

এবং কোন কারাগারের যে কোন কর্ম্মচারী এরূপ নিয়মের বিরুদ্ধে এরূপ কোন বস্তু ঐরূপ কোন কারাগারে বা স্থানে জ্ঞাতসারে আনিতে দেন, কোন কয়েদির অধিকারে থাকিতে দেন বা কোন কারাগারের সীমার বাহিরে কোন কয়েদিকে প্রদত্ত হইতে দেন,

এবং যে কোন ব্যক্তি ঐরূপ নিয়মের বিরুদ্ধে কোন কয়েদির সহিত কথাবার্ত্তা কহেন বা কহিতে চেষ্টা করেন,

এবং যে কোন ব্যক্তি এই ধারা অনুসারে দণ্ডনীয় কোন অপরাধ করণে, সহায়তা করেন,

তাঁহার কোন মাজিষ্ট্রেটের নিকট অপরাধ নির্ণীত হইলে ছয় মাসের অনধিক কালের নিমিত্ত সপরিশ্রম কারা দণ্ড বা দুই শত টাকার অনধিক অর্থদণ্ড বা উভয় দণ্ড হইতে পারিবে।

৪১ ধারামত অপরাধের নিমিত্ত গ্রেপ্তার করিবার ক্ষমতার কথা।

৪২ ধারা। কোন ব্যক্তি কোন কারাগারের কোন কর্ম্মচারীর সম্মুখে পূর্ব্ববর্ত্তী ধারার উল্লিখিত কোন অপরাধ করিলে এবং ঐ কর্ম্মচারী জিজ্ঞাসা করিলে নিজ নাম এবং ঠিকানা বলিতে অস্বীকার করিলে অথবা যে নাম ও ঠিকানা ঐ কর্ম্মচারী মিথ্যা বলিয়া জানেন বা তাঁহার মিথ্যা বলিয়া বিবেচনা করিবার কারণ আছে সেই নাম ও ঠিকানা বলিলে ঐ কর্ম্মচারী ঐ ব্যক্তিকে গ্রেপ্তার করিতে পারিবেন এবং অকারণ বিলম্ব না করিয়া তাঁহাকে কোন পুলিস কর্ম্মচারীর নিকট অর্পণ করিবেন, এবং তখন ঐ পুলিস কর্ম্মচারী তাঁহার সম্মুখে ঐ অপরাধ কৃত হইলে যেরূপ কার্য্য করিতেন সেইরূপ কার্য্য করিবেন।

দণ্ডের বিষয় প্রচার করিয়া দিবার কথা।

৪৩ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্ট ৪১ ধারামত কোন অপরাধকারী ব্যক্তিগণের যেং দণ্ড হইয়াছে তৎপ্রকাশক ইং রাজী ও স্থানীয় দেশীয় ভাষায় লিখিত একখানি নুটিস কারাগার বা পর্ব্বোক্তমত নির্দ্দিষ্ট স্থানের বাহিরে কোন প্রকাশ্য স্থানে মারাইয়া দিবেন।

---

# একাদশ অধ্যায়।

## কারাগার সম্বন্ধীয় অপরাধের কথা।

কারাগার সম্বন্ধীয় অপরাধের সংজ্ঞার কথা।

৪৪ ধারা। নিম্নলিখিত কার্য্যগুলি কোন কয়েদি কর্ত্তৃক কৃত হইলে কারাগার সম্বন্ধীয় অপরাধ হইবে বলিয়া ব্যক্ত করা হইল :—

(১) ৫৮ ধারা অনুসারে প্রণীত নিয়ম অনুসারে কারাগারের নিয়ম সমূহের যেরূপ ইচ্ছাপূর্ব্বক অপালন কারাগার সম্বন্ধীয় অপরাধ বলিয়া ব্যক্ত করা হইবে, কোন কয়েদি কর্ত্তৃক ঐ সমস্ত নিয়মের সেইরূপ ইচ্ছাপূর্ব্বক অপালন,

(২) কোন কয়েদি কর্ত্তৃক আক্রমণ বা অপরাধযুক্ত বল প্রকাশ,

(৩) কোন কয়েদি কর্ত্তৃক অবমানের কথা বা শাসাইয়া কথা কহা,

(৪) কোন কয়েদি কর্ত্তৃক নীতি বিরুদ্ধ অসভ্য বা উচ্ছৃঙ্খল ব্যবহার,

(৫) আপনাকে ইচ্ছাপূর্ব্বক কর্ম্ম করিতে অক্ষম করা,

(৬) উদ্ধতভাবে কর্ম্ম করিতে অস্বীকার করা,

(৭) হাতকড়ি বেড়ি বা গরাদে সমূহ উকাদিয়া ঘসিয়া ফেলা, কাটিয়া ফেলা, পরিবর্ত্তন করা বা স্থানান্তরিত করা,

(৮) সপরিশ্রম কারাবাস দণ্ডপ্রাপ্ত কোন কয়েদি কর্ত্তৃক কার্য্য করিতে ইচ্ছাপূর্ব্বক আলস্য বা অবহেলা,

(৯) সপরিশ্রম কারাবাস দণ্ডপ্রাপ্ত কোন কয়েদি কর্ত্তৃক ইচ্ছাপূর্ব্বক কার্য্য ভাল করিয়া না করা,

(১০) ইচ্ছাপূর্ব্বক কারাগারের সম্পত্তি তশ্রুপাৎ করা,

(১১) বৃত্তান্ত টিকিট, রিকার্ড বা দলিল দস্তাবেজ অদল বদল করা, পরিবর্ত্তন করা বা বিলুপ্ত করা,

(১২) এই আইনের ৫৯ ধারা অনুসারে প্রণীত নিয়ম সমূহের বিরুদ্ধে কোন বস্তু গ্রহণ করা, দখলে রাখা বা হস্তান্তর করা,

(১৩) পীড়ার ভাণ করা বা পীড়া গোপন করা।

(১৪) কোন কর্ম্মচারী বা কয়েদির বিরুদ্ধে ইচ্ছাপূর্ব্বক মিথ্যা দোষারোপ করা,

(১৫) কোন অগ্নিদাহ কোন ষড়যন্ত্র বা চক্রান্ত কোন পলায়ন, পলায়নের চেষ্টা বা উদ্যোগ এবং কোন কয়েদি বা জেল কর্ম্মচারীর উপর আক্রমণ বা আক্রমণের উদ্যোগের কথা অবগত হইবামাত্রই রিপোর্ট না করা বা করিতে অস্বীকার করা,

(১৬) পলায়ন করিতে বা পলায়ন করিতে সাহায্য করিতে বা পূর্ব্বোক্ত অপরাধগুলির মধ্যে অপর কোন অপরাধ করিতে ষড়যন্ত্র করা,

ঐরূপ অপরাধ সমূহের দণ্ডের কথা।

৪৫ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্ট ঐরূপ কোন অপরাধ সম্বন্ধে কোন ব্যক্তিকে পরীক্ষা করিতে পারিবেন এবং অপরাধ সম্বন্ধে সিদ্ধান্ত করিয়া ঐ অপরাধের নিমিত্ত নিম্নলিখিত দণ্ড দিতে পারিবেন। –

(১) যথাবিধি সতর্ককরণ,

ব্যাখ্যা—যথাবিধি সতর্ককরণ বলিতে সুপারিণ্টেণ্ডেণ্ট কয়েদিকে সম্বোধন করিয়া যাহা বলেন এবং যাহা দণ্ড পুস্তক এবং কয়েদির বৃত্তান্ত টিকিটে লিখিত হয় এরূপ সতর্ককরণ বুঝাইবে।

(২) পরিশ্রম পরিবর্ত্তন করিয়া অধিকতর বিরক্তিকর বা কঠোর করণ,

(৩) যে সমস্ত কয়েদি সপরিশ্রম দণ্ডে দণ্ডিত হয় নাই তাহাদের বেলা সাতদিনের অনধিক সময়ের নিমিত্ত কঠোর পরিশ্রম,

(৪) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক প্রণীত নিয়মে যেরূপ নির্দ্দিষ্ট হইবে সেই মত বর্ত্তমান সময়ে যে রেহাই প্রণালী

বলবৎ থাকে সেই প্রণালী অনুসারে প্রাপ্য সুবিধার নাশ,

(৫) আহার দণ্ড অর্থাৎ স্থানীয় গবর্ণমেন্ট যে প্রকার নির্দ্দেশ করেন সেই প্রকারে এবং পরিশ্রম সম্বন্ধে যে সকল নিয়ম নির্দ্দেশ করেন সেই সকল নিয়মাধীনে আহারের হ্রাস করণ,

কিন্তু ঐ রূপ আহার হ্রাসকরণ কোন স্থলেই কোন কয়েদির প্রতি ক্রমাগত ৯৬ ছিয়ান্নবই ঘণ্টার অধিক কালের নিমিত্ত হইবে না এবং নূতন অপরাধ ব্যতীত বা এক সপ্তাহ ব্যবধানের পর ব্যতীত পুনঃপ্রয়োগ করা হইবে না,

(৬) সাতদিনের অনধিক কোন কালের নিমিত্ত নির্জন কারাবাস,

কিন্তু প্রত্যেক নির্জন কারাবাস কালের পর কয়েদিকে পুনর্ব্বার নির্জন বা পৃথক্ কারাবাস দণ্ডে দণ্ডিত করিবার পূর্ব্বে ঐ কালের অন্যূন কাল ব্যাপী কোন সময় অতীত হওয়া চাই,

ব্যাখ্যা—নির্জন কারাবাস বলিতে যে সপরিশ্রম বা বিনা পরিশ্রম কারাবাসে কয়েদির অন্যান্য কয়েদির সহিত একেবারেই দেখা না হয় বা কথাবার্ত্তা বন্ধ হয় সেই রূপ কারাবাস বুঝিতে হইবে,

(৭) চতুর্দ্দশদিনের অনধিক কোন কালের নিমিত্ত পৃথক্ কারাবাস,

কিন্তু প্রত্যেক পৃথক্ কারাবাস কালের পর কয়েদিকে পুনর্ব্বার পৃথক্ বা নির্জন কারাবাস দণ্ডে দণ্ডিত করিবার পূর্ব্বে ঐ কালের অন্যূন কাল ব্যাপী কোন সময় অতীত হওয়া চাই,

ব্যাখ্যা—পৃথক্ কারাবাস বলিতে যে সপরিশ্রম বা বিনা পরিশ্রম কারাবাসে কয়েদির অন্য কয়েদির সহিত কথাবার্ত্তা একেবারেই বন্ধ হয় কিন্তু দেখা বন্ধ হয় না সেই রূপ কারাবাস বুঝাইবে,

(৮) ছয় মাসের অনধিক কোন কালের নিমিত্ত কামরা মধ্যে কারাবাস

ব্যাখ্যা —কামরা মধ্যে কারাবাস বলিতে যে সপরিশ্রম বা বিনা পরিশ্রম কারাবাসে কয়েদির অন্য কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা বন্ধ হয় কিন্তু দেখা বন্ধ হয় না এবং যাহাতে কয়েদি প্রতিদিন এক ঘণ্টার অন্যূন সময়ের নিমিত্ত বাহিরে বেড়াইতে পায় সেই রূপ কারাবাস বুঝাইবে,

(৯) (৫) দফার ব্যাখ্যামত আহার দণ্ডের সহিত (৬) দফার ব্যাখ্যামত নির্জন কারাবাসের একত্র যোগ,

(১০) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব কর্ত্তৃক প্রণীত নিয়মে হাতকড়ির যে আদর্শ নির্দ্দিষ্ট হয় সেই আদর্শের এবং পরাইবার প্রকার ও কাল সম্বন্ধে যে সকল নিয়ম নির্দ্দিষ্ট হয় সেই সকল নিয়মাধীনে হাতকড়ি পরান,

(১১) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক প্রণীত নিয়মে যেরূপ আদর্শ ও ভারের বেড়ি নির্দ্দিষ্ট হয় সেই রূপ আদর্শ ও ভারের এবং যেরূপ প্রকার ও কাল নির্দ্দিষ্ট হয় সেই প্রকারে এবং তত কালের নিমিত্ত বেড়ি পরান,

(১২) তিন মাসের অনধিক কোন কালের নিমিত্ত অন্য প্রকার কাপড়ের পরিবর্ত্তে চট পরান,

(১৩) কশাঘাত, কিন্তু আঘাতের সংখ্যা ৩০এর অধিক হইবে না,

কিন্তু এই ধারাস্থ কোন বিধানানুসারেই কোন স্ত্রী কয়েদি বা দেওয়ানী কয়েদি কোন প্রকারের হাতকড়ি বা বেড়ি পরান দণ্ডে বা কশাঘাত দণ্ডে দণ্ডনীয় হইবে না।

৪৫ ধারামত দণ্ডগুলির একাধিক একত্রে দিবার কথা।

৪৬ ধারা। ৪৫ ধারার উল্লিখিত দণ্ডগুলির যে কোন দুইটী নিম্নলিখিত বর্জ্জনের অধীনে ঐরূপ কোন অপরাধের জন্য একত্র করিয়া প্রয়োগ করা যাইতে পারিবে :—

(১) যথাবিধি সতর্ককরণ অন্য কোন দণ্ডের সহিত একত্র করা যাইবে না,

(২) আহার দণ্ড 'পরিশ্রম পরিবর্ত্তনের" সহিত যোগ করা যাইবে না, এবং কেবলমাত্র আহার দণ্ডের কোন অতিরিক্ত কাল নির্জন কারাবাসের সহিত প্রযুক্ত ঐ দণ্ডের কোন কালের সহিত যোগ করা হইবে না,

(৩) কয়েদি যে মোট সময়ের নিমিত্ত নির্জন বাস দণ্ডে দণ্ডিত হইবে সেই মোট সময় বৃদ্ধি করিবার নিমিত্ত নির্জন কারাবাস পৃথক্ কারাবাস বা কামরা মধ্যে কারাবাসের সহিত বা পৃথক্ কারাবাস কামরা মধ্যে কারাবসের সহিত যোগ করা যাইবে না,

(৪) কশাঘাত দণ্ড পৃথক্ কারাবাস এবং রেহাই প্রণালী অনুযায়িক সুবিধার নাশ ব্যতীত অন্য কোন প্রকার দণ্ডের সহিত যোগ করা হইবে না।

৪৫ এবং ৪৬ ধারা মত দণ্ডগুলির একাধিক একত্রে দিবার কথা।

৪৭ ধারা। (১) সুপারিণ্টেণ্ডেণ্টের এই আইনের ৪৫ এবং ৪৬ ধারার উল্লিখিত দণ্ড সমূহের যে কোন একটী প্রয়োগ করিবার ক্ষমতা থাকিবে কিন্তু এক মাসের অধিক কালের নিমিত্ত কামরা মধ্যে কারাবাস দণ্ডের স্থলে ঐ দণ্ড পূর্ব্বে ইনস্পেক্টর জেনরল কর্ত্তৃক অনুমোদিত হওয়া চাই।

(২) সুপারিণ্টেণ্ডেণ্টের অধস্তন কোন কর্ম্মচারীরই কোন প্রকার দণ্ড দিবার ক্ষমতা থাকিবে না।

৪৮ ধারা। (১) কোন কয়েদির প্রতি পূর্ব্ববর্ত্তী ধারা সমূহে নির্দ্দিষ্ট দণ্ড ব্যতীত অন্য কোন দণ্ড প্রয়োগ করা যাইবে না এবং কোন দণ্ডই কোন কয়েদির প্রতি পূর্ব্ববর্ত্তী ধারা সমূহের অনুসারে ব্যতীত অন্য কোন প্রকারে প্রয়োগ করা যাইবে না।

দণ্ড পূর্ব্ববর্ত্তী ধারা সমূহের অনুযায়িক হইবার কথা।

(২) কোন জেলর বা জেলের কোন অধস্তন কর্ম্মচারী এই ধারার বিধান উল্লঙ্ঘন করিলে, তিনি এই আইনের ৫৩ ধারা অনুসারে দণ্ডার্হ কোন অপরাধ করিয়াছেন বলিয়া বিবেচনা করা যাইবে।

৪৯ ধারা। (১) শুদ্ধ বা অন্য দণ্ডের সহিত সংযুক্ত আহার দণ্ড বা কশাঘাত দণ্ড, যতক্ষণ পর্য্যন্ত যে কয়েদিকে ঐ দণ্ড দিবার আজ্ঞা হইয়াছে, সেই কয়েদি ডাক্তর কর্ত্তৃক পরীক্ষিত না হয় ততক্ষণ পর্য্যন্ত কার্য্যে পরিণত করা হইবে না। ডাক্তর যদি কয়েদিকে আদিষ্ট দণ্ড গ্রহণে সমর্থ বিবেচনা করেন তাহা হইলে ১৭ ধারার নির্দ্দিষ্ট দণ্ড পুস্তকের উপযুক্ত ঘরে ঐ মর্ম্মে সার্টফিকেট।

কয়েদির দণ্ড গ্রহণে যোগ্যতা বিষয়ে ডাক্তরের সার্টিফিকেট দিবার কথা।

(২) যদি তিনি কয়েদিকে আদিষ্ট দণ্ড গ্রহণে অনুপযুক্ত বিবেচনা করেন, তাহা হইলে তিনি পূর্ব্বোক্ত প্রকারে লিখিয়া মত প্রকাশ করিবেন এবং কয়েদি আদিষ্ট দণ্ডের ন্যায় দণ্ড গ্রহণে একেবারেই অনুপযুক্ত অথবা তাঁহার বিবেচনায় দণ্ডের কোন রূপ পরিবর্ত্তন আবশ্যক তাহা লিখিবেন।

(৩) শেষোক্ত স্থলে তাঁহার বিবেচনায় কয়েদি স্বাস্থ্যের হানি ব্যতিরেকে দণ্ডের কতদূর গ্রহণ করিতে পারে তাহা বলিবেন।

৫০ ধারা। (১) এই আইনের ১৭ ধারার নির্দ্দিষ্ট দণ্ড পুস্তকে, যতগুলি দণ্ড প্রয়োগ করা হয় তৎসম্বন্ধে, কয়েদির নাম, তাহার রেজিষ্টার নম্বর, সে (অভ্যস্ত বা অনভ্যস্ত) যে শ্রেণীর, সে যে অপরাধে অপরাধী হইয়াছিল, যে তারিখে ঐ অপরাধ করা হইয়াছিল, কয়েদির বিরুদ্ধে লিখিত পূর্ব্বকৃত অপরাধের সংখ্যা, তাহার শেষ অপরাধের তারিখ, আদিষ্ট দণ্ড এবং যে তারিখে উহা প্রয়োগ করা হইয়াছে তৎসমস্ত লিখিত হইবে।

দণ্ডপুস্তকের লিখিত কথা।

(২) প্রত্যেক গুরুতর অপরাধের স্থলে, যে সকল সাক্ষী ঐ অপরাধ প্রমাণ করিয়াছে তাহাদের নাম লিখিত হইবে এবং যে সকল অপরাধের জন্য কশাঘাত আদিষ্ট হয় সেই সকল অপরাধ স্থলে সুপারিন্টেণ্ডেণ্ট সাক্ষীদিগের সাক্ষ্যের, স্থূল মর্ম্ম কয়েদির সাফাই এবং হেতুপ্রদর্শনসহ নিষ্পত্তি লিখিয়া রাখিবেন।

(৩) প্রত্যেক দণ্ড সম্বন্ধীয় লিখিত কথার পার্শ্বে ঐ সমস্ত কথার যাথার্থ্যের প্রমাণ স্বরূপ জেলর এবং সুপারিন্টেণ্ডেণ্ট তাঁহাদের নামের আদ্যক্ষর লিখিবেন।

৫১ ধারা। যদি কোন কয়েদি জেল শাসনের বিরুদ্ধে কোন অপরাধে অপরাধী হয় এবং সে ঐরূপ অপরাধ বারম্বার করিয়াছে বলিয়া বা অন্য কোন কারণে সুপারিন্টেণ্ডেণ্ট যদি মনে করেন যে এই আইন অনুসারে তিনি যে দণ্ডের আদেশ করিতে পারেন সেই দণ্ড প্রয়োগ করিলে ঐ অপরাধের যথোচিত দণ্ড হইবে না তাহা হইলে তিনি ঐ কয়েদিকে সমস্ত বৃত্তান্তের উল্লেখ করিয়া কোন ডিষ্ট্রিক্ট মাজিষ্ট্রেট বা বিচারাধিকারবিশিষ্ট কোন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের আদালতে পাঠাইতে পারিবেন। এবং তাহা হইলে ঐ মাজিষ্ট্রেট কয়েদির বিরুদ্ধে ঐরূপে আনীত দোষারোপ সম্বন্ধে অনুসন্ধান ও উহার বিচার করিবেন এবং অপরাধ নির্ণয় হইলে তাহাকে উভয় প্রকার কারাদণ্ডে দণ্ডিত করিতে পারিবেন ঐ দণ্ড এক বৎসর কাল পর্য্যন্ত ব্যাপী হইতে পারিবে, ঐদণ্ড কাল কয়েদি যে সময়ে ঐ অপরাধ করিয়াছিল সেই সময়ে যে কালের জন্য কয়েদ খাটিতে ছিল তদতিরিক্ত হইবে। অথবা তিনি তাহাকে এই আইনের ৪৫ এবং ৪৬ ধারায় যে যে প্রকার দণ্ডের উল্লেখ আছে সেই সেই প্রকার দণ্ডের কোন একটী দণ্ডে দণ্ডিত করিতে পারিবেন।

অত্যন্ত গুরুতর অপরাধ স্থলে কার্য্যপ্রণালীর কথা।

কিন্তু কোন ব্যক্তি এক অপরাধের জন্য দুইবার দণ্ডিত হইবে না।

৫২ ধারা। (১) কোন কশাঘাত দণ্ড কিস্তিক্রমে কিম্বা সুপারিন্টেণ্ডেণ্ট এবং ডাক্তর বা অধস্তন ডাক্তরের সাক্ষাতে ভিন্ন প্রদত্ত হইবে না।

কশাঘাতের কথা।

(২) যাহার ব্যাস অর্দ্ধ ইঞ্চির কম নয় এমন হাল্কা বেত দ্বারা পাছায় কশাঘাত করিতে হইবে এবং ষোল বৎসরের কম বয়স্ক কয়েদির বেলা অপেক্ষাকৃত হাল্কা বেতের দ্বারা ঐ প্রকারে কশাঘাত করিতে হইবে।

৫৩ ধারা। (১) কোন কারাগারের জেলর বা অধস্তন কর্ম্মচারী কোন কয়েদির প্রতি দুর্ব্ব্যবহার করিলে বা জ্ঞাতসারে এই আইনের কোন বিধান কিম্বা ৫৮ বা ৫৯ ধারানুসারে প্রণীত কোন নিয়ম ভঙ্গ কি পালন করিতে অবহেলা করিলে তাঁহার সুপারিন্টেণ্ডেণ্ট বা ইনস্পেক্টর জেনরলের হুকুমক্রমে তিন মাসের বেতনের অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

জেলের কর্ম্মচারিদের দণ্ডের কথা।

(২) এই ধারামতে যে কোন অর্থদণ্ড নির্দ্দিষ্ট হয় তাহা হয় উক্ত কর্ম্মচারির বেতন হইতে বাদ দিয়া কিম্বা অর্থদণ্ড আদায়ের জন্য উপস্থিত সময়ে যে আইন প্রচলিত থাকে তদনুসারে আদায় করিতে পারা যাইবে।

৫৪ ধারা। (১) কোন কারাগারের জেলর বা কোন অধস্তন কর্ম্মচারী কর্ত্তব্য লঙ্ঘন কিম্বা জ্ঞাতসারে কোন উপযুক্ত কর্ত্তৃপক্ষ কৃত কোন নিয়ম বা ব্যবস্থা বা আইন সঙ্গত হুকুম ভঙ্গ করণ বি

জেলের কর্ম্মচারিগণের কৃত অপরাধের কথা।

পালন করিতে অবহেলা করণ অপরাধে অপরাধী হইলে কিম্বা বিনা অনুমতিতে কিম্বা দুই মাস পূর্ব্বে তাঁহার অভিপ্রায়ের লিখিত নুটিস না দিয়া তাঁহার পদের কার্য্য ছাড়িয়া গেলে কিম্বা অনুমতি বিনা তাঁহার জেলের কার্য্য ভিন্ন অন্য কার্য্যে নিযুক্ত হইলে কিম্বা কাপুরুষতা অপরাধে অপরাধী হইলে কিম্বা নিজের হেফাজতে স্থিত কোন ব্যক্তির শরীরে অবস্থা বিবেচনায় যাহা ন্যায্য বলিয়া বোধ না হয় এরূপ আঘাত করিলে, কোন মাজিষ্ট্রেটের সম্মুখে অপরাধ নির্ণীত হইলে পর, তাঁহার দুই শত টাকার অনধিক অর্থদণ্ড বা তিন মাসের অনধিক কালের নিমিত্ত কঠিন পরিশ্রম সহ বা বিনা কারাদণ্ড বা উভয় দণ্ড হইতে পারিবে।

(২) এই ধারা বা ৫৩ ধারামতে কোন ব্যক্তির একই অপরাধের জন্য দুইবার দণ্ড হইবে না।

---

## দ্বাদশ অধ্যায়।

### বিবিধ বিষয়ের কথা।

হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

৫৫ ধারা। (কারাগারের অবস্থা কিম্বা কয়েদিদিগের চরিত্র বিবেচনায়) সুপারিণ্টেণ্ডেণ্ট যদি কোন কয়েদিদের নিরাপদ হেফাজতের জন্য তাহাদিগকে হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখা আবশ্যক বোধ করেন তাহা হইলে, ইনস্পেক্টর জেনরল স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া যে নিয়ম নির্দ্দেশ বা উপদেশ প্রদান করেন তদধীনে, তিনি তাহাদিগকে ঐরূপে আবদ্ধ করিয়া রাখিতে পারিবেন।

দ্বীপান্তরের দণ্ডাজ্ঞার অধীন কয়েদিদিগকে পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

৫৬ ধারা। (১) দ্বীপান্তরের দণ্ডাজ্ঞার অধীন কয়েদিগণ কারাগারে গৃহীত হইবার পর প্রথম তিন মাস তাহাদিগকে ৫৯ ধারাক্রমে প্রণীত নিয়মের অধীনে পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিতে হইবে।

(২) সুপারিণ্টেণ্ডেণ্ট কয়েদির নিজের নিরাপদ হেফাজতের জন্য বা অন্য কোন কারণে তিন মাসের অধিক ঐ কয়েদির পায়ে বেড়ি রাখা আবশ্যক বোধ করিলে তিনি যতকাল উহা রাখা আবশ্যক বোধ করেন উহা তত কাল রাখিবার অনুমতির জন্য কারাগার সমূহের ইনস্পেক্টর জেনরল সাহেবের নিকট প্রার্থনা করিবেন এবং ইনস্পেক্টর জেনরল তদনুসারে উহা ততকাল রাখিবার অনুমতি দিতে পারিবেন।

প্রয়োজন ব্যতীত জেলরের কয়েদিদিগের হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি না দিবার কথা।

৫৭ ধারা। জেলর জরুরি প্রয়োজনের স্থল ভিন্ন নিজের হুকুমে কোন কয়েদির হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিবেন না বা যন্ত্র দ্বারা তাহাকে আবদ্ধ করিবেন না। জরুরি প্রয়োজনের স্থলে সুপারিণ্টেণ্ডেণ্টকে অবিলম্বে ঐরূপ করণের নুটিস দিতে হইবে।

নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

৫৮ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব বৃটিষ ভারতবর্ষের যে কোন অংশের জন্য এবং প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্ট অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া নিজের শাসনাধীন প্রদেশে এই আইনের সহিত সঙ্গতি রাখিয়া—

(১) যে সকল কার্য্য কারাগার সম্বন্ধীয় অপরাধ হইবে তাহা নির্দ্দেশ করণের জন্য,

(২) ঐ সকল অপরাধের গুরুতর ও সামান্য অপরাধ বলিয়া শ্রেণীবিভাগ নির্ণয় করিবার জন্য,

(৩) এই আইনের অনুমোদিত যে সকল দণ্ড ঐ সকল অপরাধ বা ঐ সকল শ্রেণীর অপরাধের জন্য প্রদান করিতে পারা যাইবে তাহা নির্দ্দিষ্ট করিবার জন্য,

(৪) যে সকল কার্য্য কারাগার সম্বন্ধীয় অপরাধ ও ভারতবর্ষের দণ্ডবিধির আইনানুসারে অপরাধ এই উভয়বিধ অপরাধই হয় সে সকল অপরাধ সম্বন্ধে কি অবস্থায় কারাগার সম্বন্ধীয় অপরাধ বলিয়া বিলি ব্যবস্থা করিতে পারা যাইবে এবং কি অবস্থায় করিতে পারা যাইবে না তাহা ব্যক্ত করিবার জন্য,

(৫) মার্কা দিবার এবং দণ্ডাজ্ঞা হ্রাস করিবার জন্য,

(৬) বিদ্রোহ বা পলায়নের উদ্যোগ স্থলে কোন কয়েদি বা কয়েদির দলের বিরুদ্ধে অস্ত্র প্রয়োগের অনুমতি দিবার জন্য,

(৭) এই আইনের বা এই আইনানুসারে প্রণীত কোন নিয়মের কোন বা সকল বিধান অধীন জেল কিম্বা ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ৫৪১ ধারানুসারে নির্দ্দিষ্ট আবদ্ধ করিয়া রাখিবার বিশেষ স্থান সম্বন্ধে এবং ঐ সকল জেল ও স্থানের ভারপ্রাপ্ত কর্ম্মচারিগণ সম্বন্ধে খাটাইবার জন্য—

নিয়ম প্রণয়ন করিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেণ্টের নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

৫৯ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে এই আইনের সহিত সঙ্গতি রাখিয়া—

(১) কারাগার শাসন সম্বন্ধে এবং এই আইনানুসারে নিযুক্ত সকল কর্ম্মচারির উপদেশার্থ,

(২) ফৌজদারী কয়েদি এবং নিজের ব্যয়ে ভরণপোষণ না হইয়া যাহাদের অন্য প্রকারে ভরণপোষণ হয় এমন সকল দেওয়ানী কয়েদিদিগের খাদ্য, বিছানা ও কাপড় সম্বন্ধে।

(৩) কারাগারের ভিতরে বা বাহিরে কয়েদিদিগের কর্ম্ম ও তাহাদের উপর কর্ত্তৃত্বকরণ সম্বন্ধে এবং ঐ সকল ব্যক্তির ভারপ্রাপ্ত রক্ষকদিগের উপদেশার্থ,

(৪) যে সকল বস্তু উপযুক্ত অনুমতি ব্যতীত কারাগারের মধ্যে আনা নিষিদ্ধ তাহা নির্দ্দিষ্ট করণার্থ,

(৫) পরিশ্রমের প্রকারের শ্রেণীবিভাগ করণার্থ,

(৬) কয়েদিদিগের কর্ম্মোৎপন্ন টাকা সম্বন্ধে যে প্রকার বিলি ব্যবস্থা করিতে হইবে তাহার বিধান করণার্থ,

(৭) যে সকল কয়েদির দ্বীপান্তরের দণ্ডাজ্ঞা হয় তাহাদিগকে পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখা সম্বন্ধে নিয়ম করণার্থ,

(৮) কয়েদিদিগের শ্রেণীবিভাগ ও তাহাদিগকে পৃথককরণ সম্বন্ধে,

(৯) বৃত্তান্ত টিকিট প্রস্তুতকরণ ও রাখা সম্বন্ধে,

(১০) কয়েদিদিগকে কারাগারের কর্ম্মচারিরূপে নির্ব্বাচন ও নিযুক্তকরণ সম্বন্ধে,

(১১) সদাচরণের পুরস্কার সম্বন্ধে,

(১২) কয়েদিদিগকে এক কারাগার বা স্থান হইতে অপর কারাগার বা স্থানে স্থানান্তর করণের নিয়ম করণার্থ,

(১৩) কারাগারে বদ্ধ অপরাধী ক্ষিপ্তব্যক্তি বা রোগমুক্ত অপরাধী ক্ষিপ্তব্যক্তিদের প্রতি ব্যবহার, তাহাদিগকে স্থানান্তরকরণ ও তাহাদের সম্বন্ধে বিলিব্যবস্থা করণ সম্বন্ধে

(১৪) কয়েদিগণের নিকট হইতে আপীল বা দরখাস্ত প্রেরণের নিয়ম করণার্থ,

(১৫) কারাগারের পরিদর্শকগণের নিয়োগ সম্বন্ধে ও তাঁহাদের উপদেশার্থ,

(১৬) সাধারণতঃ কয়েদিদিগের গ্রহণ, হেফাজত, কর্ম্ম ও আহার, ও তাহাদিগের প্রতি ব্যবহার ও তাহাদিগকে ছাড়িয়া দেওয়া সম্বন্ধে এবং এই আইনের সহিত সঙ্গত অপর বিষয় সম্বন্ধে—

নিয়ম প্রণয়ন করিতে পারিবেন।

(২) ঐ সকল নিয়ম যতদূর কারাগার সমূহের শাসন সম্বন্ধে খাটে ততদূর পর্য্যন্ত ঐ সকল নিয়মের নকল যেখানে কারাগারের মধ্যে নিযুক্ত সকল ব্যক্তি যাইতে পারে এমন স্থানে প্রদর্শিত হইবে।

কোন কোন বর্ত্তমান নিয়ম সিদ্ধ হইবার কথা।

৬০ ধারা। ১২ ২৭, ৩৫, ৫৫, ৫৬, ৫৮ এবং ৫৯ ধারায় যে সকল বিষয়ের উল্লেখ করা হইয়াছে তাহার মধ্যে কোন বিষয় সম্বন্ধীয় যে সকল নিয়ম এক্ষণে প্রবল থাকে তাহা ঐ সকল নিয়ম যতদূর এই আইনের সহিত সঙ্গত ততদূর যথাক্রমে ঐ ঐ ধারানুসারে প্রণীত হইয়াছে বলিয়া জ্ঞান করিতে হইবে এবং কারাগার সমূহের বর্ত্তমান কর্ম্মচারিগণ এই আইনানুসারে নিযুক্ত হইয়াছেন বলিয়া জ্ঞান করিতে হইবে।

সুপারিণ্টেণ্ডেণ্টের ক্ষমতা পরিচালনের কথা।

৬১ ধারা। এই আইন দ্বারা সুপারিণ্টেণ্ডেণ্টের প্রতি যে যে ক্ষমতা প্রদত্ত ও যেং কর্ত্তব্য ন্যস্ত হইল সেই সকল ক্ষমতা ও কর্ত্তব্য কিম্বা তাহার মধ্যে কোন ক্ষমতা ও কর্ত্তব্য স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে অপর যে কর্ম্মচারিকে নাম বা পদের উল্লেখ করিয়া এতৎপক্ষে নিযুক্ত করেন সেই কর্ম্মচারী কর্ত্তৃক পরিচালিত ও পালিত হইতে পারিবে।

# তফসীল।

## যে সকল আইন রহিত করা হইল।

(২ ধারা দেখ।)

| বৎসর। | নম্বর। | নাম বা সংক্ষিপ্ত নাম। | যতদূর পর্য্যন্ত রহিত হইল। |
|---|---|---|---|
| | | **মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের আইন।** | |
| ১৮৫৬ | ৮ | বোম্বাই প্রেসিডেন্সির অন্তর্গত জেল সমূহের উত্তম-তর কর্ত্তৃত্বের নিমিত্ত আইন। | যত দুর রহিত করা হয় নাই। |
| ১৮৭০ | ২৬ | ১৮৭০ সালের কারাগার বিষয়ক আইন .. | যত দুর রহিত করা হয় নাই। |
| ১৮৭৪ | ১৫ | নানা স্থানে আইনের ব্যাপকতা বিষয়ক ১৮৭৪ সালের আইন। | তৃতীয় তফসীলের (খ) খণ্ডের যত দুর ১৮৫৬ সালের ৮ আইনের সহিত সম্পর্ক রাখে। |
| ১৮৭৮ ... | ১৪ | উত্তর পশ্চিম প্রদেশ ও অযোধ্যা এই দুই স্থানীয় গবর্ণমেন্টের কোন কোন ক্ষমতা একই রূপ করিবার নিমিত্ত আইন। | ২ ধারা। |
| ১৮৮৬ | ২০ | উত্তর ব্রহ্মের আইন সমূহ সম্বন্ধে ১৮৮৬ সালের আইন। | যত দুর ১৮৭০ সালের ২৬ আইনের সহিত সম্পর্ক রাখে। |
| ১৮৯১ | ১২ | কয়েকটী অপ্রচলিত আইন রহিত করণার্থ এবং অপর কয়েকটী আইন সংশোধন করণার্থ ১৮৯১ সালের আইন। | দ্বিতীয় তফসীলের যত দুর ১৮৫৬ সালের ৮, এবং ১৮৭০ সালের ২৬ আইনের সহিত সম্পর্ক রাখে। |
| | | **মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেণ্ট জর্জ্জের শ্রীযুত গবর্ণর সাহেবের আইন।** | |
| ১৮৬৯ | ৫ | মান্দ্রাজের জেল সমূহ বিষয়ক ১৮৬৯ সালের আইন | যত দুর রহিত করা হয় নাই। |
| ১৮৮২ | ৭ .. | মান্দ্রাজের জেল সমূহ বিষয়ক আইন সংশোধন করণার্থ ১৮৮২ সালের আইন। | সমস্ত। |
| ১৮৮৯ | ২ ... | মান্দ্রাজের জেল সমূহ বিষয়ক ১৮৬৯ সালের আইন সংশোধন করণার্থ আইন। | সমস্ত। |
| | | **মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইযের শ্রীযুত গবর্ণর সাহেবের আইন।** | |
| ১৮৭৪ | ২ ... | বোম্বাই নগর ও প্রেসিডেন্সিস্থিত জেল সমূহের বিধান করণার্থ ও তথায় শাসন রক্ষার্থ আইন। | যত দুর রহিত করা হয় নাই। |
| ১৮৮২ | ২ | ১৮৭৪ সালের ২ নং বোম্বাই আইন সংশোধন করণার্থ আইন। | সমস্ত। |
| ১৮৮৩ ... | ৪ .. | যে সকল দেওয়ানী কয়েদি ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনানুসারে কারাবদ্ধ হইতে পারে তাহাদিগকে আবদ্ধ করিয়া রাখা সম্বন্ধীয় আইন সংশোধন করণার্থ আইন। | সমস্ত। |
| ১৮৮৭ | ১ | ১৮৭৪ সালের ২ নং বোম্বাই আইন আরও সংশোধন করণার্থ আইন। | সমস্ত। |

| বৎসর। | নম্বর। | নাম বা সংক্ষিপ্ত নাম। | যতদূর পর্য্যন্ত রহিত হইল। |
|---|---|---|---|
| | | **মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আইন।** | |
| ১৮৬৪ | ২ | কারাগারের সুবিধান ও তন্মধ্যে সুশাসন বলবৎ করণের আইন। | যত দূর রহিত করা হয় নাই। |
| ১৮৬৫ | ৫ | মন্ত্রিসভাগত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রচারিত ১৮৬৪ সালের ২ আইন সংশোধনার্থ ও তাহার বিধান প্রেসিডেন্সি জেলে প্রবল করণার্থ আইন। | যত দূর রহিত করা হয় নাই। |
| | | **৩৩ ভিক্টোরিয়া আইনের ৩ অধ্যায়ানুসারে প্রণীত আইন।** | |
| ১৮৭২ | ৩ | সাঁওতাল পরগণার বন্দোবস্ত সম্বন্ধীয় আইন | (১৮৮৬ সালের ৩ আইন দ্বারা সংশোধিত) তফসীলের যতদূর বঙ্গীয় ১৮৬৪ সালের ২ এবং ১৮৬৫ সালের ৫ আইনের সহিত সম্পর্ক রাখে। |
| ১৮৭৪ ... | ৯ | আরাকান পার্ব্বতীয় জিলার আইন সমূহ বিষয়ক ১৮৭৪ সালের আইন। | যতদূর ১৮৭০ সালের ২৬ আইনের সহিত সম্পর্ক রাখে। |
| ১৮৭৫ | ২ | আসামের কারাগার সমূহ বিষয়ক ১৮৭৫ সালের আইন। | সমস্ত। |
| ১৮৯০ . | ১ | বৃটিশ বেলুচিস্থানের আইন সমূহ বিষয়ক ১৮৯০ সালের আইন। | যতদূর ১৮৭০ সালের ২৬ আইনের সহিত সম্পর্ক রাখে। |

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

বৃটিষ ভারতবর্ষস্থ জেল সমূহের কার্য্যপ্রণালীর বিধান করণার্থ ও ঐ সকল জেলে শাসন রক্ষার্থ এক্ষণে চারিটী ভিন্ন২ আইন প্রচলিত আছে। এই আইনগুলির নানা প্রয়োজনীয় বিষয়ে বৈসাদৃশ্য আছে, যথা জেল সম্বন্ধীয় অপরাধ, ঐ সকল অপরাধের দণ্ড এবং কোন্ কর্ত্তৃপক্ষ ঐ সকল দণ্ড দিতে পারিবেন। এই কারণে ভিন্ন ভিন্ন প্রদেশে জেলের কায্যনির্ব্বাহের প্রথা ভিন্ন২ হইয়া দাঁড়াইয়াছে। দেশের সাধারণ শাসন কার্য্যকর হইতে গেলে কারাবাসের দণ্ড সকল স্থানে একইরূপে ভোগ হওয়া উচিত। কিন্তু জেলের কার্য্যনির্ব্বাহের ভিন্ন২ প্রথা থাকা প্রযুক্ত ইহা ঘটিতেছে না। স্থানীয় চারিটী আইন রহিত করিয়া বৃটিষ ভারতবর্ষের সর্ব্বত্র একই প্রকারের কারাগার শাসনের প্রথা নির্দ্দেশ করা এই পাণ্ডুলিপির উদ্দেশ্য।

২। এই পাণ্ডুলিপিখানি প্রণয়ন করিবার সময় উত্তর পশ্চিম প্রদেশ ও অযোধ্যা, পঞ্জাব, মধ্য প্রদেশ, কুর্গ ও ব্রহ্মদেশে প্রচলিত (কারাগার সম্বন্ধীয় আইন সংশোধন করণার্থ) ১৮৭০ সালের ২৬ আইন ভিত্তিমূল স্বরূপ গ্রহণ করিয়া ১৮৮৯ সালের জেল কমিটীর এবং ১৮৯২ সালের কারাগার সম্বন্ধীয় কনফারেন্সের রিপোর্ট পাঠে ভারতবর্ষের গবর্ণমেন্ট যে সকল সিদ্ধান্তে উপনীত হন তাহা সংশোধন স্বরূপ গ্রহণ করা হইয়াছে। এই সকল সিদ্ধান্ত হোম ডিপার্টমেন্টের ১৮৯২ সালের ৯ নবেম্বর তারিখের নির্দ্ধারণে ও স্থানীয় গবর্ণমেন্ট ও এড মিনিষ্ট্রেসন সমূহের নামে ১৮৯৩ সালের ২৫ মার্চ্চ তারিখের সরকুলর পত্রে প্রদত্ত হইয়াছে। এই নির্দ্ধারণ ও পত্রকে এক্ষণে আইনের আকারে পরিণত করা আবশ্যক বোধ হইয়াছে।

৩। এই পাণ্ডুলিপির যে সকল অংশ সম্বন্ধে কোন মন্তব্য প্রকাশ করা আবশ্যক বোধ হইয়াছে তাহার এই পারাগ্রাফে উল্লেখ করা যাইতেছে।

৩ ধারায় "কারাগার," 'অধীন জেল," ফৌজদারী কয়েদি, "দণ্ডিত ফৌজদারী কয়েদি," এবং "দেওয়ানী কয়েদি' এই শব্দগুলির পূর্ব্বাপেক্ষা সুস্পষ্ট অর্থ প্রদত্ত হইয়াছে এবং "রেহাই প্রণালী" ও "বৃত্তান্ত টিকিট' এই দুইটী শব্দের অর্থ যোগ করা হইয়াছে।

১১ ধারা। জিলার মাজিষ্ট্রেট সদর জেল ও প্রেসিডেন্সি টাউনস্থিত করাগার ভিন্ন কারাগার সমূহের সুপারিন্টেণ্ডেন্টের প্রতিই কেবল আদেশ করিতে পারিবেন এই বিধান করা হইয়াছে।

১২ ধারা। কারাগারের স্বাস্থ্য সংক্রান্ত বন্দোবস্তের ভার ডাক্তরের উপর অর্পিত হইয়াছে।

২৩ ধারা। এই ধারায় সংযোজন করিয়া পোলীস কর্ত্তৃক শারীরিক পাডনের মিথ্যা অভিযোগের প্রতিবিধানার্থ এমন উপায় করা হইয়াছে যাহাতে কার্য্য হইবে এবং ঐরূপ অসদাচরণ করা হইলে তাহা ধরিবার উপায় বিধান করা হইয়াছে। ইহাতে কারাগারে গ্রহণের পর মেয়ে কয়েদিদিগের তালাস ও পরীক্ষার নিমিত্ত স্বতন্ত্র বিধানও করা হইয়াছে।

২৬ ধারায় যে সকল অল্প বয়স্ক কয়েদি যৌবন প্রাপ্ত হইয়াছে তাহাদিগকে ও যে সকল অল্প বয়স্ক কয়েদি যৌবন প্রাপ্ত হয় নাই তাহাদিগকে তফাত তফাত রাখিবার বিধান করা হইয়াছে।

২৮ ধারায় এই বিধান করা হইয়াছে যে ডাক্তরকে বা অধস্তন ডাক্তরকে কামরার মধ্যে কয়েদ করা প্রত্যেক কয়েদিকে দিনের মধ্যে অন্ততঃ একবার দেখিতে হইবে।

৩৪ ধারায় এই বিধান করা হইয়াছে যে যে সকল ফৌজদারী কয়েদির প্রতি পরিশ্রম করিবার দণ্ডাজ্ঞা হইয়াছে তাহাদিগকে হঠাৎ প্রয়োজনের স্থল ভিন্ন দিনে কেবল ৯ ঘণ্টা মাত্র খাটাইতে পারা যাইবে। এবং ঐরূপ হঠাৎ প্রয়োজনের স্থলেও কেবল সুপারিন্টেণ্ডেন্টের লিখিত অনুমতিক্রমে ৯ ঘণ্টার অধিক খাটাইতে পারা যাইবে। কয়েদিদিগের স্বাস্থ্যের প্রতি যাহাতে অধিকতর লক্ষ্য থাকে তজ্জন্য এই ধারায় ফৌজদারী কয়েদিদিগের বৃত্তান্তের টিকিটে দুই সপ্তাহে অন্ততঃ একবার তাহাদের ওজন লিখিবার বিধান করা হইয়াছে এবং যাহাতে কোন কয়েদি যে কার্য্যে নিযুক্ত হয় তাহার দ্বারা তাহার স্বাস্থ্যের কোন হানি না হয় ইহা দেখিবার ভার ডাক্তরের উপর ন্যস্ত হইয়াছে।

৪৪ ধারা। কারাগার সম্বন্ধীয় বর্ত্তমান আইনগুলি বিলাতী আইন দেখিয়া প্রণীত হইয়াছে। এই ধারায় ঐ সকল আইনের সাধারণ সূত্র অবলম্বিত হইয়াছে এবং আইনের মধ্যেই প্রধান জেল সম্বন্ধীয় অপরাধগুলির তালিকা দেওয়া হইয়াছে। বিশেষ প্রয়োজনীয় বোধ হওয়ায় কতকগুলি অতিরিক্ত অপরাধও এই ধারায় ধরা হইয়াছে। কিন্তু তথাপিও যাহার ভঙ্গে দণ্ড হইতে পারিবে এমন বিধি প্রণয়ন করিবার ক্ষমতা রক্ষা করা আবশ্যক। কারণ জেল সম্বন্ধীয় যে কোন নিয়ম ভঙ্গ করণই জেল সম্বন্ধীয় অপরাধ এবং জেলে যে২ নিয়ম পালন করিতে হইবে তাহার সকলগুলি এই আইনে ধরা সম্ভব নহে এবং ঐ সকল নিয়মে সংযোজন বা পরিবর্ত্তন করিবার জন্য যে নূতন আইন প্রণয়ন করিতে হইবে ইহাও যুক্তিসিদ্ধ নহে। এই ধারার প্রথম দফা সাধারণতঃ কারাগার সংক্রান্ত নিয়ম সম্বন্ধীয়। ভারতবর্ষের সর্ব্বত্র যাহাতে কয়েদিদিগের প্রতি একইরূপ ব্যবহার হয় তজ্জন্য ঐ দফায় এই বিধান করা হইয়াছে যে ঐ সকল নিয়মের ভঙ্গকরণ দণ্ডার্হ হইতে হইলে যে নিয়মক্রমে অপরাধ সৃষ্ট হয় সেই নিয়ম মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক মঞ্জুর হওয়া চাই।

৪৫ ধারা। এপর্য্যন্ত বর্ত্তমান আইনগুলিতে যে সকল দণ্ড উল্লিখিত হইয়াছে তাহা ছাড়া অপর অপর প্রকারের দণ্ডও জেলে প্রচলিত আছে। মার্কা না পাওয়া, অপ্রীতিকর পরিশ্রম করিতে নিয়োগ, খাদ্যের পরিবর্ত্তন বিশেষ কোন সুবিধা বন্ধ হওনে প্রভৃতি কয়েদিদিগের শাসন ও তহাদের প্রতি ব্যবহার সম্বন্ধে যে সকল বিষয় কর্ত্তৃপক্ষদের বিবেচনার অধীন করিয়া রাখা হইয়াছে সেই সকল বিষয়ের ভিন্ন ভিন্ন পরিবর্ত্তন করিয়া এই সকল অপর দণ্ডের বিধান করা হয় এবং এইরূপ পরিবর্ত্তনে কয়েদিদিগের অসুবিধা ঘটে। কিন্তু আপত্তিকর প্রকারের দণ্ডের প্রবর্ত্তন নিবারণার্থ এবং যে কোন প্রকারের দণ্ডই প্রদত্ত হউক না কেন তাহা যাহাতে রীতিমত লিপিবদ্ধ হয় তাহার ব্যবস্থা করণার্থ যেং, প্রকারের দণ্ড দেওয়া যাইতে পারিবে তাহা খুঁটাইয়া বর্ণনা করা বাঞ্ছনীয় বলিয়া বোধ হইয়াছে, এবং এই ধারাতে বর্ত্তমান আইন সমূহে যে ২ প্রকারের দণ্ড নির্দ্দিষ্ট আছে তাহা রাখিয়া যে যে প্রকারের দণ্ড এপর্য্যন্ত কর্ত্তৃপক্ষদের বিবেচনানুসারে প্রদত্ত হইয়া আসিয়াছে সেই সেই প্রকারের দণ্ড এই ধারার (১), (২), (৪) ও (৫) দফায় উল্লিখিত হইয়াছে। (৬), (৭) ও (৮) দফায় নির্জ্জন, পৃথক ও কামরায় কারাবাস নিজন বাসের এই যে তিন মাত্রা দণ্ডস্বরূপ ব্যবহৃত হইতে পারে তাহার প্রভেদ প্রদর্শিত হইয়াছে। যে যে প্রদেশে এই ২ দণ্ড কার্য্যকর দেখা গিয়াছে সেই সেই প্রদেশের জেলসম্বন্ধীয় বিধিপুস্তক হইতে এই দফাগুলি লওয়া হইয়াছে। ৯ দফাতে আহারদণ্ড ও নির্জ্জন কারাবাসের একত্রে বিধান করা হইয়াছে। ১৮৭০ সালের আইনের ৪৮ (২) ধারামতে আহার দণ্ড একাদিক্রমে ৭২ ঘণ্টা পর্য্যন্ত প্রদান করা যাইতে পারে। তাহা পরিবর্ত্তন করিয়া এক্ষণে এই বিধান করা হইল যে (৫) দফামতে আহার দণ্ড একাদিক্রমে ৯৬ ঘণ্টা পর্য্যন্ত প্রদত্ত হইতে পারিবে। এই বিধানের বোম্বাইয়ে প্রচলিত আইনের (বোম্বাইয়ের ১৮৭৪ সালের ২ আইনের ৩৫ ধারার নিয়মবিধি) সহিত সঙ্গতি আছে ও ইহা সাধারণতঃ অনুমোদিত হইয়াছে। ১০ ও ১১ দফায় দণ্ডস্বরূপ হাতে হাতকড়ি ও পায়ে বেড়ি দিবার কথা আছে। ১৮৭০ সালের আইনানুসারে বাঙ্গালা ভিন্ন অপর সকল প্রদেশে কেবল মাজিষ্ট্রেট ১৮৭০ সালের আইনের ৪৯ ধারানুসারে এই দণ্ডের হুকুম দিতে পারেন। কয়েক বৎসর হইতে কশাঘাত দণ্ড যেং স্থলে প্রদত্ত হইবে তাহার সীমা যে ভাবে সংকোচ করা হইয়াছে এবং উপর্য্যুপরি আহার দণ্ড বিধান সম্বন্ধে যেরূপ আপত্তি করা হয় তাহাতে অবাধ্য ও কুকার্য্যে অভ্যস্ত অপরাধিদের শাসনের জন্য সুপারিণ্টেণ্ডেণ্টের হস্তে দমনের অতিরিক্ত উপায় প্রদান করা আবশ্যক। (১২) দফায় একটা সামান্য দণ্ড সংযোজিত হইয়াছে। এই দণ্ড বাঙ্গালা প্রদেশে, কয়েদিদিগের কাপড় চুরি ও নষ্ট করণ সম্বন্ধে বিশেষ ফলপ্রদ দেখা গিয়াছে। স্ত্রী ও দেওয়ানী কয়েদিদিগের বিশেষ করিয়া হাতকড়ি ও বেড়ি দেওয়া দণ্ড ও কশাঘাত দণ্ড হইতে অব্যাহতি দেওয়া হইয়াছে।

৪৬ হইতে ৫০ পর্য্যন্ত ধারা প্রণয়ন করিবার পরামর্শ জেলের কার্য্য নির্ব্বাহ সম্বন্ধে বিশেষজ্ঞ যে সকল ব্যক্তিদিগকে ভারতবর্ষের গবর্ণমেণ্ট ১৮৯২ সালের প্রারম্ভে সকল প্রদেশ হইতে সমগ্র ভারতবর্ষের জন্য একটী সংশোধিত ও সংগৃহীত কারাগার সম্বন্ধীয় পাণ্ডুলিপি প্রস্তুত করিবার উদ্দেশ্যে একত্রিত করেন তাঁহাদের কনফারেন্স কর্ত্তৃক প্রদত্ত হয়।

৫১ ধারায় ১৮৭০ সালের আইনের ৪৯ সংখ্যক ধারা উদ্ধৃত হইয়াছে কিন্তু মাজিষ্ট্রেট বিচারের পর যে অতিরিক্ত কারাবাসের আজ্ঞা করিতে পারিবেন তাহার কাল বৃদ্ধি করিয়া ছয় মাস হইতে এক বৎসর করা হইয়াছে। কোন স্থলে কয়েদির অপরাধের গুরুত্ব সম্বন্ধে মাজিষ্ট্রেট ও সুপারিণ্টেণ্ডেণ্টের মতের অনৈক্য ঘটিলেও যাহাতে কার্য্য চলিতে পারে সেই অভিপ্রায়ে এই ধারায় এই বিধান করা হইয়াছে যে আদালত জেলের দণ্ডের সাধারণ প্রকারের মধ্যে যে প্রকার উপযুক্ত বিবেচনা করেন সেই প্রকারের জেলের দণ্ড প্রদান করিতে পারিবেন।

৫৪ ধারা পোলীস সম্বন্ধীয় ১৮৬১ সালের ৫ আইনের ২৯ ধারা হইতে গৃহীত হইয়াছে এবং বোধ হয় ইহা একটী কার্য্যকর বিধান হইবে।

৫৫ ও ৫৬ ধারা। মান্দ্রাজে প্রবল নিয়ম ভিত্তিমূল স্বরূপ গ্রহণ করিয়া এই দুইটী ধারা প্রণীত হইয়াছে এবং এই ধারা দুইটী সাধারণতঃ স্থানীয় গবর্ণমেণ্ট ও এডমিনিষ্ট্রেসন সকল কর্ত্তৃক অনুমোদিত হইয়াছে।

৫৮ ও ৫৯ ধারা। পাণ্ডুলিপির পূর্ব্ববর্ত্তী ধারা সকল দ্বারা যে সকল বিষয়ে বিধি ব্যবস্থা নিয়ম দ্বারা হইবার বিধান হইয়াছে এই দুইটী ধারায় সেই সকল বিষয় সম্বন্ধে ব্যবস্থা করিবার জন্য আবশ্যক নিয়ম প্রণয়নের বিধান করা হইয়াছে।

১৮৯৪ সাল ১১ জানুয়ারি।

এ, পি, মাক্‌ডনেল্।

জে, এম্, মাক্‌ফার্সন্,

ভারতবর্ষের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,

*Bengali translator*

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JANUARY 30, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।

## PART VIII

## ADVERTISEMENT.

## অষ্টম খণ্ড।

## ইশতিহার প্রভৃতি।

LAND ADVERTISEMENTS ভূমিবিষয়ক ইস্তাহার।

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin, *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

## জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত দর ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

---

## বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে যথা—

| | | | |
|---|---|---|---|
| ১ এক পৌণ্ড টিন | ১৬৲ | বা ডাক মাসুল বিনা | ১৬৸০ |
| ॥ আধ ,, ,, | ৮৲ | বা ডাক মাসুল বিনা | ৮॥০ |
| । শিকি ,, ,, | ৪৲ | বা ডাক মাসুল বিনা | ৪॥০ |

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

## NOTICE.

*The 21st February* 1883 —The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal.* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... | 4 | 0 | 0 | ,, |
| Postage ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette .. | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI .. | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER,

*Offg Under-Secretary to the Govt of Bengal*

## বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের মূল্য ও ডাকমাসুল এই অবধি নিম্ন-লিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

মফঃসলে

| | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাসুল | ,, | ২৷৷০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে) | ,, | ৪৲ |
| ডাকমাসুল | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | ,, | ।০ |
| ডাকমাসুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাসুল | | ⁄০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাসুল লাগিবে না।

ই, এন, বেকার।
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী।

---

The Hymns of the Rig-Veda in the Sanhita and Pada Text, by Professor F Max Muller, M A, in two Volumes Price Rs 4, packing and postage Rs 1 12

*** The Rig Veda, the oldest book of Indian literature has very properly been made one of the principal class books of those who study Sanskrit in the schools and colleges in India and though at present a scholar like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced student only, yet as soon as editions, translations, grammars, and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar, who cannot construe the hymns of the ancient Rishis of his country—*Extract from Preface*

OFFICE OF SUPDT, GOVT PRINTING, No 8 Hastings Street, Calcutta

---

## NOTICE

IN continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C W BOLTON,
*Under Secretary to the Govt of Bengal*

*12th December 1882*

NOTE—*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | Rs |
|---|---|
| Full page, per issue | 20 |
| Half ,, ,, | 10 |
| Casual advertisements—4 annas per line | |

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপ-রোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

| মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।— | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের | ২০৲ |
| আধ পৃষ্ঠা | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি | ।০ |



## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্ল্যানেড ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিস্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্লেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেন্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 6a—30 1 94—119 - 180

Numb. 2845 [২৮৪৫]

REGISTERED No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, FEBRUARY 6, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ৬ ফেব্রুয়ারি ।

CONTENTS

| | PAGE |
|---|---|
| PART I —Resolutions, Orders, and Notifications of the Government of India | Nil |
| PART II —Resolutions Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 33—37 |
| PART IIA —Orders by the Lieutenant Governor of Bengal | 7—8 |
| PART III —Acts of the Legislative Council of India | Nil |
| PART IV —Bills of the Legislative Council of India | Nil |
| PART V —Acts of the Bengal Council | Nil |
| PART VI —Bills of the Bengal Council | Nil |
| PART VII —Circular Orders by the High Court and Board of Revenue | Nil |
| PART VIII —Advertisements | 33—37 |
| SUPPLEMENT | Nil |

নির্ঘণ্ট ।

| | পৃষ্ঠা । |
|---|---|
| প্রথম খণ্ড ।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই । |
| দ্বিতীয় খণ্ড ।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ৩৩—৩৭ |
| দ্বিতীয় ক খণ্ড ।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | ৭—৮ |
| তৃতীয় খণ্ড ।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই । |
| চতুর্থ খণ্ড ।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই । |
| পঞ্চম খণ্ড ।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই । |
| ষষ্ঠ খণ্ড ।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই । |
| সপ্তম খণ্ড ।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই । |
| অষ্টম খণ্ড ।—ইশতিহার প্রভৃতি | ৩৩—৩৭ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই । |

## PART II

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড ।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি ।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

No 843A

REGISTRATION —*No* 740*A* —*The* 29*th January* 1894 —Babu Jugal Krishna Roy, Rural Sub-Registrar of Kaliachak in Malda, is appointed to act as Special Sub-Registrar of that district, during the absence, on leave, of Babu Sotish Chunder Mukherjee, or until further orders

*No* 763*A* —*The* 29*th January* 1894 —Maulvi Zulfaquar Haidar, Rural Sub-Registrar of Nabinagar, Tippera, is appointed to act as Special Sub-Registrar of Tippera, during the absence, on leave, of Babu Raj Kissen Banerji, or until further orders

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## JUDICIAL DEPARTMENT

No 844A

*No* 780*A* —*The* 30*th January* 1894 —Mr Abinash Chunder Mittra, Barrister-at-Law, Munsif of Madhipura, in the district of Bhagalpur, is appointed to be an Additional Munsif in the district of Birbhum, to be ordinarily stationed at Bolpur and Rampur Hât, but to be on deputation to Dubrajpur in the same district, during the absence, on leave, of Babu Nogendra Chandra Mitra, or until further orders

Mr Abinash Chunder Mittra is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 50 within the local limits of the Dubrajpur Munsifi

*No* 786*A* —*The* 30*th January* 1894 —Babu Atal Vihari Ghosh, Munsif of Baruipur, in the district of the 24 Parganas, is appointed to be a Munsif in the district of Rajshahi, to be ordinarily stationed at Boalia

Babu Atal Vihari Ghosh is vested with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 50 within the local limits of the Boalia Munsifi

*No* 788*A* —*The* 30*th January* 1894 —Babu Koylash Chunder Mozumdar (No II), Munsif of Boalia, in the district of Rajshahi, is appointed to be a Munsif in the district of the 24-Parganas, to be ordinarily stationed at Baruipur, and is vested with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognisable by such a Court up to the value of Rs 100, and with the powers conferred on District Judges by sections 344 to 359 (both inclusive) of the Code of Civil Procedure, in cases where the amount of the debts due does not exceed Rs 1,000, within the local limits of the Baruipur Munsifi

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

NOTIFICATION—No 544J.

*The* 29*th January* 1894 —It is hereby notified that, under the power vested in him by section 1 of Act III (B C) of 1879, the Lieutenant-Governor extends that Act to the Municipality of Bhagalpur The Act will come into force in that area from the 1st February 1894

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal.*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

৮৪৩ A নম্বর।

রেজিষ্টরীকরণ বিষয়ক।—৭৪০ এ, নং।—১৮৯৪ সাল ২৯ জানুয়ারি।—শ্রীযুত বাবু সতীশ চন্দ্র মুখোপাধ্যায়ের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় মালদহের অন্তর্গত কালিয়াচকের গ্রাম্য সব-রেজিষ্টার শ্রীযুত বাবু যুগল কৃষ্ণ রায় উক্ত জিলার বিশেষ সব রেজিষ্ট্রারের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

৭৬৩ এ, নং।—১৮৯৪ সাল ২৯ জানুয়ারি।—শ্রীযুত বাবু রাজকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়ের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, ত্রিপুরার অন্তর্গত নবিনগরের গ্রাম্য সব-রেজিষ্ট্রার শ্রীযুত মৌলবী জলফকর হয়দর ত্রিপুরার বিশেষ সব-রেজিষ্ট্রারের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

## জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

৮৪৪ A নম্বর।

৭৮০ এ, নং।—১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।—শ্রীযুত বাবু নগেন্দ্রচন্দ্র মিত্রের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, ভাগলপুর জিলার অন্তর্গত মদ্ধেপুরার মুনসেফ বারিষ্টার-আট-লা শ্রীযুত অবিনাশ চন্দ্র মিত্র, বীরভূম জিলায় আডিশনল মুনসেফের পদে নিযুক্ত হইয়া সামান্যতঃ বোলপুর ও রামপুরহাটে অবস্থাপিত হইবেন, কিন্তু উক্ত জিলার অন্তর্গত দুবরাজপুরে রাজকার্য্যান্তরে নিযুক্ত থাকিবেন।

শ্রীযুত অবিনাশ চন্দ্র মিত্র, দুবরাজপুর মুনসেফীর স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০) টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্য ছোট আদালতে জজের ক্ষমতা পাইলেন।

৭৮৬ এ, নং।—১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।—২৪ পরগনা জিলার অন্তর্গত বারুইপুরের মুনসেফ শ্রীযুত বাবু অটলবিহারী ঘোষ, রাজশাহী জিলায় মুনসেফের পদে নিযুক্ত হইয়া সামান্যতঃ বোয়ালিয়ায় অবস্থাপিত হইবেন।

শ্রীযুত বাবু অটলবিহারী ঘোষ বোয়ালিয়া মুনসেফীর স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০) টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

৭৮৮ এ, নং।—১৮৯৪ সাল ৩০ জানুয়ারি।—রাজশাহী জিলার অন্তর্গত বোয়ালিয়ার মুনসেফ শ্রীযুত বাবু কৈলাস চন্দ্র মজুমদার (দ্বিতীয় নং) ২৪ পরগনা জিলায় মুনসেফের পদে নিযুক্ত হইয়া সামান্যতঃ বারুইপুরে অবস্থাপিত হইবেন, এবং বারুইপুর মুনসেফীর স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ১০০) টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা এবং যেং স্থলে দেয় ঋণ ১০০০) টাকার অধিক না হয় সেইং স্থলে দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ৩৪৪ হইতে ৩৫৯ পর্য্যন্ত ধারাক্রমে ডিষ্ট্রিক্ট জজদের প্রতি যে ক্ষমতা প্রদত্ত হইয়া থাকে সেই ক্ষমতাও পাইলেন।

এচ্, জে, এস্ কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

৫৪৪ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২৯ জানুয়ারি।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি ১৮৭৯ সালের বঙ্গীয় ৩ আইনের ১ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি উক্ত আইন ভাগলপুর মুনিসিপালিটীতে প্রচলিত করিলেন। উক্ত আইন উক্ত স্থানে ১৮৯৪ সালের ১ ফেব্রুয়ারি হইতে বলবৎ হইবে।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

নৌহাটা, শিদলা সুরাতি, নলিকান্দি, চর মুরৈল, গোবিন্দপুর—চিকারগাতি, পানান আদ-পাচপোয়া, খাল্লাপাড়া বেকইল-ফুলবাড়ী, রামদিয়া, ভাটগাওন, ব্রাহ্মণকাচুরি, তুলসিপোয়া রসিদপুর, আবদুল্লানগর, মধ্যাওন্দ, আলমপুর, হায়েৎপুর, দ্বিতীয়বার আলমপুর, ধোপাগাতি, কিসমত চর বাখর বা বাকরনগর, কিসমত পাচধা মায়েজ খাপন, কলাইহাটি কার্ত্তিকবিলা, সৌভাগ, কিসমৎ চিকনি, কোণা ভৌয়াল, ভৌয়াল, পুরুরা, কৌলি, বিষ্ণুপুর বা হরিগতি, বনায়েল দাউদপুর, ভৈয়েকোণা, ধাল্লা, তেওরিয়া ১ম খণ্ড, দ্বিতীয় বার ধাল্লা, দ্বিতীয় খণ্ড তেওরিয়া, তৃতীয় বার ধাল্লা, কালুয়া, হারাজি, গল্লি, হরিপুর, পাথায়েরকান্দি, আফ্লা, পাকুরতুল্লা, ধারা, কুয়ারপুর নিজ, নৌগাওন বা নওয়াখোলা, ভুটি-য়াপৈ, ও সেলুন্দিয়া গ্রামের সীমার সঙ্গে২ পূর্ব্ব মুখে ধানুনদী পর্য্যন্ত যায় এবং এই নদী পার হইয়া জিলার সীমা পর্য্যন্ত ধানপুর, দোহিলজ ও খোষালপুর গ্রামের সীমার সঙ্গে২ যায়।

পূর্ব্ব সীমা।—জিলার সীমা, এই খোষালপুর, বিষ্ণুপুর ও লাইনপাসা গ্রামের সীমার সঙ্গে২ দক্ষিণমুখে যায়, ও তথাহইতে সুর্ম্মার ও ভেরামোনা নদীর দক্ষিণ তীরের সঙ্গে২ জয়সিদ্ধি গ্রাম পর্য্যন্ত যায়।

দক্ষিণ সীমা।—এই সীমা জয়সিদ্ধি বিৰ্কোয়েল, ভয়রা ও নয়ানগর গ্রামের সীমার সঙ্গে২ বৌলাই নদীর পুরাতন স্রোতের সহিত তাহার সংযোগ স্থান পর্য্যন্ত পশ্চিমমুখে যায়, তথা হইতে উহা বৌলাই নদী পার হইয়া পুনর্ব্বার বৌলাই নদীতে না মিলন পর্য্যন্ত কাকটেঙ্গরি গ্রামের দক্ষিণ সীমার সঙ্গে২ যায়, যাহা আবার পার হইয়া এই২ গ্রামের অর্থাৎ ইলাজজুরিয়া হাট কবিলা, বড় হাট কোবিলা সেমোইলবক, চর নৌওর্গা সুতারপাড়া, গাজতিয়া, দরিগাজতিয়া, গাজতিয়া দ্বিতীয় বার, ইন্দাচুলি খয়রাত ও শোতল, মন্দন, কাদিম মাইঝাটি, দরি লতিফনগর, পানাহর, কামার আটিয়া, দানাপত্তী, পাইকপাড়া, মোয়িষবেড়, বাদে করিয়াইল, চর রাজ করিয়াইল, কার্ধা কুরিয়াইল, কোদা বাটিয়া, কুনায়েল, কিসমৎ বাগাদুবি কিসমৎচর কান্দি, খোঁবুষ চাদোষো, মতলবপুর, ভাটখিলা, গোবিন্দপুর, জোলাপাড়া গোবিন্দপুর দ্বিতীয় বার চুপিনগর, তেকুয়াইল কিসমৎ পিতিষকাহলিয়া, তেকুয়াইল দ্বিতীয় বার, কিসমৎ নন্দোনা, কিসমৎ বাতাইল, চরশাল শ্রীশাহেদুলেরপাড়া কালতিয়া, বির্ণাটি পাটাবুকা, রহিমপুর, আন্তিয়া কুরিমারা কিসমৎ ভকয়া, জমায়েল, এবং চর জমায়েল গ্রামের সীমার সঙ্গে২ ব্রহ্মপুত্র নদ পর্য্যন্ত যায়।

পশ্চিম সীমা।—চর জমায়েল গ্রাম হইতে উত্তর মুখে ঝিনারি গ্রাম পর্য্যন্ত ব্রহ্মপুত্র নদের পূর্ব্ব তট।

কেন্দুয়া থানার সংশোধিত সীমা।

উত্তর সীমা। যেমন আছে তেমনি থাকিল।

পূর্ব্ব সীমা।—উত্তরদিকে পাক্রগ্রাম হইতে দক্ষিণদিকে মুরাদপুর পর্য্যন্ত ১৮৮৫ সালের ৩ ফেব্রু-য়ারি তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশিত ঐ সালের ১৯ জানুয়ারি তারিখের বিজ্ঞাপনক্রমে নির্দ্দিষ্ট সীমাই থাকিল।

দক্ষিণ সীমা। উপরের লিখিত কিশোরগঞ্জ থানা।

পশ্চিম সীমা।—দক্ষিণদিকে সুরজল গ্রাম হইতে উত্তরদিকে নন্দীপুর পর্য্যন্ত ১৮৮৫ সালের ১৯ জানুয়ারি তারিখের বিজ্ঞাপনক্রমে নির্দ্দিষ্ট সীমাই থাকিল,

উপরোক্ত বিবরণে যে২ গ্রাম যে থানার মধ্যে ধরা গিয়াছে সেই২ গ্রাম সেই২, থানার মধ্যে আছে বলিয়া ধরিতে হইবে।

---

৭৫৯ জে, নং বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ৬ ফেব্রুয়ারি।—১৮৬১ সালের ৫ আইনের ১৫ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ত্রিপুরা জিলার অন্তর্গত দাউদকান্দি থানার মধ্যে স্থিত পার্শ্ব লিখিত গ্রামবাসিদের দুর্ব্ব্যবহার হেতু তথায় অতিরিক্ত পোলীস দল রাখা বিহিত হওয়াতে শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ঐ সকল গ্রামের শান্তিরক্ষার্থে নিম্নলিখিত অতিরিক্ত পোলীস দল নিযুক্ত হওনের তারিখ অবধি ছয় মাসের জন্যে ঐ২ গ্রামে রাখিবার অনুমতি দিলেন। উক্ত পোলীসদলের নিম্নলিখিত খরচ উক্ত সকল গ্রামবাসিদের স্ব স্ব অবস্থানুসারে হারহারীমতে ধার্য্য হইয়া আদায় করা যাইবে।

| | |
|---|---|
| তুলাতলি। | দক্ষিণ কান্দি। |
| চন্দনপুর। | জয়নগর। |
| তিতিবচর। | হোসনাবাদ। |
| মতিষের চর। | পাথালিয়ার চর। |
| বাকইকান্দি। | ভওয়ারখোলা। |
| গোপালনগর। | দরিকান্দি। |
| বকশীর কান্দি। | বুবিষর চর। |
| সোণারচর। | অলিপুর |
| খাগকান্দা। | |

| | টাকা। |
|---|---|
| পঞ্চম শ্রেণীর এক জন সব-ইনস্পেক্টর | ৩০×৬=১৮০৲ |
| তৃতীয় শ্রেণীর একজন হেড কনষ্টাবল | ১৫×৬= ৯০৲ |
| প্রত্যেকে ৯৲ টাকা করিয়া প্রথম শ্রেণীর ২ জন কনষ্টাবল | ১৮×৬=১০৮৲ |
| ,, ৮৲ ,, ,, দ্বিতীয় শ্রেণীর ২ জন , | ১৬×৬= ৯৬৲ |
| ,, ৭৲ ,, ,, তৃতীয় শ্রেণীর ৮ জন , | ৫৬×৬=৩৩৬৲ |
| পেনশ্যনের উপলক্ষে টাকায় ৵০ করিয়া | ১০১।০ |
| শতকরা ১০৲ টাকার হিসাবে নৈমিত্তিক খরচ | . ৮৲ |
| প্রত্যেকের ১১৵৯ পাই করিয়া ১৩ জন লোকের বৎসরে কাপড়ের খরচ | ৭২॥৴১০ |
| বারিক প্রস্তুত করণের | ১০০৲ |
| মোট | ১১৬৪৸৴১০ |

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

### MUNICIPAL AND LOCAL.

NOTIFICATION

*No* 483*M* —*The* 2*nd February* 1894 —Whereas a notification, No 594T M, dated the 31st October 1893, was published at page 179, Part IB of the *Calcutta Gazette* of the 8th November 1893, declaring the intention of the Lieutenant-Governor to extend the provisions of Part IX of the Bengal Municipal Act III of 1884 to mahalla Srirampur and the Government cutcherry compound in mahalla Bulaupur (No 1), situated within the Rampur Boalia Municipality, in the district of Rajshahi, and whereas no objection has been raised to the proposal within one month from the date of the publication of the above notification within the municipality, it is hereby notified for general information that, in the exercise of the power vested in the Local Government by section 221 of the Act, and in accordance with the recommendation of the Commissioners of the Rampur Boalia Municipality, made at a meeting, the Lieutenant-Governor sanctions the extension of Part IX of the Municipal Act to the aforesaid parts of the said Municipality

J A BOURDILLON,
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*No* 488*M*—*The* 2*nd February* 1894 —Whereas a notification, No 2775M, dated the 28th October 1892, was published at page 248, Part IB of the *Calcutta Gazette* of the 2nd November 1892, sanctioning the extension of the provisions of Part IX of the Bengal Municipal Act III of 1884 to the entire area of the Kumarkhali Municipality in the district of Nadia, and whereas the Municipal Commissioners did not take action under section 222 of the Act to bring the provisions of Part IX into operation within the wards Nos II, III, IV and V of the Municipality within 15 days of the publication of the notification in the *Calcutta Gazette*, it is therefore necessary to renew the sanction then accorded in respect to the abovementioned wards It is therefore notified for general information that, in the exercise of the powers vested in the Local Government by section 221 of the Act, and in accordance with the recommendation of the Commissioners of the Kumarkhali Municipality made at a meeting held on October 28th 1893, the Lieutenant-Governor sanctions the extension of the said part of the Municipal Act to the wards Nos II, III, IV and V of the above Municipality, and the levy under section 86(*f*) of fees for the cleansing of all public and private latrines within the aforesaid wards of the Municipality

J A BOURDILLON,
*Offg Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*No* 527*S* —*The* 3*rd February* 1894 —Whereas a notification, No 352T M, dated the 6th October 1893, was published at page 167, Part IB of the *Calcutta Gazette* of the 11th idem, declaring the intention of the Lieutenant-Governor to extend the provisions of sections 11 (with the first paragraph only of schedule D), 26, 27, 28 and 29 of the Bengal Vaccination Act V of 1880, and section 8 (29A) of Act II of 1887 to thana Faridpur in the district of Faridpur, and whereas no objection has been raised to the proposal within six weeks from the date of the publication of the above notification within the thana, it is hereby notified for general information that, in the exercise of the power vested in the Local Government by section 1 of Act V of 1880, the Lieutenant-Governor sanctions the extension of the aforesaid sections of the Acts to the Faridpur thana

J A BOURDILLON,
*Offg Secy to the Govt of Bengal*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### মুনিসিপল ও স্থানীয়।

বিজ্ঞাপন।

৪৮৩ এম, নম্বর।—১৮৯৪ সাল ২ ফেব্রুয়ারি।—রাজশাহী জিলার অন্তর্গত রামপুর বোয়ালিয়া মুনিসিপালিটীর মধ্যে স্থিত শ্রীরামপুর মহল্লায় ও (১নং) বুলনপুর মহল্লার গবর্ণমেণ্টের কাছারীর হাতায় বঙ্গদেশের মুনিসিপল বিষয়ক ১৮৮৪ সালের ৩ আইনের নবম পরিচ্ছেদের বিধান প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৯৩ সালের ৩১ অক্টোবর তারিখের ৫১৪টি এম নং এক বিজ্ঞাপন ১৮৯৩ সালের ৮ নবেম্বর তারিখের কলিকাতা গেজেটের ১B খণ্ডের ১৭৯ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও উক্ত বিজ্ঞাপন উক্ত মুনিসিপালিটীতে প্রকাশিত হইবার তারিখ অবধি এক মাসের মধ্যে উক্ত প্রস্তাব সম্বন্ধে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি উক্ত আইনের ২২১ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া এবং রামপুর বোয়ালিয়া মুনিসিপালিটীর সভাগত কমিশনরদের অনুরোধক্রমে উক্ত মুনিসিপল আইনের নবম পরিচ্ছেদ উক্ত মুনিসিপালিটীর উক্ত অংশে প্রচলিত হইবার অনুমতি দিলেন।

জে, এ, ব্যুর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

৪৮৮ এম নম্বর।—১৮৯৪ সাল ২ ফেব্রুয়ারি।—নদীয়া জিলার অন্তর্গত কুমারখালী মুনিসিপালিটীর সর্ব্বত্র বঙ্গদেশের মুনিসিপল বিষয়ক ১৮৮৪ সালের ৩ আইনের নবম পরিচ্ছেদের বিধান প্রচলিত করণের অনুমতি সূচক ১৮৯২ সালের ২৮ অক্টোবর তারিখে ২৭৭৫ এম নং এক বিজ্ঞাপন ১৮৯২ সালের ২ নবেম্বর তারিখের কলিকাতা গেজেটের ১ B খণ্ডের ২৪৮ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও কলিকাতা গেজেটে প্রকাশিত হইবার তারিখ অবধি ১৫ দিনের মধ্যে উক্ত মুনিসিপালিটীর ২য়, ৩য়, ৪র্থ ও ৫ম পল্লীতে ৯ম পরিচ্ছেদের বিধান কার্য্যে পরিণত করণার্থ আইনের ২২২ ধারামতে মুনিসিপল কমিশ্যনরেরা কার্য্য না করাতে উপরোক্ত পল্লীসম্বন্ধে তখন যে অনুমতি দেওয়া গিয়াছিল তাহা পুনর্ব্বার নূতন করিয়া দেওয়া আবশ্যক অতএব সাধারণের অবগত্যর্থে সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব, স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি উক্ত আইনের ২২১ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া এবং ১৮৯৩ সালের ২৮ অক্টোবর তারিখের কুমারখালী মুনিসিপালিটীর সভাস্থ কমিশনরদের অনুরোধক্রমে, মুনিসিপল আইনের উক্ত পরিচ্ছেদ উক্ত মুনিসিপালিটীর ২য় ৩য়, ৪র্থ ও ৫ম নং পল্লীতে প্রচলিত করিবার ও উক্ত মুনিসিপালিটীর উক্ত পল্লীর সরকারী ও বেসরকারী পাইখানা পরিষ্কার করণের ফী ৮৬ (ছ) ধারামতে আদায় করিবার অনুমতি দিলেন।

জে, এ ব্যুর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

৫২৭ এস, নম্বর।—১৮৯৪ সাল ৩ ফেব্রুয়ারি। - ফরীদপুর জিলার অন্তর্গত ফরীদপুর থানায় বঙ্গদেশে গোবীজে টিকাদান বিষয়ক ১৮৮০ সালের ৫ আইনের (D চিহ্নিত তফসীলের কেবল প্রথম দফা শুদ্ধ) ১১ ধারা, ও ২৬, ২৭, ২৮ ও ২৯ ধারা এবং ১৮৮৭ সালের ২ আইনের ৮ (২৯ ক) ধারা প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৯৩ সালের ৬ অক্টোবর তারিখের ৩৫২ টি, এম, নং এক বিজ্ঞাপন ঐ মাসের ১১ তারিখের কলিকাতা গেজেটের ১ B খণ্ডের ১৬৭ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও উক্ত বিজ্ঞাপন উক্ত থানায় প্রকাশিত হইবার তারিখ অবধি ছয় সপ্তাহের মধ্যে উক্ত প্রস্তাব সম্বন্ধে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি ১৮৮০ সালের ৫ আইনের ১ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া ফরীদপুর থানায় ঐ২ আইনের ঐ২ ধারা প্রচলিত হইবার অনুমতি দিলেন।

জে, এ, ব্যুর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, FEBRUARY 13, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৩ ফেব্রুয়ারি।

## PART VIII

### ADVERTISEMENT.

অষ্টম খণ্ড।

ইশতিহার প্রভৃতি।

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইস্তাহার।

### জিলা চট্টগ্রাম।

### জমিদারী বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে চট্টগ্রাম জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪ ইং ১৬ই মার্চ্চ তারিখে নীলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| | **প্রথম শ্রেণীর কায়মি মহাল।—** | | | | | | | |
| ৩৭ / ৬৪ / ৭০ | থানা ফটীকছড়ি। তরফ আনন্দি মানল্লা | ১১৬০৻৩ | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে। | | নিমাইচরণ নন্দি ও গুণশীলা। | | ১৩১।৶০ | |
| ৩৭২ / ১৮৮৯ / ২৪০৪ | থানা হাটহাজারি রাউজান। তঃ মাহাং সফিনাজিব। | ৫৫৮।৶৩ | ঐ | | যষ্ঠীচরণ সেন আছমত আলি, মহব্বত আলি, নিমাইচরণ নন্দী গয়রহ। | | ১॥২ | |
| ৪৮০ / ২৪৩২ / ৩২৪০ | থানা হাটহাজারি সহর, পটীয়া রাউজান। কিং প্রাণকৃষ্ণ, গোপীমোহন, গুরুদাস, হরদাস রায় বাং তং যুগল কিশোর। | ৩৩৫৩৸৶৬ | অংশ | ১৮৫৯ সাং ১১ আং মতে জমা স্বতন্ত্র হইয়া ৬নং অবশিষ্টাংশ বিক্রয় হইবে। | গিরিশচন্দ্র রায়, ত্রিপুরাচরণ রায় কালীকুমার ও ষোড়শীমোহন রায় গং। | ১৩২৯৶৮ | | ৩৭৮৻৩ |

২৬ ডিসেম্বর শেষ তারিখের বাকী পড়া।

C P CASPERSZ,
Offg Collector

## জিলা ঢাকা।

### জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪। ১৯শে মার্চ্চ তারিখে নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবল মাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১ | পং বিক্রমপুর বং রাজকৃষ্ণ রায়। | ১২২২৷৷৪ | | অবশিষ্ট | মথুরামোহন রায় চৌধুরী গং। | ৬১১৷০ | | ২৫১৷৷/৩৷৷ |
| ১৯৩ | পং রাজনগর মঃ হিং রাজকৃষ্ণ সেন তঃ হোসনাবাদ জোং হয়দরাবাদ খা জ পিতকৃষ মারকাট। | ৬৮৮৷/৪৲ | ষোল আনি | | মনহারি দাস্যা গং | | ৩৯৻৭৷ | |
| ২০৫ | পং তথা চাং সুবপুর হিং পীতাম্বর সেন বঙ্গচন্দ্র বাড়ুর্য্যা। | ৮৫৩৲/২৲ | | অবশিষ্ট | কুমুদিনী কান্ত বন্দ্যোপাধ্যায় গং। | ৬৯৫৷৷৮৷ | | ২৭৮৷ ৶৫৲ |
| ২৩০ | পং তথা হিং নিল মণি সেন চাং সুরপুর তাং রাম চন্দ্র দাস। | ১১২০৲৶২৷৷ | ষোল আনি | | হরকুমার বসু | | ৩০৫৲/১০৷৷ | |
| ২৪২ | পং রসুলপুর হিং ৷৷৶০ আনি হিং জহরদ্দিন। | ৩৮৮৩৷৷/৬৷৷ | ঐ | | কিশোরি মোহন রায় গং। | | ৩৯১৷৷৵৯৷৷ | |
| ৩২৫ | তং মহেশ্বরদি বং সাহানেওযাজ খা দেওয়ান এলাহি নেওযাজ খাঁ। | ১৪১৩৩ ৷/৪৷৷ | | ৪ নং হিং (১১৷৷৵৩ তিল। | মহেশচন্দ্র চক্রবর্ত্তী গং। | ৫১৩৲/১১৷৷ | | ১৪৫৲৶১০ |
| | | | | ৮ নং হিং (১৫ গণ্ডা। | প্রিয়নাথ বসাখ | ৬৬২৲৵৬ | | ১৮৮৷৷/৪ |
| ৫৮৪৯ | পং হাসরা দং রাজারাম চৌধুরী। | ৮২৩৷৵১ | ষোল আনি | | দুর্গাদাস সোম গং | | ৪১৲৵৫ | |
| ৮৪৩৩ | পং খিজিরপুর চর ভেদব মধ্যগত গোগচর ক্রোকচর। | ৮৫৮৲ | ষোল আনা | | গোপালকৃষ্ণ দে সরকার গং। | | ২১১৲ | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐং অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ৮৭৬৪ | পং জাহাঙ্গির নগর চর কামরাঙ্গি। | ৬১২) | | অবশিষ্ট | জয়চন্দ্র চক্রবর্ত্তী গং | ৫৩৫।।০ | ... | ১৩৪৶০ |
| ৯০৬৯ | চর কৃষ্ণপুরার মধ্যগত ফুকুর হাটী। | ৬৫৯) | ষোল আনি | | রাজা রাজেন্দ্র নারায়ণ রায়চৌধুরি গং। | ১৭।।৶৬ | | • |
| ৯১৭৮ | পং কাসিমনগর জমিদারী বং মুন্সি মাহাম্মদ হাপেজ রকম ।।/৮= ক্রান্ত। | ২১৬০) | | অবশিষ্ট | মহিমাচন্দ্র রায় চৌঃ গং। | ১৫৬০।৶১০। | | ৫৮৬৸৵০। |
| ৯২৭১ | পং নাস্তি কিং চর মদনশঙ্কর সংক্রান্ত চান্দরা বহুরা। | ৯০৯) | | ঐ | গুরুদাস হাজারা গং | ৬০৬) | • | ৯৩৸০ |
| ৯৭৬২ | পং বরদাখাদ চর দেলওয়ারপুর। | ৪১৯৬) | ষোল আনি | | মঞ্জুরাভানু নুরন্নেছা গং। | | ১০৫২) | |
| ৯৯৬৫ | তং রণভাওযাল শ্রীমতী মবিয়ম বেগম হিং ।১৫ আনি। | ১৭১৯।।০ | | অবশিষ্ট | আবদুল আজিজ চৌধুরি গং। | ৭৫৫৸৬।। | | ৫৸৪৸ |
| ১০৩৭৯ | তং খলসা আদিনাথ রায় হিং ।।০আনি | ১৭২০৸৯ | | ঐ | হরশঙ্কর রায় চৌধুরি গং। | ১৬৮৸৶৯।। | | ২৪৸৶১ |

DACCA COLLECTORATE, The 3rd February 1894 } T L JENKINS, *Collector*

ইস্তেহারনামা কাছারি কালেক্টরী জিলা চট্টগ্রাম।

ইহারদ্বারা জানান যাইতেছে যে ১৮৯৩ ইংরাজির ২৮শে ডিসেম্বর শেষ তারিখের বাকী পড়া নয়াবাদ তালুকার বাকী খাজানা ও ছেচ আদায়ের নিমিত্ত ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ও ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মমতে ১৮৯৪ ইং ১৫ মার্চ্চ মোতাবেক ১৩০০ বাঙ্গালা ২ চৈত্র রোজ বৃহস্পতিবার জিলার কালেক্টরী কাছারীতে প্রকাশ্য নিলামে দরা যাইবে ইতি ১৮৯৪ ইংরাজি তারিখ ৩০শে জানুয়ারি।

সদর খাস মহাল।

| ক্রমিক নম্বর। | তালুকার নম্বর। | নাম মহাল। | মালিকের নাম। | সদর জমা। | | বাকী। | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | খাজানা। | ছেছ। | খাজানা। | ছেছ। | মোট। | |
| ১ | ৪৯৪২ / ২৪০২১ | থানা ফটীকছরি মৌজে ভুজপুর মহাল নয়াবাদ। তালুক এয়ার আলি খাঁ হাল তালুক ওবেদব রহমান খাঁ। | নিলাম খরিদ হামিদর রহমান খাঁ। | ৭০৩) | ৩৬৸৵০ | ২০০) | ৯৶৩ | ২০৯৶৩ | |

CHITTAGONG COLLECTORATE, The 1st February 1894 } C P CASPERSZ, *Offg Collector*

## জিলা চট্টগ্রাম।

### ইস্তিহার নামা কাছারি কালেক্টরি।—জিলা চট্টগ্রাম।

ইহার দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ও ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মানুসারে নিম্নলিখিত তালুকা সমস্ত ১৮৯৩ ইংরেজীর ২৬ ডিসেম্বর সূর্য্যাস্ত পর্য্যন্ত বাকীপড়া রাজস্ব ও রোড সেস আদায়ের নিমিত্ত ১৮৯৪ ইংরেজীর তারিখ ১৫ মার্চ্চ মোতাবেক ১৩০০ বাং তারিখ ২ চৈত্র রোজ বৃহস্পতিবার জিলা চট্টগ্রামের কালেক্টরি কাছারিতে বিনা ওজরে প্রকাশ্য নিলামে ধরা যাইবেক ইতি ১৮৯৪ ইংরেজী তারিখ জানুয়ারি।

কাক্সবাজার খাস মহাল।

| তালুকার নম্বর। | তালুকার নাম ও পরগণা। | সদর জমা। | | সম্পূর্ণ মহাল নিলাম হইবে কি না। | যদি তা না কিম্বা নিলাম হয় তবে ঐ অংশের বিশেষ বর্ণনা। | মহালের মালিকের নাম। | যদি তা না কিম্বা নিলাম হয় তবে ঐ অংশের সদর জমা। | যদি সম্পূর্ণ মহাল নিলাম হয় তবে তাহার বাকির পরিমাণ। | | যদি তা না কিম্বা নিলাম হয় তবে তাহার বাকির পরিমাণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | খাজানা। | সেস। | | | | | খাজানা। | সেস। | | |
| ২৩১।২৩৫ / ৩২৪ | মহাল নওয়াবাদ খানে চকরিয়া মৌং লক্ষার চর। সাং তাং মহন লাল মুকুল হাং তাং ঈশান চন্দ্র বক্সী। | ১৪৭৪৲ | ৬৮৸৴০ | সম্পূর্ণ | | নিং খরিদ ঈশান চন্দ্র বক্সী পিং রাধারাম বক্সী সাকিন কচুয়াই। | | ৪০০৲ | ২২৸৵৮ | | |
| ৩৪০।৮৩৫ | মহাল খানে ঐ মৌজে রাজাখালি। হাং তাং হরিদাস বহদ্দার। | ১১৫৩৲ | ১৮৬৸৶ | ঐ | | নিংখরিদ দুর্গাচরণ বহদ্দার পিং ফকির চান্দ সাকিন রাতা। | | ২৫৭৲ | ৬২৶০ | | |

CHITTAGONG COLLECTORATE,
The 2nd February 1894

C. P. CASPERSZ,
Offg. Collector.

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin, *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta. Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট নগদ মুল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

---

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাসুল বিনা ১৬৸০
॥ আধ ,, ,, ৮৲ বা ডাক মাসুল বিনা ৮।৷০
। শিকি ,, ,, ৪৲ বা ডাক মাসুল বিনা ৪।৷০

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

### NOTICE

*The 21st February* 1883—The subscription to, and postage for, the *Bengal Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal | 4 | 0 | 0 | ,, |
| Postage .. | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | 0 | 1 | 0 | for 4 sheets of under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER
*Offg Under-Secretary to the Govt of Bengal*

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্ন-লিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

| মফঃসলে | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল | ,, | ২॥০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | ,, | ৪৲ |
| ডাকমাশুল | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | ,, | ।০ |
| ডাকমাশুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাশুল | | ⁄০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না।

ই, এন, বেকার।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী।

---



---

## NOTICE

IN continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C W BOLTON,
*Under-Secretary to the Govt of Bengal*

12*th December* 1882

---

NOTE —*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | Rs |
|---|---|
| Full page, per issue | 20 |
| Half ,, ,, | 10 |

Casual advertisements— 4 annas per line

বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেণ্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কায্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ⁄৹ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

| মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।— | টাকা। |
|---|---|
| পুরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের | ২০৲ |
| অর্দ্ধ পৃষ্ঠা | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি | ।০ |

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A, LL D of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N B*—Copies are still available

---

বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার-আট-ল ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি, ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

একং খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ।⁄০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

---

বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্লানেড ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্টারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্লেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 9a—12 2 94—197—180

Numb. 2848 [২৮৪৮]



# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, FEBRUARY 27, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৭ ফেব্রুয়ারি।

CONTENTS


| | PAGE |
|---|---|
| PART I.—Resolutions, Orders, and Notifications of the Government of India | Nil |
| PART II.—Resolutions, Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 65—69 |
| PART IIA.—Orders by the Lieutenant-Governor of Bengal | 13—15 |
| PART III.—Acts of the Legislative Council of India | 1—15 |
| PART IV.—Bills of the Legislative Council of India | 19—20 |
| PART V.—Acts of the Bengal Council | Nil |
| PART VI.—Bills of the Bengal Council | Nil |
| PART VII.—Circular Orders by the High Court and Board of Revenue . | Nil |
| PART VIII.—Advertisements | 63—84 |
| SUPPLEMENT | Nil |


নির্ঘণ্ট।


| | পৃষ্ঠা। |
|---|---|
| প্রথম খণ্ড।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই। |
| দ্বিতীয় খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ৬৫—৬৯ |
| দ্বিতীয় ক খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | ১৩—১৫ |
| তৃতীয় খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | ১—১৫ |
| চতুর্থ খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | ১৯ ২০ |
| পঞ্চম খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| ষষ্ঠ খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি .. | নাই। |
| সপ্তম খণ্ড।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই। |
| অষ্টম খণ্ড।—ইশতিহার প্রভৃতি . | ৬৩—৮৪ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই। |


## PART II

Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

### REVENUE DEPARTMENT,—(FORESTS).

ERRATUM—No 892For

*The 16th February*, 1894 —In the Notification, No 449For, dated the 23rd January, 1894, published at pages 79-80, Part I of the *Calcutta Gazette* of the 24th idem,

(1) *For* "Dhala" in line 5, column 4 against the Jaldi range 3, *read* "Delta"

(2) *For* "Dholacherry" in line 7, column 4 against Patia and South Rangonia Range, *read* "Dhobachhari"

(3) *For* "Dohazari" in line 5, column 4, against Ringbhang Forest, *read* "Dulahazara"

(4) *For* "Garjania Khantakhali Forest 9" in column 3, *read* "Garjania Khuntakhali Forest, 9"

C E BUCKLAND,
*Secy to the Govt of Bengal.*

### JUDICIAL DEPARTMENT

No 1369A

*No* 1284*A* —*The 15th February* 1894 —Babu Krishna Nath Roy, Munsif of Rangpur, is appointed to act as Subordinate Judge of Khulna, in the district of Jessore, during the absence, on leave, of Babu Bulloram Mullick, or until further orders

Babu Krishna Nath Roy is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 500 within the local limits of the subdivision of Khulna

*No* 1348*A* —*The 20th February* 1894 —Babu Koylash Chandra Mozumdar (Sr), Munsif of Serampore in Hooghly, is appointed to act as Subordinate Judge of Rangpur, and is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognisable by such a Court up to the value of Rs 100 within the local limits of the Sadar Munsifi of Rangpur, during the absence, on leave, of Babu Nilmony Das, or until further orders

*No* 960*J*—*The 15th February* 1894 —The following gentlemen are appointed to be Honorary Magistrates of the Sadar Independent Bench in the district of Chittagong, and are vested with the powers of a Magistrate of the third class —

1 Rai Abhoy Charan Mitra, Bahadur
2 Maulvi Abul Hossein
3. Munshi Kazim Ali
4 " Faizullah

*No* 1031*J*—*The 19th February* 1894 —Babu Udayaditto Deb is appointed to be an Honorary Magistrate of the Independent Bench at Purulia in the district of Manbhum, and is vested with the powers of a Magistrate of the third class.

*No* 1033*J*—*The 19th February* 1894 —Babu Janoki Nath Biswas is appointed to be an Honorary Magistrate of the Independent Bench at Nilphamari in the district of Rangpur, and is vested with the powers of a Magistrate of the third class.

*No* 1036*J*—*The 19th February* 1894 —Babu Sree Nath Pal, Munsif of Contai in the district of Midnapore, is vested with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 100 within the local limits of the Contai Munsifi

ERRATUM —*No* 1051*J*—*The 20th February* 1894 —In the notification of this Government, No 455J, dated the 23rd January 1894, published in the *Calcutta Gazette* of the 24th

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগ—( বনবিষয়ক ।)

বনবিষয়ক ৮৯২ নং—অশুদ্ধশোধন।

১৮৯৪ সাল ১৬ ফেব্রুয়ারি।—১৮৯৪ সালের ৩০ জানুয়ারি তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটের দ্বিতীয় খণ্ডের ২৯ পৃষ্ঠায় প্রকাশিত ঐ মাসের ২৩ তারিখের বনবিষয়ক ৪৪৯ নং বিজ্ঞাপনে,—

(১) ৩। জলদি রেঞ্জের পার্শ্বে ৪র্থ ঘরে পঞ্চম পংক্তিতে "ধালা" শব্দের পরিবর্ত্তে "ডেল্টা" শব্দ পাঠ করিতে হইবে।

(২) পতিয়া ও দক্ষিণ রঙ্গনিয়া রেঞ্জের পার্শ্বে ৪র্থ ঘরে ষষ্ঠ পংক্তিতে "ধোলাচেরি" শব্দের পরিবর্ত্তে "ধোবাছরি" পাঠ করিতে হইবে।

(৩) রিজভাজ বনের পার্শ্বে ৪র্থ ঘরে চতুর্থ পংক্তিতে "দোহাজারি" শব্দের পরিবর্ত্তে "দুলাহাজরা" পাঠ করিতে হইবে।

(৪) বাঙ্গালা অনুবাদ ঠিক আছে।

সি, ই, বকলাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

### জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

১৩৬৯ A নম্বর।

১২৮৪ এ, নং।—১৮৯৪ সাল ১৫ ফেব্রুয়ারি।—শ্রীযুত বাবু বলরাম মল্লিকের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, রঙ্গপুরের মুনসেফ শ্রীযুত বাবু কৃষ্ণনাথ রায় যশোহর জিলার অন্তর্গত খুলনায় সবর্ডিনেট জজের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু কৃষ্ণনাথ রায়, খুলনা মহকুমার স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০০৲ টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্যে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

১৩৪৮ A নং।—১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—শ্রীযুত বাবু নীলমণি দাসের ছুটী প্রযুক্ত অনুপস্থিতিকালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, হুগলীর অন্তর্গত শ্রীরামপুরের পদজ্যেষ্ঠ মুনসেফ শ্রীযুত বাবু কৈলাস চন্দ্র মজুমদার, রঙ্গপুরের সবর্ডিনেট জজের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন এবং রঙ্গপুরের সদর মুনসেফীর স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ১০০৲ টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্যে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

৯৬০ জে, নং।—১৮৯৪ সাল ১৫ ফেব্রুয়ারি।—নিম্নলিখিত মহাশয়েরা চট্টগ্রামের সদর স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১। শ্রীযুত রায় অভয়াচরণ মিত্র বাহাদুর।
২। ,, মৌলবী আবদুল হুসেন।
৩। শ্রীযুত মুনশী কাজিম আলি।
৪। ,, ,, ফয়জুল্লা।

১০৩১ জে, নং।—১৮৯৪ সাল ১৯ ফেব্রুয়ারি।—শ্রীযুত বাবু উদয়াদিত্য দেব মানভূম জিলার অন্তর্গত পুরুলিয়াস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত পদে হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১০৩৩ জে, নং।—১৮৯৪ সাল ১৯ ফেব্রুয়ারি।—শ্রীযুত বাবু জানকীনাথ বিশ্বাস রঙ্গপুর জিলার অন্তর্গত নিলফামারিস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১০৩৬ জে, নং।—১৮৯৪ সাল ১৯ ফেব্রুয়ারি।—মেদিনীপুর জিলার অন্তর্গত কাঁতির মুনসেফ শ্রীযুত বাবু শ্রীনাথ পাল কাঁতি মুনসেফীর স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ১০০৲ টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

অশুদ্ধশোধন।—১০৫১ জে, নং।—১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—হাবড়া জিলার অন্তর্গত বালিস্থ রেগুলার বেঞ্চে শ্রীযুত বাবু রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত করণ বিষ-

idem, Part I, page 91, appointing Babu Rakhal Das Banerjee to be an Honorary Magistrate of the Regular Bench at Bally in the district of Howrah, *for* "Rakhal Das Banerjee" *read* "Rakhal Chandra Banerjee"

*No* 1067*J*—*The* 20*th February* 1894—The following gentlemen are appointed to be Honorary Magistrates of the Benches noted against their respective names in the district of Midnapore, and are vested with the powers of a Magistrate of the third class —

| | | |
|---|---|---|
| (1) | Babu Jadu Nath Bose | Midnapore Sadar Independent Bench |
| (2) | " Abinas Chandra Dutt .. | |
| (3) | Mr William Smalley | |
| (1) | Babu Gouri Nath Roy ... | Ghatal Independent Bench |
| (2) | " Shambho Chandra Roy | |

H. J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal.*

NOTIFICATION—No 1078J

*The* 20*th February* 1894—Under section 3, Act I (B C) of 1876 (an Act to provide for the voluntary registration of Muhammadan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Maulvi Fazlul Karim authorizing him to register Muhammadan marriages and divorces, and to exercise the other functions of a Muhammadan Registrar within thana Kotchandpur in the district of Jessore

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

NOTIFICATION—No 1079J

*The* 20*th February* 1894—Under section 2, Act XII of 1880 (an Act for the appointment of persons to the office of Kazi), the Lieutenant-Governor has been pleased to grant a sanad (license) to Maulvi Fazlul Karim, appointing him Kazi of thana Kotchandpur, in the district of Jessore, for the celebration of marriages and the performance of other rites and ceremonies, when application is made to him to perform any such functions

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## REGISTRATION DEPARTMENT.

*No* 694*P*—*The* 20*th February* 1894—Babu Bimola Prasanna Gupta is appointed to be Rural Sub-Registrar of Paikgacha in the district of Khulna, *vice* Babu Surendra Gopal Mitra, transferred

H J. S COTTON,
*Chief Secy. to the Govt. of Bengal*

য়ক ১৮৯৪ সালের ২৩ জানুয়ারি তারিখের ৪৫৫ জে, নং যে বিজ্ঞাপন ঐ মাসের ৩০ তারিখের বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের দ্বিতীয় খণ্ডের ৩২ পৃষ্ঠায় প্রকাশ করা যায় তাহাতে " রাখাল দাস বন্দ্যোপাধ্যায়" এই নামের পরিবর্ত্তে " রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় " পাঠ করিতে হইবে।

১০৬৭ জে, নং।—১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—নিম্নলিখিত মহাশয়েরা মেদিনীপুর জিলার অন্তর্গত স্ব২ নামের পার্শ্বে লিখিত বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

| | | |
|---|---|---|
| ১। | শ্রীযুত বাবু যদুনাথ বসু | মেদিনীপুরের সদর স্বাধীন বেঞ্চে। |
| ২। | ,, বাবু অবিনাশ চন্দ্র দত্ত | |
| ৩। | ,, উলিয়ম স্মলে সাহেব | |
| ১। | ,, বাবু গৌরীনাথ রায় ... .. | ঘাটাল স্বাধীন বেঞ্চে। |
| ২। | ,, বাবু শম্ভুচন্দ্র রায় | |

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

১০৭৮ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এণ্ডিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মৌলবী ফজলল করিমকে লাইসেন্স দিয়া যশোহর জিলার অন্তর্গত কোটচাঁদপুর থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

১০৭৯ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কাজীর পদে লোক নিয়োগ করণার্থ ১৮৮০ সালের ১২ আইনের ২ ধারামতে শ্রীযুত মৌলবী ফজলল করিমকে যশোহর জিলার অন্তর্গত কোটচাঁদপুর থানায় কাজীর পদে নিযুক্ত করিয়া তাঁহাকে সনদ ( লাইসেন্স ) দিলেন। তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতা ক্রমে কর্ম্ম করিবেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

## রেজিষ্টরীকরণ সম্পর্কীয় কার্য্যবিভাগ।

৬৯৪ পি, নং।—১৮৯৪ সাল ২০ ফেব্রুয়ারি।—শ্রীযুত বাবু সুরেন্দ্রগোপাল মিত্র স্থানান্তরে প্রেরিত হওয়ায় শ্রীযুত বাবু বিমলা প্রসন্ন গুপ্ত খুলনা জিলার অন্তর্গত পাইকগাছার গ্রাম্য সব-রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

TUESDAY, FEBRUARY 27, 1894

মঙ্গলবার ১৮৯৪ সাল ২৭ ফেব্রুয়ারি।

## PART IIA.

Orders by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় ক খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

## MUNICIPAL AND LOCAL

### NOTIFICATION

*No* 730*M* —*The* 15*th February* 1894 —Whereas a notification, No 479T M, dated the 15th October 1893, was published at page 174, Part IB of the *Calcutta Gazette* of 25th idem, declaring the intention of the Lieutenant-Governor to extend the provisions of sections 254 to 260, and of section 274, of the Bengal Municipal Act III of 1884 to the Noakhali Municipality, and whereas no valid objection has been raised to the proposal within one month from the date of the publication of the above notification within the Municipality, it is hereby notified for general information that in the exercise of the power vested in the Local Government by section 221 of the Act, and in accordance with the recommendation of the Commissioners of the Noakhali Municipality, made at a meeting, the Lieutenant-Governor sanctions the extension of the said provisions of the Municipal Act to the above Municipality

J A BOURDILLON,
*Offg Secy to the Govt of Bengal*

### NOTIFICATION

*No* 814*S* —*The* 19*th February* 1894 —Whereas a notification No 3601S, dated the 17th November 1893, announcing the intention of the Lieutenant-Governor to extend the provisions of the Bengal Vaccination Act V of 1880 (as amended by Bengal Act II of 1887) to the Raghunathpur Municipality in the district of Manbhum, was published at page 198, Part IB of the *Calcutta Gazette* of the 22nd idem, and whereas no objection has been raised to the proposal within six weeks from the date of the publication of the notification within the municipality, it is hereby notified for general information that in the exercise of the power conferred on him by section 1 of Bengal Act V of 1880, the Lieutenant-Governor extends the provisions of the said Act, as amended by Bengal Act II of 1887, to the Raghunathpur Municipality

J A BOURDILLON,
*Offg Secy to the Govt of Bengal*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### মুনিসিপল ও স্থানীয়।

বিজ্ঞাপন।

৭৩০ এম, নং।—১৮৯৪ সাল ১৫ ফেব্রুয়ারি।—নওয়াখালী মুনিসিপালিটীতে বঙ্গদেশের মুনিসিপল বিষয়ক ১৮৮৪ সালের ৩ আইনের ২৫৪ হইতে ২৬০ পর্য্যন্ত এবং ২৭৪ ধারার বিধান প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৯৩ সালের ১৫ অক্টোবর তারিখের ৪৭৯ টি, এম, নং এক বিজ্ঞাপন ঐ মাসের ২৫ তারিখের কলিকাতা গেজেটের ১ B খণ্ডের ১৭৪ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও উক্ত বিজ্ঞাপন উক্ত মুনিসিপালিটীতে প্রকাশিত হইবার তারিখ অবধি এক মাসের মধ্যে যুক্তিসিদ্ধ আপত্তি উপস্থিত করা না যাওয়াতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি উক্ত আইনের ২২১ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া এবং নওয়াখালী মুনিসিপালিটীর সভাগত কমিশনরদের অনুরোধক্রমে মুনিসিপল আইনের উক্ত বিধান উক্ত মুনিসিপালিটীতে প্রচলিত করিবার অনুমতি দিলেন।

জে, এ, ব্যুর্ডিলং,<br>
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

বিজ্ঞাপন।

৮১৪ এস, নং।—১৮৯৪ সাল ১৯ ফেব্রুয়ারি।—মানভূম জিলার অন্তর্গত রঘুনাথপুর মুনিসিপালিটীতে বঙ্গদেশীয় ১৮৮৭ সালের ২ আইন দ্বারা সংশোধিত, বঙ্গদেশে গোবীজে টিকাদান বিষয়ক ১৮৮০ সালের ৫ আইনের বিধান প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৯৩ সালের ১৭ নবেম্বর তারিখের ৩৬০১ এস, নং এক বিজ্ঞাপন ঐ মাসের ২২ তারিখের কলিকাতা গেজেটের ১ B খণ্ডের ১৯৮ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও উক্ত বিজ্ঞাপন উক্ত মুনিসিপালিটীতে প্রকাশিত হইবার তারিখ হইতে ছয় সপ্তাহের মধ্যে উক্ত প্রস্তাব সম্বন্ধে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি ১৮৮০ সালের বঙ্গীয় ৫ আইনের ১ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি, ১৮৮৭ সালের বঙ্গীয় ২ আইনের দ্বারা সংশোধিত উক্ত আইনের বিধান উক্ত রঘুনাথপুর মুনিসিপালিটীতে প্রচলিত করিলেন।

জে, এ, ব্যুর্ডিলং,<br>
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৭ ফেব্রুয়ারি।

তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইন।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটি ১৮৯৪ সালের ২রা ফেব্রুয়ারি তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিপ্রাপ্ত হইয়া সর্ব্বসাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রকাশিত হইল।

১৮৯২ সালের ১ নম্বর আইন।

ভূমি গ্রহণ বিষয়ক ১৮৯৪ সালের আইন।

### প্রথম ভাগ

### সূচীপত্র।

প্রথম ভাগ।

সূচনা।

ধারা।

১। সংক্ষেপ নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।
২। রহিত করিবার কথা।
৩। অর্থ নির্দ্দেশের কথা।

The Land Acquisition Act, 1891

দ্বিতীয় ভাগ।

ভূমিগ্রহণ বিষয়ক কথা।

প্রথম স্থলীয় অনুসন্ধানের কথা।

ধারা।

৪। প্রথম স্থলীয় বিজ্ঞাপন প্রকাশ ও তদনন্তর কর্ম্মচারিদের ক্ষমতার কথা।
৫। হানি পূরণের কথা।

ভূমিগ্রহণের অভিপ্রায়ের নির্দ্দেশ-বাক্যের কথা।

৬। রাজকীয় কার্য্যের নিমিত্ত ভূমি লওয়া আবশ্যক ইহার নির্দ্দেশবাক্যের কথা।
৭। নির্দ্দেশবাক্যের পর কালেক্টরের ভূমি গ্রহণার্থ বিধান করিবার কথা।
৮। ভূমির চিহ্ন দিবার মাপ করিবার ও নক্সা করিবার কথা।
৯। স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে নোটিস দিবার কথা।
১০। নামের ও স্বার্থের বিবরণপত্র দিবার আজ্ঞা করিবার ও দিতে বাধ্য করিবার ক্ষমতার কথা।

ধারা।

মাপ, মূল্য ও দাওয়ার অনুসন্ধানের কথা এবং কালেক্টর সাহেবের মীমাংসার কথা।

১১। কালেক্টর কর্ত্তৃক অনুসন্ধান ও মীমাংসার কথা।

১২। কালেক্টরের মীমাংসা কখন চূড়ান্ত হইবে ইহার কথা।

১৩। অনুসন্ধান কার্য্য মুলতবী রাখিবার কথা।

১৪। সাক্ষীদিগকে তলব করিবার ও হাজির করাইবার ও দলীল পত্র উপস্থিত করাইবার ক্ষমতার কথা।

১৫। যে যে বিষয় বিবেচনা করিয়া দেখিতে হইবে ও যে যে বিষয় উপেক্ষা করিতে হইবে তাহার কথা।

অধিকার করিবার কথা।

১৬। অধিকার করিবার ক্ষমতার কথা।

১৭। অত্যন্ত প্রয়োজন স্থলে বিশেষ ক্ষমতার কথা।

## তৃতীয় ভাগ।

আদালতের প্রতি অর্পণ ও তদনন্তর কার্য্য-প্রণালীর কথা।

১৮। আদালতে অর্পণ করিবার কথা।

১৯। আদালতে কালেক্টরের বিবরণপত্রের কথা।

২০। নোটিস জারি করিবার কথা।

২১। কার্য্যের উদ্দেশ্যের সীমার কথা।

২২। প্রকাশ্য আদালতে কার্য্য হইবার কথা।

২৩। মূল্য স্থির করিবার সময় যে যে বিষয় বিবেচনা করিয়া দেখিতে হইবে তাহার কথা।

২৪। মূল্য স্থির করিবার সময় যে যে বিষয় উপেক্ষা করিতে হইবে তাহার কথা।

২৫। হানিপূরণের টাকা নিরূপণ করিবার নিয়মের কথা।

২৬। মীমাংসার পাঠের কথা।

২৭। খরচের কথা।

২৮। মূল্যের বাড়তী টাকার উপর সুদ দিবার জন্য কালেক্টরের প্রতি আদেশ হইতে পারিবার কথা।

## চতুর্থ ভাগ।

হানিপূরণের টাকা বণ্টন হইবার কথা।

২৯। বণ্টনের বিশেষ বিবরণের উল্লেখ করিবার কথা।

৩০। বণ্টন সম্বন্ধে বিবাদের কথা।

## পঞ্চম ভাগ।

টাকা দিবার কথা।

ধারা।

৩১। হানিপূরণের টাকা দিবার বা উহা আদালতে আমানত করিবার কথা।

৩২। হস্তান্তর করিতে অক্ষম ব্যক্তিদের ভূমি সম্বন্ধে যে টাকা আমানত করা যায় তাহা খাটাইবার কথা।

৩৩। অন্যান্য স্থলে আমানত করা টাকা খাটাইবার কথা।

৩৪। সুদ দিবার কথা।

## ষষ্ঠ ভাগ।

ভূমির কিয়ৎকালীন দখলের কথা।

৩৫। পতিত কি কৃষিযোগ্য ভূমির কিয়ৎকালীন দখলের কথা। হানিপূরণের টাকা সম্বন্ধে মতভেদ স্থলে কার্য্য-প্রণালীর কথা।

৩৬। প্রবেশ করিবার ও দখল করিবার ক্ষমতার কথা ও ফিরিয়া দেওয়া হইলে হানিপূরণের কথা।

৩৭। ভূমির অবস্থা সম্বন্ধে মতভেদের কথা।

## সপ্তম ভাগ।

কোম্পানির নিমিত্ত ভূমি গ্রহণের কথা।

৩৮। কোম্পানিকে প্রবেশ করিয়া জরীপ করিবার অনুমতি দিতে পারিবার কথা।

৩৯। অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতি ও নিয়মপত্রের সম্পাদন আবশ্যক হইবার কথা।

৪০। পূর্ব্ববর্ত্তী অনুসন্ধানের কথা।

৪১। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের সহিত নিয়মপত্রের কথা।

৪২। নিয়মপত্র প্রকাশ করিবার কথা।

৪৩। যে স্থলে গবর্ণমেণ্ট কোম্পানির জন্য ভূমি দিতে নিয়মপত্র দ্বারা বদ্ধ সে স্থলে ৩৯ হইতে ৪২ পর্য্যন্ত ধারা না খাটিবার কথা।

৪৪। রেলওয়ে কোম্পানি ও ষ্টেট সেক্রেটরী সাহেবের মধ্যে নিয়মপত্র যেরূপে প্রমাণিত করিতে পারা যাইবে তাহার কথা।

## অষ্টম ভাগ।

### বিবিধ বিধান।


ধারা।

৪৫। নোটিস জারির কথা।

৪৬। ভূমি গ্রহণের বাধা দিবার দণ্ডের কথা।

৪৭। ম্যাজিষ্ট্রেটের বলপূর্ব্বক অর্পণ করাইবার কথা।

৪৮। ভূমিগ্রহণ কার্য্যের সমাপ্তি বিষয়ে বাধ্যতা না থাকিবার, কিন্তু সমাপ্তি না হইলে হানিপূরণ দিবার কথা।

৪৯। বাড়ী বা বিল্ডিঙের কোন অংশ গ্রহণ করিবার কথা।

ধারা।

৫০। কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ বা কোম্পানির ব্যয়ে ভূমি গ্রহণ করিবার কথা।

৫১। ইষ্টাম্প মাশুল ও ফী হইতে মুক্তি দিবার কথা।

৫২। এই আইন অনুসারে কৃত কোন কার্য্যের জন্য মোকদ্দমা হইলে নোটিসের কথা।

৫৩। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন আদালতে কার্য্যানুষ্ঠান সম্বন্ধে খাটিবার কথা।

৫৪। আদালতে যে কার্য্যানুষ্ঠান হয় তৎসম্বন্ধে আপীলের কথা।

৫৫। নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

রাজকীয় কার্য্যের এবং কোম্পানির নিমিত্ত ভূমিগ্রহণ বিষয়ক আইন সংশোধন করণার্থ আইন।

যে হেতু রাজকীয় কার্য্যের ও কোম্পানির নিমিত্ত প্রয়োজনীয় ভূমি গ্রহণার্থ এবং ঐরূপ ভূমি গ্রহণ জন্য যত টাকা মূল্য দিতে হইবে তাহা নির্দ্ধারণ করণার্থ আইন সংশোধন করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত-মত বিধান করা যাইতেছে।—

## প্রথম ভাগ।

### সূচনা।

সংক্ষেপ নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।

১ ধারা। (১) এই আইনটিকে ভূমিগ্রহণ বিষয়ক ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা সমস্ত বৃটিষ ভারতবর্ষে প্রচলিত হইবে, এবং

(৩) ইহা ১৮৯৪ সালের মার্চ্চ মাসের প্রথম দিবসে প্রবল হইবে।

রহিত করিবার কথা।

২ ধারা। (১) ভূমি গ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইন এবং পঞ্জাবের আদালত বিষয়ক ১৮৮৪ সালের আইনের ৭৪ ধারাটি এতদ্দ্বারা রহিত করা গেল।

(২) কিন্তু উক্ত ভূমিগ্রহণ বিষয়ক আইনানুসারে যে সকল কার্য্য আরম্ভ করা হইয়াছে, যে সকল কর্ম্মচারীকে নিযুক্ত বা ক্ষমতাপন্ন করা হইয়াছে, যে সকল নিয়মপত্র প্রকাশিত করা হইয়াছে এবং নিয়ম প্রণীত হইয়াছে তৎ সমুদায় যত দূর হইতে পারে ক্রমান্বয়ে এই আইনানুসারে আরম্ভ করা, নিযুক্ত বা ক্ষমতাপন্ন করা, প্রকাশিত করা ও প্রণীত হইয়াছে বলিয়া বিবেচিত হইবে।

(৩) কোন আইনে বা দলীলে ভূমিগ্রহণ বিষয়ক উক্ত আইনের বা ঐ আইন দ্বারা রহিত করা কোন আইনের উল্লেখ থাকিলে তাহা যত দূর হইতে পারে এই আইন বা এই আইনের কক্ষ অংশের উল্লেখ বলিয়া ব্যাখ্যা করিতে হইবে।

অর্থ নির্দ্দেশের কথা।

৩ ধারা। বিষয় বা সংযুক্ত বাক্যাবলিতে বিপরীত ভাবের কোন কথা না থাকিলে এই আইনে—

(ক) "ভূমি" শব্দে ভূমি হইতে যে লভ্য উৎপন্ন হয় তাহা এবং ভূমিসংযুক্ত দ্রব্য বা ভূমি-সংযুক্ত দ্রব্যে চিরবদ্ধ কোন দ্রব্যও গণ্য।

(খ) এই আইন অনুসারে ভূমি গ্রহণ করিবার দরুণ যে মূল্যাদি দেওয়া যাইবে যে ব্যক্তিরা সেই মূল্যাদিতে স্বার্থের দাওয়া রাখেন 'স্বার্থযুক্ত ব্যক্তি' এই শব্দ দ্বয়ে সেই সমস্ত ব্যক্তিও গণ্য। এবং যদি কোন ব্যক্তি কোন ভূমি সম্বন্ধীয় কোন স্বচ্ছন্দভোগ স্বত্বে স্বার্থ-যুক্ত হন তাহা হইলে তাঁহাকে ঐ ভূমিতে স্বার্থযুক্ত বলিয়া বিবেচনা করা যাইবে।

(গ) "কালেক্টর" শব্দে জেলার কালেক্টরকে বুঝাইবে, তন্মধ্যে ডেপুটি কমিশনর এবং যে কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেন্টে কর্ত্তৃক এই আইনমত কালেক্টরের কর্ম্ম সম্পাদনার্থ বিশেষমতে নিযুক্ত হন তিনিও গণ্য।

(ঘ) স্থানীয় গবর্ণমেন্ট এই আইনক্রমে প্রদত্ত ক্ষমতানুসারে কোন অবধারিত স্থান সীমার মধ্যে এই আইনমত আদালতের কর্ম্ম সম্পাদনার্থ কোন বিশেষ বিচার কর্ত্তৃপক্ষকে নিযুক্ত না করিলে "আদালত" শব্দে সরেনও বিচারাধিকার বিশিষ্ট কোন প্রধান দেওয়ানী আদালতকে বুঝাইবে।

(ঙ) ভারতবর্ষীয় কোম্পানি বিষয়ক ১৮৮২ সালের আইন অনুসারে কিম্বা ইংলণ্ডীয় কোম্পানি বিষয়ক ১৮৬২ হইতে ১৮৯০ পর্য্যন্ত সালের আইন অনুসারে যে কোম্পানি রেজিষ্টরী করা যায় কিম্বা পার্লেমেন্টের বা মন্ত্রিসভা-ধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কোন আইনক্রমে কিম্বা রাজকীয় চার্টর কিম্বা পেটেন্ট পত্রক্রমে যে কোম্পানি ইন-কারপোরেট করা যায় "কোম্পানি' শব্দে সেই কোম্পানিকে বুঝাইবে।

(চ) স্থানীয় গবর্ণমেন্ট রাজকীয় গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া যে সকল জেলায় গ্রাম স্থাপনের নিমিত্ত গবর্ণমেন্টের পক্ষে স্থানের বিধান করিবার রীতি আছে বলিয়া ব্যক্ত করেন 'রাজকীয় কার্য্য" এই শব্দদ্বয়ে সেই সকল জেলায় গ্রাম স্থাপনের নিমিত্ত স্থানের বিধান করণও গণ্য। এবং

(ছ) নিম্নলিখিত ব্যক্তিরা নিম্নলিখিত বিধানের নির্দ্দিষ্ট প্রকারে ও সীমা পর্য্যন্ত "কার্য্য করিবার অধিকার প্রাপ্ত' ব্যক্তি বলিয়া বিবেচিত হইবেন, অর্থাৎ :—

লভ্যরূপ স্বার্থযুক্ত অপর ব্যক্তিদের নিমিত্ত যাঁহারা ট্রষ্টী হন, তাঁহারা ঐরূপ কোন বিষয়োপলক্ষে কার্য্য-করিবার অধিকার প্রাপ্ত ব্যক্তি বলিয়া বিবেচিত হই-বেন এবং লভ্যরূপ স্বার্থযুক্ত ব্যক্তিরা অক্ষম না হইলে যতদূর কার্য্য করিতে পারিতেন তাঁহারাও ততদূর কার্য্য করিতে সক্ষম হইবেন।

ইংলণ্ডীয় আইন যে যে স্থলে বর্ত্তিতে পারে সেই সেই স্থলে বিবাহিতা স্ত্রী তদ্রূপ কার্য্য করিবার অধিকার প্রাপ্তা বলিয়া বিবেচিত হইবেন। এবং প্রাপ্ত কিম্বা অপ্রাপ্ত ব্যবহার হইলেও প্রাপ্ত ব্যবহার অবিবাহিতার ন্যায় কার্য্য করিতে সক্ষম হইবেন। এবং

নাবালগ কি ক্ষিপ্ত কি জড় ব্যক্তি অক্ষম না হইলে যতদূর কার্য্য করিতে পারিতেন নাবালগদের অভি-ভাবকগণ এবং ক্ষিপ্ত কি জড় ব্যক্তিদের কমিটী বা কার্য্যনির্ব্বাহকেরা ক্রমান্বয়ে ততদূর সেইরূপে কার্য্য

করিবার অধিকার প্রাপ্ত বলিয়া বিবেচিত হইবেন। কিন্তু—

(/০) বিচার্য্য বিষয়গত স্বার্থ বিরোধী না হইলে যে ব্যক্তি স্বার্থযুক্ত ব্যক্তির পক্ষে কার্য্য করিবার অধিকার প্রাপ্ত হইতেন সেই ব্যক্তির বিচার্য্য বিষয়গত স্বার্থ স্বার্থযুক্ত ব্যক্তির স্বার্থের বিরোধী বলিয়া কালেক্টর বা আদালতের স্ববোধমতে প্রদর্শিত হইলে সেই ব্যক্তি "কার্য্য করিবার অধিকার প্রাপ্ত" বলিয়া গণ্য হইবেন না।

(৶০) ঐরূপ প্রত্যেক মোকদ্দমায় স্বার্থযুক্ত ব্যক্তি অতি নিকট বন্ধুর দ্বারা হাজির হইতে পারিবেন কিম্বা অতি নিকট বন্ধুর দ্বারা হাজির হইতে ত্রুটি করিলে, কালেক্টর বা আদালত যে স্থলে যিনি হন, মোকদ্দমা চালাইবার বিষয়ে তাঁহার পক্ষে কার্য্য করিবার জন মোকদ্দমার নিমিত্ত একজন অভিভাবক নিযুক্ত করিবেন।

(৵০) এই আইনমত মোকদ্দমায় যে স্বার্থযুক্ত ব্যক্তিরা অতি নিকট বন্ধু দ্বারা বা মোকদ্দমার নিমিত্ত অভিভাবক দ্বারা কোন কালেক্টর বা আদালতের সম্মুখে হাজির হন তাঁহাদের সম্বন্ধে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩১ অধ্যায়ের বিধান আবশ্যক পরিবর্তন সহকারে খাটিবে। এবং

(।০) যদি "কার্য্য করিবার অধিকার প্রাপ্ত" ব্যক্তি ভূমি ইচ্ছাপূর্ব্বক বিক্রয় করা হইলে ঐ ভূমি হস্তান্তর করিতে ও খরিদের টাকা গ্রহণ করিতে ও ঐ টাকার জন্য পাকা নিক্তিপত্র লিখিয়া দিতে সক্ষম না হন, তাহা হইলে তিনি যে ব্যক্তির পক্ষে কার্য্য করিবার অধিকার প্রাপ্ত সেই ব্যক্তিকে যে মূল্যের টাকা দেয় হয় তাহা গ্রহণ করিতে সক্ষম হইবেন না।

## দ্বিতীয় ভাগ।

### ভূমিগ্রহণ বিষয়ক কথা।

#### প্রথম স্থলীয় অনুসন্ধানের কথা।

৪ ধারা। (১) কোন স্থানে রাজকীয় কোন কার্য্যের নিমিত্ত ভূমির প্রয়োজন হইবার সম্ভাবনা, স্থানীয় গবর্ণমেণ্ট এরূপ বিবেচনা করিলে, রাজকীয় গেজেটে সেই মর্ম্মের জ্ঞাপনপত্র প্রকাশ করা যাইবে এবং কালেক্টর উক্ত স্থানের অন্তর্গত সুবিধাজনক নানা স্থানে ঐ জ্ঞাপন পত্রের মর্ম্ম প্রকাশ্যভাবে জ্ঞাত করাইবেন।

প্রথম স্থলীয় বিজ্ঞাপন প্রকাশ ও তদনন্তর কর্ম্মচারিদের ক্ষমতার কথা।

(২) তাহা হইলে পর ঐ গবর্ণমেণ্ট এতৎকার্য্য পক্ষে যে কর্ম্মচারীকে সাধারণ কিম্বা বিশেষভাবে ক্ষমতা প্রদান করেন তিনি ও তাঁহার চাকর ও কর্ম্মকারকগণ—

ঐ স্থানের অন্তর্গত কোন ভূমিতে প্রবেশ করিয়া তাহা জরীপ করিতে ও তাহার লেবেল লইতে পারিবেন,

মৃত্তিকার নিম্নভাগে খনন কিম্বা গর্ত্ত করিতে পারিবেন,

ঐ ভূমি উক্ত কার্য্যের উপযুক্ত কিনা ইহা নির্ণয় করিবার জন্য আবশ্যক অপর সকল কার্য্য করিতে পারিবেন,

যে ভূমি গ্রহণ করিবার প্রস্তাব হয় তাহার সীমানার চিহ্ন দিতে এবং তাহাতে কোন কার্য্য করিবার অভিপ্রায় থাকিলে তাহার প্রস্তাবিত সূত্রপাত করিতে পারিবেন,

চিহ্ন দিয়া ও আইল কাটিয়া ঐরূপ লেবেল, সীমানা ও রেখা চিহ্নিত করিতে পারিবেন;

এবং ক্ষেত্রস্থ ফসল কি বেড়া কি জঙ্গলের কোন অংশ কাটিয়া পরিষ্কার না করিলে যদি জরীপ কার্য্য শেষ করা, লেবেল লওয়া ও সীমানা ও রেখা চিহ্নিত করা যাইতে না পারে তাহা হইলে ঐ ফসল, বেড়া কি জঙ্গলের কোন অংশ কাটিয়া পরিষ্কার করিতে পারিবেন।

কিন্তু দখলকারের অনুমতি না পাইয়া কোন ব্যক্তি কোন বিল্‌ডিঙে কিম্বা বসত বাটীর সংযুক্ত কোন ঘেরা উঠানে বা বাগানে প্রবেশ করিবার অভিপ্রায় ঐ দখলকারকে অন্ততঃ সাত দিন থাকিতে লিখিয়া জ্ঞাত না করিলে সেই বিল্‌ডিঙ প্রভৃতিতে প্রবেশ করিবেন না।

৫ ধারা। পূর্ব্বোক্তমত যে হানি করা আবশ্যক তদ্রূপে ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মচারী ঐরূপ প্রবেশকরণ সময়ে সেই হানিপূরণের টাকা দিবেন কিম্বা দিবার প্রস্তাব করিবেন। এবং যত টাকা দেওয়া কি দিবার প্রস্তাব করা হয় তাহা প্রচুর নয় বলিয়া বিবাদ হইলে তিনি তৎক্ষণাৎ সেই বিবাদ নিষ্পত্তি করিবার জন্য কালেক্টর কিম্বা জেলার অপর প্রধান রাজস্ব সংক্রান্ত কর্ম্মচারির নিকট অর্পণ করিবেন ও সেই নিষ্পত্তি চূড়ান্ত হইবে।

হানি পূরণের কথা।

#### ভূমিগ্রহণের অভিপ্রায়ের নির্দ্দেশ-বাক্যের কথা।

৬ ধারা। (১) কোন রাজকীয় কার্য্য বা কোন কোম্পানির নিমিত্ত বিশেষ কোন ভূমিখণ্ড আবশ্যক হইয়াছে স্থানীয় গবর্ণমেণ্ট এরূপ বিবেচনা করিলে এই আইনের সপ্তম ভাগের বিধান প্রবল মানিয়া ঐ গবর্ণমেণ্টের কোন সেক্রেটরীর স্বাক্ষরক্রমে কিম্বা ঐ গবর্ণমেণ্টের আদেশ সার্টিফিকেটযুক্ত করিবার যথারীতি

রাজকীয় কার্য্যের নিমিত্ত ভূমি লওয়া আবশ্যক ইহার নির্দ্দেশবাক্যের কথা।

ক্ষমতাপ্রাপ্ত কোন কর্ম্মচারির স্বাক্ষরক্রমে সেই মর্ম্মের নির্দ্দেশবাক্য প্রকাশ করা যাইবে।

কিন্তু ঐ সম্পত্তির জন্য যে মূল্য দিতে হইবে যদি তাহা কোন কোম্পানি কর্ত্তৃক কিম্বা সম্পূর্ণরূপে কি আংশিক ভাবে সাধারণ রাজস্ব হইতে কিম্বা কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ যে ফণ্ডের কর্ত্তৃত্ব বা কার্য্যনির্ব্বাহ করেন সেইরূপ ফণ্ড হইতে দিতে না হয় তাহা হইলে ঐরূপ নির্দ্দেশবাক্য প্রকাশ করা যাইবে না।

(২) ঐ নির্দ্দেশ বাক্য রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে এবং ঐ ভূমি যে জেলার বা দেশের অপর যে বিভাগের অন্তর্গত থাকে, যে কার্য্যের জন্য উহার প্রয়োজন, উহার কাছাকাছি পরিমাণ এবং যদি ভূমির নক্সা করা হইয়া থাকে তাহা হইলে যে স্থানে ঐ নক্সা দেখা যাইতে পারিবে, ঐ নির্দ্দেশবাক্যে এই সকল কথার উল্লেখ থাকিবে।

(৩) ঐ ভূমি যে কোন রাজকীয় কার্য্য বা স্থল বিশেষে কোন কোম্পানির জন্য আবশ্যক উক্ত নির্দ্দেশবাক্যই ইহার সিদ্ধান্ত প্রমাণ হইবে এবং ঐরূপ নির্দ্দেশবাক্য প্রকাশ করিবার পর স্থানীয় গবর্ণমেণ্ট নিম্নলিখিত প্রকারে ঐ ভূমি গ্রহণ করিতে পারিবেন।

নির্দ্দেশবাক্যের পর কালেক্টরের ভূমি গ্রহণার্থ বিধান করিবার কথা।

৭ ধারা। কোন রাজকীয় কার্য্য বা কোন কোম্পানির জন্য কোন ভূমি আবশ্যক ঐরূপে ইহা ব্যক্ত করা হইলে পর স্থানীয় গবর্ণমেণ্ট কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট হইতে এতৎপক্ষে ক্ষমতাপ্রাপ্ত কোন কর্ম্মচারী কালেক্টরের প্রতি ঐ ভূমি গ্রহণার্থ বিধান করিবার আদেশ করিবেন।

ভূমির চিহ্ন দিবার, মাপ করিবার ও নক্সা করিবার কথা।

৮ ধারা। তাহা হইলে পর কালেক্টর ৪ ধারানুসারে ঐ ভূমির পূর্ব্বেই চিহ্ন দেওয়া না হইয়া থাকিলে উহার চিহ্ন দেওয়াইবেন। আরো তিনি উহা মাপ করাইবেন এবং যদি কোন নক্সা প্রস্তুত না হইয়া থাকে তাহা হইলে উহার একখানি নক্সা প্রস্তুত করাইবেন।

স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে নোটিস দিবার কথা।

৯ ধারা। (১) পরে কালেক্টর যে ভূমি লইতে হইবে সেই ভূমিতে কিম্বা তাহার নিকট সুবিধামত নানা স্থানে প্রকাশ্য রূপে এই নোটিস দেওয়াইবেন যে, গবর্ণমেণ্ট ঐ ভূমির দখল লইতে অভিপ্রায় করিয়াছেন এবং ঐ ভূমিতে যে সকল স্বার্থ থাকে তাহার নিমিত্ত সমস্ত দাওয়া তাঁহাকে জ্ঞাত করা যাইতে পারিবে।

(২) সেই নোটিসে তদ্রূপ প্রয়োজনীয় ভূমির বিশেষ বিবরণ থাকিবে এবং সেই ভূমিতে যে সকল ব্যক্তির স্বার্থ থাকে তাঁহাদের প্রতি আদেশ হইবে, যে ঐ নোটিসের লিখিত সময়ে ও স্থানে তাহারা স্বয়ং বা আপনং এজেন্টের দ্বারা কালেক্টরের সম্মুখে উপস্থিত হইয়া সেই ভূমিতে আপনাদের স্বার্থের ভাব এবং সেই স্বার্থের নিমিত্ত তাঁহারা যত টাকা দাওয়া করেন তাহা ও সেই দাওয়ার বিশেষ বিবরণ এবং ৮ ধারানুসারে যে সকল মাপ করা যায় সেই সকল মাপ সম্বন্ধে তাঁহাদের কোন আপত্তি থাকিলে সেই সকল আপত্তি নির্দ্দেশ করেন। উক্ত সময় ঐ নোটিস প্রকাশ হইবার তারিখের পর পনের দিনের পূর্ব্বে হইবে না। কালেক্টর কোন স্থলে ঐ নির্দ্দেশপত্র লিখিয়া দিবার এবং পক্ষ বা তাঁহার এজেন্টের তাহাতে স্বাক্ষর করিবার আদেশ করিতে পারিবেন।

(৩) ঐ ভূমির দখীলকার থাকিলে কালেক্টর তাঁহাকেও ঐ মর্ম্মের নোটিস দেওয়াইবেন এবং ঐ ভূমি রাজস্ব সংক্রান্ত যে জেলার অন্তর্গত থাকে ঐ ভূমিতে স্বার্থযুক্ত কিম্বা তদ্রূপ স্বার্থযুক্ত ব্যক্তিদের পক্ষে কার্য্য করিবার অধিকার প্রাপ্ত বলিয়া যে সকল ব্যক্তিকে জানা যায় কি বিশ্বাস হয় তাঁহারা সেই জেলা নিবাসী হইলে বা সেই জেলায় তাঁহাদের জন্য নোটিস গ্রহণ করিবার ক্ষমতাপন্ন এজেন্টেরা থাকিলে তাঁহাদিগকেও ঐ নোটিস দেওয়াইবেন।

(৪) তদ্রূপ স্বার্থযুক্ত কোন ব্যক্তি অন্যত্র বাস করিলে ও তাঁহার ঐরূপ কোন এজেন্ট না থাকিলে তাঁহার শেষ যে বাসস্থান, ঠিকানা বা কার্য্যস্থান জানা থাকে তথাকার ঠিকানায় পত্র লিখিয়া ভারতবর্ষীয় ডাকঘর বিষয়ক ১৮৬৬ সালের আইনের তৃতীয় ভাগানুসারে সেই পত্র রেজিষ্টরী করিয়া ঐ নোটিস ডাকযোগে তাঁহার নিকট পাঠাইতে হইবে।

নামের ও স্বার্থের বিবরণ পত্র দিবার আজ্ঞা করিবার ও দিতে বাধ্য করিবার ক্ষমতার কথা।

১০ ধারা। (১) আরো কালেক্টর তদ্রূপ কোন ব্যক্তির প্রতি এই আদেশ করিতে পারিবেন যে, ঐ ভূমিতে বা উহার কোন অংশে সহাধিকারী কি অধীনাধিকারী কি বন্ধকগ্রহীতা কি প্রজা প্রভৃতি বলিয়া অপর যে ব্যক্তির স্বার্থ থাকে তদ্রূপ প্রত্যেক ব্যক্তির নাম ও সেই স্বার্থ যে ভাবের তাহার বিবরণপত্র এবং ঐ বিবরণপত্রের তারিখের ঠিক পূর্ব্বে যে তিন বৎসর গত হইল সেই তিন বৎসরে তাঁহারা ঐ স্বার্থ প্রযুক্ত কোন খাজানা ও লাভ পাইয়া থাকিলে বা তাঁহাদের প্রাপ্য হইয়া থাকিলে সেই খাজানা ও লাভ কত এই সকল কথা আদেশ করিবার তারিখের পর পনের দিনের পূর্ব্বে না হয় এমন যে সময়ের উল্লেখ করা হয় সেই সময়ে ও যে স্থানের উল্লেখ করা হয় সেই স্থানে তিনি যতদূর পারেন তত দূর দেন বা লিখিয়া দেন।

(২) এই ধারা কিম্বা ৯ ধারামতে যে ব্যক্তির প্রতি বিবরণপত্র লিখিবার কি দিবার আদেশ করা যায়, তিনি ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৭৫ ও ১৭৬ ধারার অর্থমতে তাহা করিতে আইনমতে বাধ্য বলিয়া বিবেচনা করা যাইবে।

মাপ, মূল্য ও দাওয়ার অনুসন্ধানের কথা এবং কালেক্টর সাহেবের মীমাংসার কথা।

১১ ধারা। তদ্রূপে নিরূপিত দিবসে বা অপর যে দিবসে অনুসন্ধান হইবে বলিয়া মুলতবী রাখা হয় সেই দিবসে স্বার্থযুক্ত কোন ব্যক্তি ৮ ধারামতে কৃত মাপের সম্বন্ধে ৯ ধারানুসারে প্রদত্ত কোন নোটিস অনুসারে কোন আপত্তির উল্লেখ করিয়া থাকিলে কালেক্টর সেই আপত্তি সম্বন্ধে এবং ভূমির মূল্য সম্বন্ধে এবং যে ব্যক্তিরা মূল্য দাওয়া করিতেছেন তাঁহাদের প্রত্যেকের স্বার্থ সম্বন্ধে অনুসন্ধান করিতে প্রবৃত্ত হইবেন এবং—

কালেক্টর কর্তৃক অনুসন্ধান ও মীমাংসার কথা।

(/০) ভূমির প্রকৃত পরিমাণ বিষয়ে,

(৵০) ভূমির নিমিত্ত তাঁহার মতে যে মূল্য দেওয়া উচিত তদ্বিষয়ে, এবং

(৶০) যে ব্যক্তিদিগকে ভূমিতে স্বার্থযুক্ত বলিয়া জানা বা বিশ্বাস করা যায় ও যাঁহাদের বা যাঁহাদের দাওয়া সম্বন্ধে তিনি অবগত আছেন সেই সেই ব্যক্তি তাঁহার সম্মুখে হাজির হইয়া থাকুন বা না থাকুন সেই সকল ব্যক্তিদের মধ্যে উক্ত মূল্যের টাকা বণ্টন করিয়া দেওয়া বিষয়ে,

মীমাংসাপত্র লিখিয়া তাহাতে স্বাক্ষর করিবেন।

১২ ধারা। (১) ঐ মীমাংসাপত্র কালেক্টরের আফিসে গাঁথিয়া রাখা যাইবে এবং ইহার পর যে স্থলের বিধান হইল তদ্রূপ স্থল ছাড়া অন্য সকল স্থলে স্বার্থযুক্ত ব্যক্তিরা কালেক্টরের সম্মুখে হাজির হইয়া থাকুন বা না থাকুন কালেক্টর সাহেবের ও ঐ স্বার্থযুক্ত ব্যক্তিদের মধ্যে ভূমির প্রকৃত পরিমাণ ও মূল্য সম্বন্ধে ও স্বার্থযুক্ত ব্যক্তিদের মধ্যে মূল্যের টাকা বণ্টন করিয়া দেওয়া সম্বন্ধে ঐ মীমাংসাপত্রই চূড়ান্ত ও সিদ্ধান্ত প্রমাণ হইবে।

কালেক্টরের মীমাংসা কখন চূড়ান্ত হইবে ইহার কথা।

(২) মীমাংসা করিবার সময় স্বার্থযুক্ত যে ব্যক্তিরা স্বয়ং বা তাহাদের স্থলাভিষিক্ত ব্যক্তির দ্বারা উপস্থিত না হন, কালেক্টর অবিলম্বে তাঁহাদিগকে আপন মীমাংসার নোটিস দিবেন।

১৩ ধারা। কালেক্টর যে কোন কারণ উপযুক্ত বিবেচনা করেন সেই কারণে সময়ে সময়ে তিনি যে দিন নিরূপিত করেন সেই দিন পর্য্যন্ত অনুসন্ধান কার্য্য মুলতবী রাখিতে পারিবেন।

অনুসন্ধান কার্য্য মুলতবী রাখিবার কথা।

১৪ ধারা। দেওয়ানী আদালতে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন অনুসারে সাক্ষীদিগকে যে উপায়ে ও যে প্রকারে সমন করা ও হাজির করান যাইতে পারে ও কাগজ পত্র উপস্থিত করান যাইতে পারে কালেক্টরও এই আইনানুযায়িক অনুসন্ধান কার্য্যের প্রয়োজনার্থ সেই উপায়ে ও যতদূর পারেন সেই প্রকারে স্বার্থযুক্ত পক্ষদিগকে বা তাঁহাদের কোন পক্ষকে ও সাক্ষীদিগকে সমন করিতে ও হাজির করাইতে এবং কাগজপত্র উপস্থিত করাইতে পারিবেন।

সাক্ষীদিগকে সমন করিবার ও হাজির করাইবার ও কাগজ পত্র উপস্থিত করাইবার ক্ষমতার কথা।

১৫ ধারা। মূল্যের টাকা নিরূপণ করিবার সময় কালেক্টর ২৩ ও ২৪ ধারার বিধান মানিয়া চলিবেন।

যে যে বিষয় বিবেচনা করিয়া দেখিতে হইবে ও যে যে বিষয় উপেক্ষা করিতে হইবে তাহার কথা।

অধিকার করিবার কথা।

১৬ ধারা। কালেক্টর ১১ ধারানুসারে মীমাংসা করিলে পর ভূমি অধিকার করিতে পারিবেন। তদনন্তর সেই ভূমি সকল দায় হইতে মুক্ত হইয়া সম্পূর্ণরূপে গবর্ণমেণ্টে বর্ত্তিবে।

অধিকার করিবার ক্ষমতার কথা।

১৭ ধারা। (১) অত্যন্ত প্রয়োজনের স্থলে স্থানীয় গবর্ণমেণ্ট আদেশ করিলে কালেক্টর ঐরূপ কোন মীমাংসা করা না হইয়া থাকিলেও ৯ ধারার (১) প্রকরণের লিখিত নোটিস প্রকাশিত হইবার পর পনের দিন গত হইলে রাজকীয় কার্য্যের বা কোন কোম্পানির জন্য আবশ্যক কোন পতিত বা কৃষিযোগ্য ভূমি অধিকার করিতে পারিবেন। তাহা হইলে ঐ ভূমি সকল দায় হইতে মুক্ত হইয়া সম্পূর্ণরূপে গবর্ণমেণ্টে বর্ত্তিবে।

অত্যন্ত প্রয়োজন স্থলে বিশেষ ক্ষমতার কথা।

(২) কোন নাব্য নদীর খাতের হঠাৎ পরিবর্ত্তন হেতু বা পূর্ব্বে যাহা অনুমান করা যায় নাই এরূপ অপর কোন গুরুতর প্রয়োজন বশতঃ কোন রেলওয়ে আডমিনিষ্ট্রেশনের ট্রাফিক রক্ষার নিমিত্ত কিম্বা নদীর ধারের বা ঘাটের ষ্টেশন প্রস্তুত করিবার নিমিত্ত কিম্বা ঐরূপ কোন ষ্টেশনের সহিত বা ঐরূপ কোন ষ্টেশনে যাতায়াত করিবার জন্য সুবিধামত সংযোগ বিধান করিবার নিমিত্ত ঐ আডমিনিষ্ট্রেশনের পক্ষে অবিলম্বে কোন ভূমির অধিকার গ্রহণ করা আবশ্যক হইলে কালেক্টর (১) প্রকরণের লিখিত নোটিস প্রকাশিত হইবার অব্যবহিত পরেই এবং অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া ঐ ভূমিতে প্রবেশ করিয়া উহার অধিকার গ্রহণ করিতে পারিবেন। তাহা হইলে পর ঐ ভূমি সকল দায় হইতে মুক্ত হইয়া সম্পূর্ণরূপে গবর্ণমেণ্টে বর্ত্তিবে।

কিন্তু যাহাতে কোন বিল্ডিং বা বিল্ডিঙের কোন অংশের দখীলকার অনাবশ্যক অসুবিধা ভোগ না করিয়া ঐ বিল্ডিং হইতে আপনার অস্থাবর সম্পত্তি স্থানান্তর করিতে পারেন তজ্জন্য অন্ততঃ আটচল্লিশ ঘণ্টা কিম্বা ইহার অপেক্ষা অধিক যে সময় যুক্তিযুক্ত রূপে প্রচুর হয় এইরূপ সময় থাকিতে কালেক্টর ঐ দখীলকারকে তাঁহার ঐ বিল্ডিং বা বিল্ডিঙের অংশ অধিকার করিবার অভিপ্রায় আছে ইহার নোটিস

না দিয়া এই প্রকরণ অনুসারে সেই খিলভিত্ত বা খিল ভিতের অংশের অধিকার গ্রহণ করিবেন না।

(৬) ঠিক পূর্ব্ববর্ত্তী প্রকরণ দুইটির কোন প্রকরণানুযায়িক প্রত্যেক স্থলে কালেক্টর অধিকার গ্রহণ করিবার সময় সেই ভূমিতে ফসল ও বৃক্ষাদি থাকিলে তন্নিমিত্ত এবং ঐরূপ হঠাৎ বেদখল করণপ্রযুক্ত স্বার্থযুক্ত ব্যক্তিদের অপর এরূপ কোন ক্ষতি হইয়া থাকিলে যাহা ২৪ ধারাক্রমে বাদ দেওয়া হয় নাই তন্নিমিত্ত স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে হানিপুরণের টাকা দিবার প্রস্তাব করিবেন এবং সেই প্রস্তাব গ্রাহ্য করা না হইলে এই আইনের বিধানমতে ভূমির মূল্যাদির মীমাংসাকরণ সময়ে ঐ ফসলের ও বৃক্ষাদির মূল্য এবং ঐরূপ অপর ক্ষতির নিমিত্ত টাকা ধরা যাইবে।

---

## তৃতীয় ভাগ।

### আদালতের প্রতি অর্পণ ও তদনন্তর কার্য্যপ্রণালীর কথা।

আদালতে অর্পণ করিবার কথা।

১৮ ধারা। (১) যে স্বার্থযুক্ত ব্যক্তি মীমাংসা গ্রাহ্য করেন নাই তাঁহার আপত্তি ভূমির মাপ সম্বন্ধেই হউক, হানিপূরণের টাকার পরিমাণ সম্বন্ধেই হউক, যে ব্যক্তিদিগকে ঐ টাকা দিতে হইবে তৎসম্বন্ধেই হউক, কিম্বা স্বার্থযুক্ত ব্যক্তিদের মধ্যে হানিপূরণের টাকা বণ্টন করিয়া দেওয়া সম্বন্ধেই হউক, তিনি কালেক্টরের নিকট লিখিত দরখাস্ত ক্রমে ঐ বিষয় আদালতের নিষ্পত্তির নিমিত্ত কালেক্টর কর্তৃক অর্পিত হয় এরূপ প্রার্থনা করিতে পারিবেন।

(২) যে যে হেতুতে মীমাংসার প্রতি আপত্তি হইল দরখাস্তে তাহা নির্দ্দেশ করিতে হইবে।

কিন্তু ঐরূপ প্রত্যেক দরখাস্ত—

(ক) দরখাস্তকারী কালেক্টর মীমাংসা করিবার সময় তাঁহার সম্মুখে স্বয়ং বা স্বলাভিষিক্ত দ্বারা উপস্থিত থাকিলে কালেক্টরের মীমাংসার তারিখ হইতে ছয় সপ্তাহের মধ্যে করিতে হইবে।

(খ) অপর সকল স্থলে কালেক্টরের নিকট হইতে ১২ ধারার (২) প্রকরণ অনুসারে নোটিস পাইবার ছয় সপ্তাহ কিম্বা কালেক্টরের মীমাংসার তারিখ হইতে ছয় মাস ইহার মধ্যে যে কাল অগ্রে অতীত হয় সেই কালের মধ্যে করিতে হইবে।

আদালতে কালেক্টরের বিবরণপত্রের কথা।

১৯ ধারা। (১) কালেক্টর বিবাদ অর্পণ করিবার সময় আদালতের অবগতির নিমিত্ত আপন স্বাক্ষরক্রমে নিম্নলিখিত বিষয়ের বিবরণ লিখিবেন—

(ক) ভূমি যে স্থানে থাকে তাহা ও ভূমির পরিমাণ ও ভূমির উপর কোন বৃক্ষাদি, খিলভিত্ত কি ফসল থাকিলে তাহার বিশেষ বিবরণ।

(খ) যে ব্যক্তিদিগকে ঐ ভূমিতে স্বার্থযুক্ত বলিয়া তাঁহার বিবেচনা করিবার কারণ আছে তাঁহাদের নাম।

(গ) ৫ ও ১৭ ধারানুসারে কিম্বা ঐ দুয়ের কোন ধারানুসারে হানিপূরণ বলিয়া যত টাকা দিবার মীমাংসা হয় ও দেওয়া হয় বা দিবার প্রস্তাব করা হয় এবং ১১ ধারানুসারে হানিপূরণ বলিয়া যত টাকা দিবার মীমাংসা হয়। এবং

(ঘ) যদি হানিপূরণের টাকার পরিমাণ সম্বন্ধে আপত্তি হয় তাহা হইলে যে সকল হেতুতে সেই টাকা দেওয়া স্থির করা হইয়াছিল।

(২) উক্ত বিবরণপত্রের সহিত একটি তকসীল সংযুক্ত করিয়া দিতে হইবে। ঐ তকসীলে স্বার্থযুক্ত পক্ষদের উপর ক্রমান্বয়ে যে সকল নোটিস জারি করা হইয়াছে ও তাঁহারা যে সকল লিখিত বিবরণপত্র দিয়াছেন বা অর্পণ করিয়াছেন তাহার বিশেষ বর্ণনা থাকিবে।

নোটিস জারি করিবার কথা।

২০ ধারা। তাহা হইলে পর আদালত যে দিবসে আপত্তির বিচার করিতে প্রবৃত্ত হইবেন তাহার উল্লেখ করিয়া ও নিম্নলিখিত ব্যক্তিদিগকে ঐ দিবসে আদালতের সম্মুখে উপস্থিত হইবার আদেশ করিয়া ঐ ব্যক্তিদের উপর একখানি নোটিস জারি করাইবেন, অর্থাৎ:—

(ক) দরখাস্তকারির উপর।

(খ) ঐ আপত্তিতে স্বার্থযুক্ত ব্যক্তিদের মধ্যে যদি এরূপ কোন ব্যক্তিরা থাকেন যাঁহারা হানিপূরণ বলিয়া যত টাকা মীমাংসা করা হয় তাহা বিনা আপত্তিতে গ্রহণ করিতে সম্মত হইয়াছেন তাহা হইলে তাঁহারা ছাড়া ঐ আপত্তিতে স্বার্থযুক্ত অপর সকল ব্যক্তিদের উপর। এবং

(গ) যদি ভূমির পরিমাণ কিম্বা হানিপূরণের টাকার পরিমাণ সম্বন্ধে আপত্তি হয় তবে ঐ আপত্তিতে কালেক্টরের উপর।

কার্য্যের উদ্দেশ্যের সীমার কথা।

২১ ধারা। ঐ আপত্তি দ্বারা যে ব্যক্তিদের ক্ষতিবৃদ্ধি হয় তাহাদের স্বার্থের বিবেচনাই ঐ রূপ প্রত্যেক কার্য্যে অনুসন্ধানের উদ্দেশ্যের সীমা হইবে।

প্রকাশ্য আদালতে কার্য্য হইবার কথা।

২২ ধারা। ঐরূপ প্রত্যেক কার্য্য প্রকাশ্য আদালতে অনুষ্ঠিত হইবে ও যে সকল ব্যক্তি সেই প্রদেশের অন্তর্গত কোন দেওয়ানী আদালতে কার্য্যানুষ্ঠান করিতে স্বত্ববান হন, তাঁহারা ঐরূপ কার্য্যানুষ্ঠান সময়ে উপস্থিত হইতে, পক্ষসমর্থন করিতে ও কার্য্য করিতে (যে খানে যেমন হয়) সক্ষম হইবেন।

২৩ ধারা। (১) এই আইন অনুসারে যে ভূমি গ্রহণ করা যায় তাহার হানিপূরণ স্বরূপ কত টাকা মূল্য দিতে হইবে ইহা স্থির করিবার সময় আদালত নিম্নলিখিত বিষয় বিবেচনা করিয়া দেখিবেন।—

মূল্য স্থির করিবার সময় যে যে বিষয় বিবেচনা করিয়া দেখিতে হইবে তাহার কথা।

প্রথম।—৬ ধারামতে ঐ ভূমি সম্বন্ধীয় বিজ্ঞাপন প্রকাশ করিবার তারিখে ভূমির বাজার দর।

দ্বিতীয়।—কালেক্টরের ঐ ভূমির দখল লইবার সময়ে ঐ ভূমিস্থিত কোন ফসল বা বৃক্ষাদি লইবার দরুন স্বার্থযুক্ত ব্যক্তির যে ক্ষতি হয় তাহা।

তৃতীয়।—কালেক্টরের ঐ ভূমি দখল করিবার সময়ে ঐ ভূমি স্বার্থযুক্ত ব্যক্তির অপর ভূমি হইতে পৃথক্ করিয়া লইবার দরুন স্বার্থযুক্ত ব্যক্তির কোন ক্ষতি হইয়া থাকিলে সেই ক্ষতি।

চতুর্থ।—কালেক্টরের ভূমি দখল করিবার সময়ে ঐ ভূমি গ্রহণ বশতঃ স্বার্থযুক্ত ব্যক্তির অন্য কোন প্রকারে স্থাবর বা অস্থাবর সম্পত্তির কিম্বা তাঁহার উপার্জ্জনের অনিষ্ট হইবার দরুন স্বার্থযুক্ত ব্যক্তির কোন ক্ষতি হইয়া থাকিলে সেই ক্ষতি।

পঞ্চম।—যদি কালেক্টরের ভূমি গ্রহণ করিবার দরুন স্বার্থযুক্ত ব্যক্তিকে আপন বাসস্থান বা কর্ম্মস্থান পরিবর্ত্তন করিতে বাধ্য হইতে হয় তাহা হইলে ঐ পরিবর্ত্তন ঘটিত কোন ন্যায্য খরচ হইয়া থাকিলে, সেই ন্যায্য খরচ। এবং

ষষ্ঠ।—৬ ধারামত বিজ্ঞাপন প্রকাশিত হইবার সময় ও কালেক্টরের ভূমি দখল করিবার সময়ের মধ্যে ঐ ভূমির লভ্য হ্রাস হইবার দরুন প্রকৃতই কোন ক্ষতি হইয়া থাকিলে সেই ক্ষতি।

(২) আদালত প্রত্যেক স্থলে উপরি লিখিত বিধানমত বাজার দরের অতিরিক্ত ভূমির স্বামিকে বাধ্য করিয়া ভূমিগ্রহণ করা হইতেছে এই বিবেচনায় ঐ বাজার দরের উপর শতকরা পনর টাকাও দিবেন।

২৪ ধারা। কিন্তু আদালত নিম্নলিখিত বিষয় বিবেচনা করিয়া দেখিবেন না:—

মূল্য স্থির করিবার সময় যে যে বিষয় উপেক্ষা করিতে হইবে তাহার কথা।

প্রথম।—প্রয়োজনীয়তার যেরূপ আধিক্য বশতঃ ভূমি গ্রহণ করা হইতেছে।

দ্বিতীয়।—স্বার্থযুক্ত ব্যক্তির গৃহীত ভূমি ছাড়িয়া দিবার অনিচ্ছা।

তৃতীয়।—যদি তাঁহার এরূপ কোন ক্ষতি হইয়া থাকে যাহা কোন বেসরকারী ব্যক্তি কর্ত্তৃক সংঘটিত হইলে ঐ বেসরকারী ব্যক্তির নামে নালিশ হইতে পারে না তবে সেই ক্ষতি।

চতুর্থ।—৬ ধারামত বিজ্ঞাপন প্রকাশিত হইবার তারিখের পর গৃহীত ভূমি যে কার্য্যে লাগান যাইবে সেই কার্য্যের দ্বারা বা সেই কার্য্য বশতঃ ঐ ভূমির যে হানি হওয়া সম্ভব সেই হানি।

পঞ্চম।—ভূমি গ্রহণ করা হইলে উহা যে কার্য্যে লাগান যাইবে সেই কার্য্য হইতে গৃহীত ভূমির মূল্যের যে বৃদ্ধি হওয়া সম্ভব সেই বৃদ্ধি।

ষষ্ঠ।—গৃহীত ভূমি যে কার্য্যে লাগান যাইবে সেই কার্য্য হইতে স্বার্থযুক্ত ব্যক্তির অপর ভূমির মূল্যের যে বৃদ্ধি হওয়া সম্ভব সেই বৃদ্ধি। কিম্বা

সপ্তম।—৬ ধারামত বিজ্ঞাপন প্রকাশিত হইবার তারিখের পর গৃহীত ভূমির উপর কালেক্টরের মঞ্জুরি না লইয়া যে কোন ব্যয় বা উৎকর্ষ সাধন বা ঐ ভূমির যে কোন বিলিব্যবস্থা আরম্ভ করা হয় বা করা হয় সেই ব্যয় বা উৎকর্ষ সাধন বা বিলিব্যবস্থা।

২৫ ধারা। (১) দরখাস্তকারী ৯ ধারামত প্রদত্ত নোটিস অনুসারে হানিপূরণের দাওয়া করিলে আদালত কর্ত্তৃক তাঁহাকে যত টাকা দিবার আজ্ঞা হয় তাহা ঐরূপে যত টাকা দাওয়া করা হয় তাহার বেশী কিম্বা কালেক্টর ১১ ধারানুসারে যত টাকা দিবার আজ্ঞা করেন তাহার কম হইবে না।

হানিপূরণের টাকা নিরূপণ করিবার নিয়মের কথা।

(২) দরখাস্তকারী ঐরূপ দাওয়া করিতে অসম্মত হইলে কিম্বা যথোচিত কারণ ভিন্ন ঐরূপ দাওয়া না করিয়া থাকিলে আদালত কর্ত্তৃক যত টাকা দিবার আজ্ঞা হয় তাহা কোন স্থলেই কালেক্টর যত টাকা দিবার আজ্ঞা করেন তাহার বেশী হইবে না। ঐ কারণ যথোচিত কি না ইহা জজ সাহেব স্থির করিবেন।

(৩) দরখাস্তকারী যদি যথোচিত কারণে ঐরূপ দাওয়া না করিয়া থাকেন তাহা হইলে আদালত কর্ত্তৃক তাঁহাকে যত টাকা দিবার আজ্ঞা হয় তাহা কালেক্টর যত টাকা দিবার আজ্ঞা করেন তাহার কম হইবে না ও বেশী হইতে পারিবে। কারণ যথোচিত কি না ইহা জজ সাহেব স্থির করিবেন।

২৬ ধারা। এই ভাগ অনুযায়িক প্রত্যেক মীমাংসা লিখিয়া দিতে হইবে ও জজ তাহাতে স্বাক্ষর করিবেন এবং তাহাতে ২৩ ধারার ১) প্রকরণের প্রথম দফানুসারে যত টাকা দিবার আজ্ঞা হয় তাহা ও ঐ প্রকরণের অপর দফাগুলির প্রত্যেক দফানুসারে টাকা দিবার আজ্ঞা হইয়া থাকিলে ক্রমানুয়ে যত টাকা দিবার আজ্ঞা হয় তাহা, যে যে হেতুতে উক্ত প্রত্যেক টাকা দিবার আজ্ঞা হয় সেই সেই হেতুশুদ্ধ নির্দ্দিষ্ট থাকিবে।

মীমাংসার পাঠের কথা।

২৭ ধারা। (১) এই ভাগানুযায়িক কার্য্যে যত টাকা খরচ লাগিয়াছে ও কাহাদের কি পরিমাণে তাহা দিতে হইবে ঐরূপ প্রত্যেক মীমাংসাপত্রে ইহাও লিখিতে হইবে।

খরচের কথা।

(২) কালেক্টরের মীমাংসা বাহাল না থাকিলে খরচ সাধারণতঃ কালেক্টরেরই দিতে হইবে। কিন্তু যদি আদালত এরূপ বিবেচনা করেন যে দরখাস্তকারির দাওয়া এত অসঙ্গতরূপ বেশী হইয়াছে কি তিনি কালেক্টরের সম্মুখে তাঁহার বক্তব্য এত অসাবধানে জানাইয়াছেন যে তাঁহার খরচ হইতে কিছু বাদ দেওয়া উচিত কিম্বা কালেক্টরের খরচের কিয়দংশ তাঁহার দেওয়া উচিত তাহা হইলে কালেক্টর খরচ দিবেন না।

২৮ ধারা। আদালতের বিবেচনায় কালেক্টর কর্ত্তৃক যত টাকা মূল্য বলিয়া নিরূপিত হওয়া উচিত ছিল যদি তাহা কালেক্টর মূল্য বলিয়া যত টাকা নিরূপণ করেন তদপেক্ষা বেশী হয় তাহা হইলে আদালতের মীমাংসা পত্রে আদেশ থাকিতে পারিবে যে, কালেক্টর যে তারিখে ভূমির অধিকার গ্রহণ করেন সেই তারিখ হইতে যে তারিখে বাড়তী টাকা আদালতে দেওয়া হয় সেই তারিখ পর্য্যন্ত তিনি ঐ বাড়তী টাকার উপর বার্ষিক শতকরা ছয় টাকার হিসাবে সুদ দেন।

মূল্যের বাড়তী টাকার উপর সুদ দিবার জন্য কালেক্টরের প্রতি আদেশ হইতে পারিবার কথা।

---

## চতুর্থ ভাগ।

### হানিপূরণের টাকা বন্টন হইবার কথা।

২৯ ধারা। স্বার্থযুক্ত অনেক ব্যক্তি থাকিলে ও তাঁহারা হানিপূরণের টাকার বন্টন সম্বন্ধে সকলে একমত হইলে মীমাংসাপত্রে ঐ বন্টনের বিশেষ বিবরণের উল্লেখ থাকিবে। এবং সেই বন্টন ঠিক হইয়াছে ঐ ব্যক্তিদের মধ্যে এই মীমাংসাপত্র ইহার সিদ্ধান্ত প্রমাণ হইবে।

বন্টনের বিশেষ বিবরণের উল্লেখ করিবার কথা।

৩০ ধারা। ১১ ধারানুসারে হানিপূরণের টাকা নিরূপিত হইলে ঐ টাকার বা উহার কোন অংশের বন্টন সম্বন্ধে কিম্বা ঐ টাকা বা উহার কোন অংশ যে ব্যক্তিদিগকে দিতে হইবে তৎসম্বন্ধে যদি কোন বিবাদ উপস্থিত হয় তাহা হইলে কালেক্টর আদালতের নিষ্পত্তির নিমিত্ত সেই বিবাদ অর্পণ করিতে পারিবেন।

বন্টন সম্বন্ধে বিবাদের কথা।

## পঞ্চম ভাগ।

### টাকা দিবার কথা।

৩১ ধারা। (১) ১১ ধারানুসারে মীমাংসা করিবার পর, স্বার্থযুক্ত যে ব্যক্তিরা মীমাংসাপত্রানুসারে হানিপূরণের টাকা পাইবার স্বত্ববান হন কালেক্টর তাঁহার কর্ত্তৃক নিরূপিত ঐ হানিপূরণের টাকা সেই ব্যক্তিদিগকে দিবার প্রস্তাব করিবেন এবং ঠিক পরবর্ত্তী প্রকরণের লিখিত কোন একটি বা একাধিক ঘটনা বশতঃ বাধা না হইলে দিবেন।

হানিপূরণের টাকা দিবার বা উহা আদালতে আমানত করিবার কথা।

(২) যদি তাঁহারা ঐ টাকা লইতে সম্মত না হন কিম্বা ঐ ভূমি হস্তান্তর করিবার ক্ষমতাপন্ন কোন ব্যক্তি না থাকেন কিম্বা হানিপূরণের টাকা লইবার অধিকার সম্বন্ধে বা ঐ টাকার বন্টন সম্বন্ধে কোন বিবাদ থাকে তাহা হইলে ১৮ ধারানুসারে যে আদালতে মোকদ্দমা অর্পণ করিতে হয় কালেক্টর সেই আদালতে হানিপূরণের টাকা আমানত করিবেন।

কিন্তু যাঁহাকে স্বার্থযুক্ত বলিয়া স্বীকার করা যায় এরূপ কোন ব্যক্তি টাকার পরিমাণ যথেষ্ট নয় এইরূপ আপত্তি করিয়া ঐ টাকা লইতে পারিবেন।

এবং যে ব্যক্তি আপত্তি না করিয়া টাকা লইলেন তিনি ১৮ ধারানুসারে দরখাস্ত করিবার স্বত্ববান হইবেন না।

এবং এই আইনমতে হানিপূরণ বলিয়া যত টাকা দিবার মীমাংসা হইল তাহার সমুদয় বা কোন অংশ কোন ব্যক্তিকে দেওয়া গেলে আইনমতে সেই টাকা পাইবার অধিকারী অন্য ব্যক্তিকে তাঁহাকে উহা দিবার যে দায়িত্ব থাকে এই আইনের কোন কথাক্রমে সেই দায়িত্বের ব্যাঘাত হইবে না।

(৩) এই ধারায় যাহা কিছু আছে তাহা স্বত্ত্বেও কালেক্টর স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া কোন ভূমি সম্বন্ধে হানিপূরণ স্বরূপ টাকা দিবার আজ্ঞা করিবার পরিবর্ত্তে ঐ ভূমিতে আংশিক স্বার্থ বিশিষ্ট কোন ব্যক্তির সহিত ঐ ভূমির বিনিময়ে অন্য ভূমি দিয়া কিম্বা একই স্বত্ত্বে অধিকৃত অপর ভূমির ভূরাজস্ব রেহাই দিয়া কিম্বা সম্পর্কযুক্ত সকল পক্ষের স্বার্থের প্রতি দৃষ্টি রাখিয়া যাহা ন্যায্য হয় এরূপ অপর কোন প্রকারে কোন বন্দোবস্ত করিতে পারিবেন।

(৪) ঐ ভূমিতে স্বার্থযুক্ত ও তৎসম্বন্ধে চুক্তি করিতে সক্ষম কোন ব্যক্তির সহিত কালেক্টরের কোন প্রকার বন্দোবস্ত করিবার যে ক্ষমতা আছে ঠিক পূর্ব্ববর্ত্তী প্রকরণের কোন কথাক্রমে সেই ক্ষমতার প্রতি হস্তক্ষেপ হইল বা সেই ক্ষমতার সংকোচ করা গেল এরূপ ব্যাখ্যা করিতে হইবে না।

৩২ ধারা। (১) ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার (২) প্রকরণ অনুসারে যদি কোন টাকা আদালতে আমানত করা যায় এবং এরূপ বিবেচনা হয় যে যে ভূমি সম্বন্ধে ঐ টাকা দিবার আজ্ঞা হইল সেই ভূমি এরূপ কোন ব্যক্তির যাহার উহা হস্তান্তর করিবার ক্ষমতা ছিল না তাহা হইলে আদালত—

হস্তান্তর করিতে অক্ষম ব্যক্তিদের ভূমি সম্বন্ধে যে টাকা আমানত করা যায় তাহা খাটাইবার কথা।

(ক) যে ভূমি সম্বন্ধে ঐ টাকা আমানত করা হয় তাহা যে স্বত্ত্ব ও অধিকারিত্বের সর্ত্তে অধিকৃত ছিল তদ্রূপ স্বত্বে ও অধিকারিত্বের সর্ত্তে অধিকার করা যাইবে এরূপ অপর ভূমি ক্রয় করণ-দ্বারা ঐ টাকা খাটাইবার আজ্ঞা করিবেন, কিম্বা

(খ) যদি ঐরূপ ক্রয় অবিলম্বে করিতে পারা না যায় তাহা হইলে আদালত যেরূপ উচিত বিবেচনা করেন তদ্রূপ গবর্ণমেণ্টের সিকুরিটী কি অপর কোন পাকা সিকুরিটী ক্রয় করণ দ্বারা ঐ টাকা খাটাইবার আজ্ঞা করিবেন।

এবং ঐরূপ খাটান হইতে যে সুদ কি অপর আয় উৎপন্ন হয় যে ব্যক্তি বা যে ব্যক্তিরা উপস্থিত সময়ে উক্ত ভূমি অধিকার করিতে স্বত্ববান হইতেন সেই ব্যক্তিকে বা সেই ব্যক্তিদিগকে তাহা দিবার আদেশ করিবেন। এবং যাবৎ—

(৵০) পূর্ব্বোক্ত রূপ অপর ভূমি ক্রয় করণদ্বারা, কিম্বা

(৶০) যে ব্যক্তি বা যে ব্যক্তিরা ঐ ভূমির সম্পূর্ণরূপ অধিকারী হন সেই ব্যক্তিকে বা সেই সেই ব্যক্তিদিগকে ঐ টাকা প্রদান দ্বারা—

ঐ টাকার প্রয়োগ করা না হয় তাবৎ ঐ টাকা তদ্রূপে আমানত থাকিবে ও খাটান যাইতে থাকিবে।

(২) আমানত করা টাকা সম্বন্ধীয় যে সকল স্থলে এই ধারা খাটে আদালত সেই সকল স্থলে নিম্নলিখিত বিষয়ের খরচ ঐ খরচার মধ্যে যুক্তিযুক্ত রূপ আনুষঙ্গিক সকল চার্জ্জ ও খরচ ধরিয়া কালেক্টর কর্ত্তৃক প্রদত্ত হইবার আজ্ঞা করিবেন, অর্থাৎ—

(ক) পূর্ব্বোক্তরূপ টাকা খাটাইবার খরচা।

(খ) যে সকল সিকুরিটীতে উপস্থিত সময়ে ঐ টাকা খাটান হয় সেই সকল সিকুরিটীর সুদ কি অপর আয় দিবার জন্য আজ্ঞার খরচা ও ঐ সকল টাকার আসল টাকা আদালত হইতে বাহির করিয়া দিবার জন্য আজ্ঞার খরচা এবং বিরোধী দাওয়াদারদের মধ্যে মোকদ্দমা বশতঃ যে সকল কার্য্য হয় সেই সকল কার্য্য ছাড়া ঐ টাকা সম্বন্ধীয় সমস্ত কার্য্যের খরচা।

৩৩ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার লিখিত কারণ ছাড়া অপর কোন কারণে এই আইন অনুসারে আদালতে টাকা আমানত করা হইলে, আদালত ঐ টাকায় স্বার্থযুক্ত কোন পক্ষের কিম্বা ঐ টাকায় স্বার্থযুক্ত আছেন বলিয়া দাওয়া করেন এমন কোন পক্ষের প্রার্থনামতে যেরূপ উচিত বিবেচনা করেন তদ্রূপ গবর্ণমেণ্টের সিকুরিটী কি অপর কোন পাকা সিকুরিটিতে ঐ টাকা খাটান হউক এরূপ আজ্ঞা করিতে পারিবেন এবং এরূপ আদেশ করিতে পারিবেন যে যে ভূমি সম্বন্ধে ঐ টাকা আমানত করা হইল ঐ টাকায় স্বার্থযুক্ত পক্ষেরা সেই ভূমি হইতে যে উপকার লাভ করিতে পারিত টাকা ঐ রূপ খাটান হইতে যে সুদ কি অপর আয় হয় তাহা আদালতের বিবেচনায় যে প্রকারে জমাইলে ও দিলে তাহারা ঐ টাকা হইতে সেই উপকার কিম্বা যত দূর হইতে পারে তাহার সমান উপকার লাভ করিতে পারে সেই প্রকারে ঐ সুদ কি অপর আয় জমান ও দেওয়া যায়।

অন্যান্য স্থলে আমানত করা টাকা খাটাইবার কথা।

৩৪ ধারা। যদি ভূমি অধিকার করিলেই বা অধিকার করিবার পূর্ব্বে ঐ হানি পূরণের টাকা দেওয়া বা আমানত করা না হয় তাহা হইলে কালেক্টর ঐরূপ অধিকার করিবার সময় হইতে ঐ টাকা ঐরূপে দিবার বা আমানত করিবার সময় পর্য্যন্ত নিরূপিত টাকার উপর বার্ষিক শত করা ছয় টাকার হারে সুদ সুদ্ধ ঐ টাকা দিবেন।

সুদ দিবার কথা।

---

## ষষ্ঠ ভাগ।

### ভূমির কিয়ৎকালীন দখলের কথা।

৩৫ ধারা। (১) কোন রাজকীয় কার্য্য কি কোন কোম্পানির নিমিত্ত কোন পতিত কিম্বা কৃষিযোগ্য ভূমির কিয়ৎকালের জন্য দখল কি ব্যবহার করা প্রয়োজন স্থানীয় গবর্ণমেণ্টে এরূপ বিবেচনা করিলে, স্থানীয় গবর্ণমেণ্ট এই আইনের সপ্তম ভাগের বিধান প্রবল মানিয়া কালেক্টরকে ঐ ভূমির ঐরূপ দখল করণের আরম্ভ হইতে তিন বৎসরের অনধিক যে কাল উপযুক্ত বিবেচনা করেন সেই কালের জন্য উহার দখল ও ব্যবহার পাইবার নিমিত্ত আদেশ করিতে পারিবেন।

পতিত কি কৃষিযোগ্য ভূমির কিয়ৎকালীন দখলের কথা। হানি পূরণের টাকা সম্বন্ধে মতভেদ স্থলে কার্য্য প্রণালীর কথা।

(২) তাহা হইলে যে কার্য্যের নিমিত্ত ঐ ভূমির প্রয়োজন কালেক্টর ঐ ভূমিতে স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে সেই কার্য্যের নোটিস লিখিয়া জানাইবেন এবং পূর্ব্বোক্তরূপ কালের নিমিত্ত ঐ ভূমির দখল ও ব্যবহারের জন্য ও তাহা হইতে কোন মাল মশলা লইতে হইলে তজ্জন্য আপনার ও ক্রমান্বয়ে ঐ ব্যক্তিদের মধ্যে লিখিয়া হানিপূরণ স্বরূপ যত টাকা দিবার নিয়ম করা

হয় মোটে কিম্বা মাসে মাসে কি নিয়মিত কালান্তর অপর কিস্তিমত ততটাকা দিবেন।

(৩) হানিপূরণের টাকা যথেষ্ট কি না এই কথা সম্বন্ধে বা ঐ টাকার বণ্টন সম্বন্ধে কালেক্টর ও স্বার্থ যুক্ত ব্যক্তিদের মধ্যে মতভেদ হইলে, কালেক্টর আদালতের নিষ্পত্তির নিমিত্ত ঐ বিবাদ অর্পণ করিবেন।

প্রবেশ করিবার ও দখল করিবার ক্ষমতার কথা ও ফিরিয়া দেওয়া হইলে হানি পূরণের কথা

৩৬ ধারা। (১) ঐরূপ হানি পূরণের টাকা দেওয়া হইলে কিম্বা ঐরূপ নিয়মপত্র সম্পাদিত করা হইলে কিম্বা ৩৫ ধারানুসারে অর্পণ করা হইলে,

কালেক্টর ভূমিতে প্রবেশ করিয়া অধিকার করিতে এবং উক্ত নোটিসের সর্ত্তানুসারে উহা ব্যবহার করিতে বা উহার ব্যবহার হইবার অনুমতি দিতে পারিবেন।

(২) ঐ কাল অতীত হইলে, যদি ভূমির এরূপ কোন ক্ষতি হইয়া থাকে যাহার বিধান নিয়মপত্রে করা হয় নাই তাহা হইলে কালেক্টর সেই ক্ষতির জন্য স্বার্থযুক্ত ব্যক্তিদিগকে হানিপূরণ স্বরূপ টাকা দিবেন বা দিবার প্রস্তাব করিবেন এবং ভূমিতে স্বার্থযুক্ত ব্যক্তি দিগকে ঐ ভূমি ফিরিয়া দিবেন।

কিন্তু ঐ কাল আরম্ভ হইবার অব্যবহিত পূর্ব্বে যে কার্য্যের নিমিত্ত ঐ ভূমির ব্যবহার হইত যদি তাহা সেই কার্য্যের নিমিত্ত ব্যবহৃত হইবার পক্ষে স্থায়ীরূপে অনুপযোগী হইয়া থাকে এবং যদি স্বার্থযুক্ত ব্যক্তিরা প্রার্থনা করেন তাহা হইলে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ ভূমি কোন রাজকীয় কার্য্য বা কোন কোম্পানির জন্য স্থায়িরূপে আবশ্যক হইবার ন্যায় এই আইন অনুসারে গ্রহণ করিতে প্রবৃত্ত হইবেন।

ভূমির অবস্থা সম্বন্ধে মতভেদের কথা।

৩৭ ধারা। যে স্থলে উক্ত কাল অতীত হইলে ভূমির অবস্থা সম্বন্ধে কিম্বা উক্ত নিয়মপত্র সংক্রান্ত কোন বিষয় সম্বন্ধে কালেক্টর ও স্বার্থযুক্ত ব্যক্তিদের মধ্যে মতভেদ উপস্থিত হয় সে স্থলে কালেক্টর ঐ বিবাদ আদালতের নিষ্পত্তির নিমিত্ত অর্পণ করিবেন।

---

## সপ্তম ভাগ।

### কোম্পানির নিমিত্ত ভূমি গ্রহণের কথা।

কোম্পানিকে প্রবেশ করিয় জরীপ করিবার অনুমতি দিতে পারিবার কথা।

৩৮ ধারা। (১) মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব সময়ে সময়ে এতদর্থে যে সকল নিয়ম নির্দ্দেশ করেন সেই সকল নিয়মাধীনে স্থানীয় গবর্ণমেণ্ট যে কোম্পানি আপন প্রয়োজনের নিমিত্ত ভূমি গ্রহণ করিতে ইচ্ছা করেন সেই কোম্পানির কোন কর্ম্মচারীকে ৪ ধারাক্রমে প্রদত্ত ক্ষমতা পরিচালন করিবার অনুমতি প্রদান করিতে পারিবেন।

(২) ঐরূপ প্রত্যেক স্থলে ৪ ধারাটির এরূপ ব্যাখ্যা করিতে হইবে যেন "উক্ত কার্য্যের" এই শব্দগুলির পরিবর্ত্তে "ঐ কোম্পানির কার্য্যের" এই শব্দদুইটী বসান হইয়াছে, এবং ৫ ধারাটির এরূপ, ব্যাখ্যা করিতে হইবে যেন "কর্ম্মচারী" এই শব্দটির গোড়ায় "ঐ কোম্পানির" এই শব্দ দুইটী বসান হইয়াছে।

অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতি ও নিয়মপত্রের সম্পাদন আবশ্যক হইবার কথা।

৩৯ ধারা। অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের সম্মতি পাওয়া না হইলে এবং কোন কোম্পানি পশ্চাৎ লিখিত নিয়ম পত্র সম্পাদন না করিলে ঐ কোম্পানির নিমিত্ত ভূমি গ্রহণার্থ ৬ হইতে ৩৭ পর্য্যন্ত ধারার বিধান প্রবল করা যাইবে না।

পূর্ব্ববর্ত্তী অনুসন্ধানের কথা।

৪০ ধারা। (১) পশ্চাৎলিখিত বিধানানুসারে কৃত অনুসন্ধানক্রমে—

(ক) কোন ওয়ার্কে নির্ম্মাণ করিবার জন্য যে ঐরূপ ভূমি গ্রহণ আবশ্যক, এবং

(খ) ঐ ওয়ার্কে যে সর্ব্বসাধারণের উপকার হইবার সম্ভাবনা—

স্থানীয় গবর্ণমেণ্টের এরূপ প্রতীতি না হইলে, উক্ত সম্মতি দেওয়া যাইবে না।

(২) স্থানীয় গবর্ণমেণ্ট যে কর্ম্মচারী, সময় ও স্থান নিরূপণ করেন সেই কর্ম্মচারীর দ্বারা ও সেই সময়ে ও স্থানে ঐ অনুসন্ধান করা যাইবে।

(৩ দেওয়ানী আদালতে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন অনুসারে সাক্ষীদিগকে যে উপায়ে ও যে প্রকারে সমন করা ও হাজির করান যাইতে পারে ও কাগজ পত্র উপস্থিত করান যাইতে পারে ঐ কর্ম্মচারীও সেই উপায়ে ও যত দূর পারেন সেই প্রকারে সাক্ষীদিগকে সমন করিতে ও হাজির করাইতে এবং কাগজ পত্র উপস্থিত করাইতে পারিবেন।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের সহিত নিয়মপত্রের কথা।

৪১ ধারা। ঐ কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেণ্টে অনুসন্ধানের ফল রিপোর্ট করিবেন এবং যদি স্থানীয় গবর্ণমেণ্টের এরূপ প্রতীতি হয় যে, যে ভূমি গ্রহণের প্রস্তাব হইতেছে তাহা কোন ওয়ার্ক নির্ম্মাণ করণার্থ আবশ্যক ও ঐ ওয়ার্কে সর্ব্বসাধারণের উপকার হইবার সম্ভাবনা তাহা হইলে ঐ গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব এতদর্থে সময়ে সময়ে যে সকল নিয়ম নির্দ্দেশ করেন সেই সকল নিয়মাধীনে ঐ কোম্পানির প্রতি স্থানীয় গবর্ণমেণ্টের সন্তোষজনকরূপে নিম্ন লিখিত বিষয়ের বিধান করিয়া ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের সহিত নিয়মপত্র সম্পাদন করিবার আদেশ করিবেন, অর্থাৎ,—

(১) গবর্ণমেণ্টকে ভূমি গ্রহণের খরচ দিবার বিষয়ের।

(২) ঐ খরচ দিলে কোম্পানির প্রতি ভূমি হস্তান্তর করিয়া দিবার বিষয়ের।

(৩) যে সকল সর্ত্তে ভূমি কোম্পানি কর্ত্তৃক অধিকৃত হইবে সেই সকল সর্ত্তের।

(৪) যে সময়ের মধ্যে ও যে সকল নিয়মে ঐ ওয়ার্ক সম্পাদিত ও রক্ষিত হইবে সেই সময়ের ও সেই সকল নিয়মের। এবং

(৫) যে সকল সর্ত্তে সর্ব্বসাধারণ ঐ ওয়ার্ক ব্যবহার করিবার স্বত্ববান হইবেন সেই সকল সর্ত্তের।

নিয়মপত্র প্রকাশ করিবার কথা।

৪২ ধারা। ঐরূপ প্রত্যেক নিয়মপত্র সম্পাদিত হইবার পর যত শীঘ্র হইতে পারে ইণ্ডিয়া গেজেটে ও স্থানীয় রাজকীয় গেজেটে প্রকাশিত করা যাইবে ও তাহা হইলে পর যে সকল সর্ত্তে সর্ব্বসাধারণ ঐ ওয়ার্ক ব্যবহার করিবার স্বত্ববান হইবেন তৎসম্বন্ধে ঐ নিয়মপত্রের এরূপ ফলবত্তা হইবে যেন উহা এই আইনের অংশ স্বরূপ।

যে স্থলে গবর্ণমেণ্ট কোম্পানির জন্য ভূমি দিতে নিয়মপত্র দ্বারা বদ্ধ সে স্থলে ৩৯ হইতে ৪২ পর্য্যন্ত ধারা না খাটিবার কথা।

৪৩ ধারা। যে কোন রেলওয়ে বা অপর কোম্পানির প্রয়োজনার্থ ঐ কোম্পানি ও ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের মধ্যে কোন নিয়মপত্র অনুসারে গবর্ণমেণ্ট ভূমির বিধান করিতে বাধ্য আছেন বা ছিলেন সেই রেলওয়ে বা অপর কোম্পানির নিমিত্ত ভূমিগ্রহণ সম্বন্ধে ৩১ অবধি ৪২ ধারার বিধান খাটিবে না এবং ভূমিগ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইনের তত্তুল্য ধারাগুলি কখন খাটিত বলিয়া বিবেচনা করা যাইবে না।

রেলওয়ে কোম্পানি ও ষ্টেট সেক্রেটরী সাহেবের মধ্যে নিয়মপত্র যেরূপে প্রমাণিত করিতে পারা যাইবে তাহার কথা।

৪৪ ধারা। কোন রেলওয়ে কোম্পানির প্রয়োজনার্থ ভূমি গ্রহণ স্থলে ৪৩ ধারার লিখিত নিয়মপত্র যে আছে এই বিষয় গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে মুদ্রিত বলিয়া প্রতীয়মান ঐ নিয়মপত্রের এক খানি মুদ্রিত প্রতিলিপি উপস্থিত করিলেই প্রমাণিত করিতে পারা যাইবে।

---

# অষ্টম ভাগ।

## বিবিধ বিধান।

নোটিস জারির কথা।

৪৫ ধারা। (১) এই আইনমত কোন নোটিস জারি করিতে হইলে ৪ ধারানুযায়িক নোটিসের স্থলে ঐ ধারার লিখিত কর্ম্মচারির দ্বারা এবং অপর কোন নোটিসের স্থলে কালেক্টর বা জজের দ্বারা কিম্বা কালেক্টর বা জজের আজ্ঞাক্রমে স্বাক্ষরিত নোটিসের এক খানি নকল দিয়া বা দিবার প্রস্তাব করিয়া ঐ নোটিস জারি করা যাইবে।

(২) নোটিসে যে ব্যক্তির নাম লিখিত থাকে সম্ভব হইলে তাহারই উপর জারি করিতে হইবে।

(৩) যখন ঐ ব্যক্তিকে পাওয়া না যায় তখন উহা তাঁহার পরিবারভুক্ত পূর্ণবয়স্ক যে কোন পুরুষ তাঁহার সহিত বাস করেন তাঁহার উপর জারি করা যাইতে পারিবে এবং যদি ঐরূপ পূর্ণবয়স্ক পুরুষ পাওয়া না যায় তাহা হইলে নোটিসের লিখিত ব্যক্তি সাধারণতঃ যে বাটীতে বাস করেন বা কর্ম্ম করেন সেই বাটীর বাহিরের দ্বারে কিম্বা পূর্ব্বোক্ত কর্ম্মচারির বা কালেক্টরের আফিসের কিম্বা আদালত বাটীতে কোন সুপ্রকাশ স্থানে আরো যে ভূমি গ্রহণ করিতে হইবে সেই ভূমির কোন সুপ্রকাশ স্থানে নোটিসের নকল লাগাইয়া দিয়া ঐ নোটিস জারি করা যাইতে পারিবে।

কিন্তু যদি কালেক্টর বা জজ এরূপ আদেশ করেন তবে নোটিসের লিখিত ব্যক্তির যাহা শেষ বাস স্থান ঠিকানা বা কর্ম্মস্থান বলিয়া জানা যায় সেই ঠিকানা দিয়া তাঁহার নামে পত্র লিখিয়া ও ভারতবর্ষীয় ডাক ঘর বিষয়ক ১৮৬৬ সালের আইনের তৃতীয় ভাগানুসারে সেই পত্র রেজিষ্টরী করিয়া ঐ নোটিস ডাকযোগে পাঠান যাইতে পারিবে। এবং যে ব্যক্তির নামে পত্র লেখা গেল তাঁহার রসীদ উপস্থিত করিলেই ঐ নোটিসজারি প্রমাণিত করা যাইতে পারিবে।

ভূমি গ্রহণের বাধা দিবার দণ্ডের কথা।

৪৬ ধারা। যে ব্যক্তি ৪ ধারা কি ৮ ধারার অনুজ্ঞাত কোন কর্ম্ম করিতে কোন ব্যক্তিকে ইচ্ছাপূর্ব্বক বাধা দেন কিম্বা ৪ ধারানুসারে যে আইল কাটা বা চিহ্ন দেওয়া যায় ইচ্ছাপূর্ব্বক তাহা ভরাট করেন বা নষ্ট করেন বা উহার ক্ষতি করেন বা উহা উঠাইয়া দেন কোন মাজিষ্ট্রেটের সম্মুখে তাঁহার অপরাধ নির্ণয় হইলে তাঁহার এক মাসের অনধিক কালের জন্য কারাদণ্ড কিম্বা পঞ্চাশ টাকার অনধিক জরিমানা কি ঐ উভয় দণ্ডই হইতে পারিবে।

মাজিষ্ট্রেটের বলপূর্ব্বক অর্পণ করাইবার কথা।

৪৭ ধারা। (১) যদি কালেক্টর এই আইন অনুসারে কোন ভূমির অধিকার গ্রহণে প্রতিকূলতা বা বাধা প্রাপ্ত হন তাহা হইলে যদি তিনি নিজে মাজিষ্ট্রেট হন তবে তিনি বলপূর্ব্বক আপনার প্রতি ঐ ভূমি অর্পণ করাইবেন এবং নিজে মাজিষ্ট্রেট না হইলে কোন মাজিষ্ট্রেটের নিকট কিম্বা কলিকাতা মান্দ্রাজ ও বোম্বাই নগরের মধ্যে পোলীসের কমিশনরের নিকট প্রার্থনা করিবেন এবং ঐ মাজিষ্ট্রেট বা স্থল বিশেষে পোলীসের কমিশনর কালেক্টরের প্রতি ঐ ভূমি অর্পণ করিতে বাধ্য করাইবেন।

ভূমিগ্রহণ কার্য্যের সমাপ্তি বিষয়ে বাধ্যতা না থাকিবার কিন্তু সমাপ্তি না হইলে ক্ষতি পূরণ দিবার কথা।

৪৮ ধারা। (১) ৩৬ ধারায় যে স্থলের বিধান করা হইল সেই স্থল ছাড়া অপর সকল স্থলে যে ভূমির অধিকার গ্রহণ করা হয় নাই গবর্ণমেণ্ট সেই ভূমি গ্রহণ কার্য্য হইতে নিবৃত্ত হইতে পারিবেন।

(২) গবর্ণমেণ্ট ঐ রূপ কোন ভূমি গ্রহণ কার্য্য হইতে নিবৃত্ত হইলে, নোটিস বা নোটিস অনুযায়িক কোন কার্য্যের দরুণ অধিকারির যে ক্ষতি হয় কালেক্টর তাহার জন্য হানিপূরণ বলিয়া যত টাকা দিতে হইবে তাহা নিরূপণ করিবেন এবং স্বার্থযুক্ত ব্যক্তি উক্ত ভূমি সম্বন্ধে এই আইন অনুসারে যে সকল কার্য্য করেন সেই সকল কার্য্যের নিমিত্ত সেই ব্যক্তির যুক্তিযুক্তরূপ যত খরচ লাগে তাহা সুদ্ধ তাঁহাকে ঐ হানি পূরণের টাকা দিবেন।

(৩) এই ধারানুসারে যে হানি পূরণের টাকা দিতে হইবে তাহা নিরূপণ করণ সম্বন্ধে এই আইনের তৃতীয় ভাগের বিধান যত দূর হইতে পারে তত দূর বর্ত্তিবে।

বাড়ী বা বিল্ডিঙের কোন অংশ গ্রহণ করিবার কথা।

৪৯ ধারা। (১) যদি কোন বাড়ী কারখানা বাড়ী বা অপর বিল্ডিঙের অধিকারী এরূপ ইচ্ছা করেন যে ঐ বাড়ী কারখানাবাড়ী বা বিল্ডিঙের সমস্তটি এই আইনমতে গ্রহণ করা যায় তাহা হইলে ঐ বাড়ী, কারখানাবাড়ী বা অপর বিল্ডিঙের একাংশমাত্র গ্রহণ করিবার জন্য এই আইনের বিধান প্রবল করা যাইবে না।

কিন্তু ঐ অধিকারী ঐ বাড়ী, কারখানাবাড়ী বা বিল্ডিঙের সমস্তটি এরূপে গৃহীত হউক বলিয়া যে ইচ্ছা প্রকাশ করিয়া ছিলেন কালেক্টর কর্ত্তৃক ১১ ধারানুসারে মীমাংসা হইবার পূর্ব্বে কোন সময়ে লিখিত নোটিস দিয়া তাঁহার আর ঐরূপ ইচ্ছা নাই বা ইচ্ছার পরিবর্ত্তন হইয়াছে এরূপ প্রকাশ করিতে পারিবেন।

এবং এই আইন অনুসারে যে ভূমি গ্রহণ করিবার প্রস্তাব হয় তাহা এই ধারার অর্থানুসারে কোন বাড়ী কারখানাবাড়ী কি বিল্ডিঙের অংশ কি না এই সম্বন্ধে যদি কোন প্রশ্ন উত্থিত হয় তাহা হইলে কালেক্টর ঐ প্রশ্ন নিষ্পত্তির নিমিত্ত আদালতে অর্পণ করিবেন এবং উহার নিষ্পত্তি না হওয়া পর্য্যন্ত ঐ ভূমির অধিকার গ্রহণ করিবেন না।

যে ভূমি গ্রহণ করিবার প্রস্তাব হইতেছে তাহা ঐ বাড়ী, কারখানাবাড়ী কি বিল্ডিঙের সম্পূর্ণ ও অক্ষুণ্ণ ব্যবহার পক্ষে যুক্তিযুক্তরূপে আবশ্যক হয় কি না এরূপে অর্পিত প্রশ্নের নিষ্পত্তিকরণ সময়ে আদালত এই বিষয়ের প্রতি দৃষ্টি রাখিবেন।

(২) ২৩ ধারার (১) প্রকরণের তৃতীয় দফানুসারে স্বার্থযুক্ত কোন ব্যক্তি যে ভূমি গ্রহণ করিতে হইবে তাহা তাঁহার অপর ভূমি হইতে পৃথক করিবার দরুণ কোন দাওয়া উপস্থিত করিলে যদি স্থানীয় গবর্ণমেণ্ট এরূপ বিবেচনা করেন যে ঐ দাওয়া অসঙ্গত বা অত্যধিক তাহা হইলে ঐ গবর্ণমেণ্ট কালেক্টর কর্ত্তৃক মীমাংসা হইবার পূর্ব্বে যে কোন সময়ে প্রথমে যে ভূমি গ্রহণ করিবার চেষ্টা হইয়াছিল তাহা যে ভূমির অংশমাত্র সেই ভূমির সমস্তটি গ্রহণ করিবার আজ্ঞা করিতে পারিবেন।

(৩) ইহার ঠিক পূর্ব্বে যে স্থলের বিধান হইল সেই স্থলে ৬ হইতে ১০ পর্য্যন্ত ধারা অনুযায়িক নূতন নির্দ্দেশ বাক্য বা অপর কার্য্য আবশ্যক হইবে না কিন্তু কালেক্টর স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞাপত্রের একখানি নকল অবিলম্বে স্বার্থযুক্ত ব্যক্তিকে দিবেন ও তাহার পর ১১ ধারানুসারে আপন মীমাংসা করিতে প্রবৃত্ত হইবেন।

কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ বা কোম্পানির ব্যয়ে ভূমি গ্রহণ করিবার কথা।

৫০ ধারা। (১) কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ যে ফণ্ডের কর্ত্তৃত্ব বা কার্য্যনির্ব্বাহ করেন সেই ফণ্ডের কিম্বা কোন কোম্পানির ব্যয়ে ভূমি গ্রহণ করণার্থ যে স্থলে এই আইনের বিধান প্রবল করা যায় সেই স্থলে ঐ ভূমি গ্রহণ কার্য্যের চার্জ্জ ও তদানুষঙ্গিক সকল চার্জ্জ ঐ ফণ্ড হইতে বা কোম্পানি কর্ত্তৃক প্রদত্ত হইবে।

(২) ঐরূপ সকল স্থলে কোন কালেক্টর বা আদালতের সম্মুখে যে কোন কার্য্য অনুষ্ঠিত হয় সেই কার্য্যানুষ্ঠান কালে সম্পর্কযুক্ত ঐ স্থানীয় কর্ত্তৃপক্ষ বা কোম্পানি উপস্থিত হইয়া হানিপূরণের টাকা নিরূপণ করণার্থ সাক্ষ্য উপস্থিত করিতে পারিবেন।

(৩) কিন্তু ঐরূপ কোন স্থানীয় কর্ত্তৃপক্ষ বা কোম্পানি ১৮ ধারানুসারে আদালতে অর্পণ করা হউক এরূপ প্রার্থনা করিতে পারিবেন না।

ইষ্টাম্প মাশুল ও ফী হইতে মুক্তি দিবার কথা।

৫১ ধারা। এই আইনানুসারে কৃত কোন মীমাংসাপত্র বা নিয়ম পত্রের উপর ইষ্টাম্প মাশুল লাগিবে না এবং ঐরূপ কোন মীমাংসাপত্র বা নিয়মপত্র অনুসারে যে ব্যক্তি দাওয়া করেন ঐ পত্রের নকল লইবার জন্য তাঁহার কোন ফী দিতে হইবে না।

এই আইন অনুসারে কৃত কোন কার্য্যের জন্য মোকদ্দমা হইলে নোটিসের কথা।

৫২ ধারা। এই আইন অনুসারে কৃত কোন কার্য্যের জন্য কোন ব্যক্তির বিরুদ্ধে মোকদ্দমা বা অপর কোন কার্য্য করিতে হইলে সেই ব্যক্তিকে অভিপ্রেত কার্য্যের ও উহার কারণের লিখিত নোটিস এক মাস অগ্রে না দিয়া কিম্বা উপযুক্ত হানিপূরণ দিবার প্রস্তাব করিবার পরে ঐ মোকদ্দমা বা অপর কার্য্য আরম্ভ করা বা চালান যাইবে না।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন আদালতে কার্য্যানুষ্ঠান সম্বন্ধে খাটিবার কথা।

৫৩ ধারা। এই আইনের বিধানের সহিত দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক আইনের বিধানের যতদূর সঙ্গতি না থাকে তাহা ছাড়া দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক আইনের বিধান এই আইনানুসারে আদালতে যে সকল কার্য্যানুষ্ঠান হয় তাহার প্রতি খাটিবে।

আদালতে যে কার্য্যানুষ্ঠান হয় তৎসম্বন্ধে আপীলের কথা।

৫৪ ধারা। এই আইন অনুযায়িক কোন কার্য্যে আদালত যে মীমাংসা করেন সেই মীমাংসা বা সেই মীমাংসার কোন অংশের বিরুদ্ধে সরেনও ডিক্রীর বিরুদ্ধে আপীল সম্বন্ধে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক

আইনের যে সকল বিধান খাটে সেই সকল বিধানাধীনে হাই কোর্টে আপীল হইতে পারিবে।

নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

৫৫ ধারা। (১) স্থানীয় গবর্ণমেণ্ট এই আইনের প্রবল করণ সম্বন্ধীয় সমস্ত বিষয়ে কর্ম্মচারিদের উপদেশার্থ এই আইনের সহিত সঙ্গতি রক্ষা করিয়া নিয়ম প্রণয়ন করিতে এবং তদ্রূপে প্রণীত নিয়ম সময়ে সময়ে পরিবর্ত্তিত ও তাহাতে যোগ করিতে পারিবেন।

(২) ১ প্রকরণ অনুসারে নিয়ম প্রণয়ন ও পরিবর্ত্তিত করিবার ও তাহাতে যোগ করিবার ক্ষমতা ঐ নিয়ম অগ্রে প্রকাশ করিয়া পরে প্রণীত ও পরিবর্ত্তিত হইবে ও তাহাতে যোগ করা হইবে এই নিয়মের অধীন হইবে।

(৩) ঐরূপ সকল নিয়ম, পরিবর্ত্তন ও সংযোগ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি প্রাপ্ত হইলে রাজকীয় গেজেটে প্রকাশিত হইবে ও তাহার পর আইনের ন্যায় প্রবল হইবে।

এস্, হার্বি জেম্স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

# ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

## ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ১৬ই ফেব্রুয়ারি তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচার করা গেল।—

### ১৮৯৪ সালের ২ আইন।

ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৮৯ সালের আইন সংশোধনার্থ আইন।

ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৮৯ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্ন লিখিত মত বিধান করা যাইতেছে।—

বালেশ্বরের বন্দর সমূহ সম্বন্ধে ১৮৮৯ সালের ১ আইনের প্রথম তফসীল সংশোধন করিবার কথা।

১ ধারা। পূর্ব্বোক্ত আইনের প্রথম তফসীলের প্রথম ভাগে (বঙ্গদেশ) "বালেশ্বরের বন্দর সমূহ" এই শব্দগুলির পার্শ্বে ঐ তফসীলের চতুর্থ ঘরে যে "ঐ" শব্দটি আছে তাহার পরিবর্ত্তে নিম্নলিখিত শব্দগুলি বসাইতে হইবে, অর্থাৎ—

"জলযান ঐ সকল বন্দরের কোন বন্দরে যতবার আইসে। কিন্তু মেল ষ্টীমর ও যে জলযান সমুদ্রের কূলেং যায় তাহার স্থানে ত্রিশ দিনের মধ্যে একবারের অধিক বন্দরীয় মাসুল লওয়া যাইবে না।"

এস্, হার্বি, জেম্স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

An Act to amend the Indian Ports Act, 1889

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৭ ফেব্রুয়ারি।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ১৫ই ফেব্রুয়ারি তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করা হইয়াছিল।

১৮৯৪ সালের ৩ নম্বর।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা গেল:—

১৮৮২ সালের ১০ আইনের ৪৪ ধারা সংশোধন করিবার কথা।

১ ধারা। উক্ত আইনের ৪৪ ধারায় "১৩০" এবং "৩০২' এই দুই অঙ্কের মধ্যে "১৪৩ ১৪৪, ১৪৫, ১৪৭, ১৪৮" এই কয়টী অঙ্ক সন্নিবেশিত হইবে।

১৮৮২ সালের ১০ আইনের ৪৫ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৪৫ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটী বসিবে অর্থাৎ:—

গ্রামের মণ্ডল, পাটওয়ারি, ভূম্যধিকারী প্রভৃতির কোন কোন বিষয় রিপোর্ট করিতে বাধ্য হইবার কথা।

"৪৫ ধারা। নিম্নলিখিত কোন বিষয় সম্বন্ধে কোন সন্ধান পাইলে প্রত্যেক গ্রাম্য মণ্ডল, গ্রাম্য পাটওয়ারি, গ্রাম্য চৌকিদার, গ্রাম্য পোলীস কর্ম্মচারী, ভূমির অধিকারী বা দখিলকার এবং এই রূপ কোন অধিকারী বা দখিলকারের এজেণ্ট, এবং গবর্ণমেন্টে কিম্বা কোর্ট অব ওয়ার্ডের পক্ষে ভূমির রাজস্ব বা খাজানা আদায় কার্য্যে নিযুক্ত প্রত্যেক কর্ম্মচারীকে সর্ব্বাপেক্ষা নিকটস্থ মাজিষ্ট্রেট ও সর্ব্বাপেক্ষা নিকটস্থ পোলীস ষ্টেশনের ভারপ্রাপ্ত কর্ম্মচারী এই দুই জনের মধ্যে যিনি বেশী নিকটে থাকেন তাঁহাকে অবিলম্বে সেই সন্ধান জানাইতে হইবে—

(ক) তিনি যে গ্রামের মণ্ডল, পাটওয়ারি, চৌকীদার বা পোলীস কর্ম্মচারী কিম্বা যে গ্রামে ভূমি,অধিকার বা দখল করেন কিম্বা এজেণ্ট থাকেন, কিম্বা রাজস্ব বা খাজানা আদায় করেন সেই গ্রামে কোন প্রসিদ্ধ চোরা-দ্রব্যের গ্রাহক বা বিক্রেতার নিয়ত বা কিয়ৎকালীন বাস করা সম্বন্ধে।

(খ) যে ব্যক্তিকে ঠগ, দস্যু, পলায়িত কয়েদি কিম্বা ঘোষিত অপরাধী বলিয়া তিনি জানেন কিম্বা ন্যায্য রূপে সন্দেহ করেন সেই গ্রামের মধ্যে কোন স্থানে তাহার সর্ব্বদা আসা সম্বন্ধে কিম্বা সেই গ্রামের ভিতর দিয়া তাহার চলিয়া যাওয়া সম্বন্ধে।

(গ) যে অপরাধের নিমিত্ত হাজির জামিন লওয়া যাইতে পারে না সেই অপরাধ কিম্বা ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৪৩, ১৪৪, ১৪৫, ১৪৭ কিম্বা ১৪৮ ধারানুসারে দণ্ডনীয় কোন অপরাধ সেই গ্রামের

A Bill to amend the Code of Criminal Procedure, 1882

ভিতর বা নিকটে কৃত হওয়া সম্বন্ধে বা কৃত হইবার অভিপ্রায় থাকা সম্বন্ধে।

(ঘ) সেই গ্রামের ভিতর বা নিকটে কোন আকস্মিক বা অপঘাত মৃত্যু কিম্বা সন্দেহজনক অবস্থায় কোন মৃত্যু ঘটা সম্বন্ধে।

(ঙ) শৃঙ্খলা রক্ষার ব্যাঘাত হওয়া সম্ভব কিম্বা অপরাধ নিবারণের ব্যাঘাত হওয়া সম্ভব কিম্বা শরীর বা সম্পত্তি নিরাপদ থাকিবার ব্যাঘাত হওয়া সম্ভব এমন যে বিষয়ের সন্ধান দিবার জন্য জেলার মাজিষ্ট্রেট অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া সাধারণ বা বিশেষ হুকুমক্রমে তাঁহাকে আদেশ প্রদান করিয়াছেন সেই বিষয় সম্বন্ধে।

"প্রথম ব্যাখ্যা। এই ধারায় গ্রাম শব্দে গ্রামের ভূমিও বুঝাইবে।

"দ্বিতীয় ব্যাখ্যা।—যে গ্রামের নিমিত্ত অন্য কোন আইনানুসারে কোন গ্রাম্য মণ্ডল নিযুক্ত করা হয় নাই জেলার মাজিষ্ট্রেট এই ধারার প্রয়োজনার্থ সেই গ্রামে একজন কি তদধিক গ্রাম্য মণ্ডল নিযুক্ত করিতে পারিবেন।"

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

এই পাণ্ডুলিপি খানির উদ্দেশ্য এই এই :—যে সকল অবৈধ জনতা ও দাঙ্গার অপরাধ করার বিষয় কিম্বা করিবার অভিপ্রায় থাকার বিষয় সর্ব্ব সাধারণে অবগত থাকে তদ্বিষয়ে নুটীস দিবার জন্য তাহাদিগকে বাধ্য করা, ফৌজদারী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ৪৫ ধারানুসারে যে সকল কর্ম্মচারী কর্ত্তৃপক্ষদিগকে সন্ধান দিতে বাধ্য যে স্থানে গ্রাম্য পাটওয়ারী নিযুক্ত থাকে সে স্থানে তাহাদিগকেও সেই সকল কর্ম্মচারীদিগের অন্তর্গত করা, এবং যে সকল বিষয়ে সন্ধান দিতে হইবে অবৈধ জনতা ও দাঙ্গা এবং সাধারণতঃ যাহাতে শান্তি রক্ষার ও অপরাধ নিবারণের ব্যাঘাত হয় তাহা সেই সকল বিষয়ের অন্তর্ভূত করা। যাহারা কোন সন্ধান অবগত থাকে সাধারণের শান্তিভঙ্গ যাহাতে না হয় তৎপক্ষে তাহাদের সকলেরই কর্ত্তৃপক্ষদিগকে সাহায্য করা কর্ত্তব্য বিবেচিত হইতেছে। গ্রাম্য পাটওয়ারীদিগের এই সকল বিষয়ে সন্ধান পাইবার বিশেষ সুবিধা আছে। অতএব বিবেচিত হইতেছে যে মাজিষ্ট্রেট বা পোলীসকে ঐ সকল সন্ধান জানাইবার জন্য তাহাদিগকে বাধ্য করা কর্ত্তব্য।

যে স্থানে অন্য কোন আইনানুসারে গ্রাম্য মণ্ডল নিযুক্ত করা হয় নাই মাজিষ্ট্রেটকে এই পাণ্ডুলিপির প্রয়োজনার্থ সে স্থানে গ্রাম্য মণ্ডল নিযুক্ত করিতে সক্ষম করিবার জন্য ক্ষমতা গ্রহণ করা যাইতেছে।

এ, পি, ম্যাকডনেল।

১৫ই ফেব্রুয়ারি, ১৮৯৪ সাল।

এস, হার্বি জেম্‌স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, FEBRUARY 27, 1894.

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২৭ ফেব্রুয়ারি।

## PART VIII

### ADVERTISEMENT.

অষ্টম খণ্ড।

ইশতিহার প্রভৃতি।

LAND ADVERTISEMENTS ভূমিবিষয়ক ইস্তাহার।

## জিলা চট্টগ্রাম।

### জমিদারী বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে চট্টগ্রাম জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪ ইং ১৬ই মার্চ্চ তারিখে নীলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| | | | | প্রথম শ্রেণীর কায়মি মহাল।— | | | | |
| ৩৭ | থানা ফটীকছড়ি। | | | | | | | |
| ৬৪/৭০ | তরফ আনন্দি মানল্লা | ১১৬০৻৩ | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে। | | নিমাইচরণ নন্দি ও গুণশীলা। | | ১৩১।৵০ | |
| | থানা হাটহাজারি রাউজান। | | | | | | | |
| ৩৭২/১৮৮৯/২৪০৪ | তঃ মাহাং সফি-নাজির। | ৫৫৮।৶৩ | ঐ | | ষষ্ঠীচরণ সেন আছমত আলি, মহব্বত আলি নিমাইচরণ নন্দী গয়রহ। | | ১॥২ | |
| | থানা হাটহাজারি সহর, পটীয়া রাউজান। | | | | | | | |
| ৪৮০/২৪৩২/৩২৪০ | কিং প্রাণকৃষ্ণ, গোপীমোহন গুরু দাস, হরদাস রায় বাং তং যুগল কিশোর। | ৩৩৫৩৸৶৬ | অংশ | ১৮৫৯ সাং ১১ আং মতে জমা স্বতন্ত্র হইয়া ৬নং অবশিষ্টাংশ বিক্রয় হইবে। | গিরিশচন্দ্র রায়, ত্রিপুরাচরণ রায় কালীকুমার ও ষোডশীমোহন রায় গং। | ১৩২৯৵৮ | | ৩৭৮৻৩ |

২৬ ডিসেম্বর শেষ তারিখের বাকী পড়া।

C P CASPERSZ,
*Offg Collector*

## জিলা ঢাকা।

### জমিদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪। ১৯শে মার্চ্চ তারিখ নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবল মাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১ | পং বিক্রমপুর বং রাজকৃষ্ণ রায়। | ১২২২॥৪ | | অবশিষ্ট | মথুরামোহন রায চৌধুরী গং। | ৬১১।০ | | ২৫১॥৴৩॥ |
| ১৯৩ | পং রাজনগর মঃ হিং রাজকৃষ্ণ সেন তঃ হোসনাবাদ জোং হয়দরাবাদ খাজে পিতকষ মারকাট। | ৬৮৮।৴৪৲ | ষোল আনি | | মনহারি দাস্যা গং | | ৩৯৲৭। | |
| ২০৫ | পং তথা চাং স্থব-পুর হিং পাতাম্বর সেন বঙ্গচন্দ্র বাড়ুর্য্যা। | ৮৫৩৲৴২৲ | | অবশিষ্ট | কুমুদিনীকান্ত বন্দ্যোপাধ্যায় গং। | ৬৯৫॥৮। | | ২৭৮।৶৫৲ |
| ২৩০ | পং তথা হিং নিল মণি সেন চাং স্থরপুর তাং রাম চন্দ্র দাস। | ১১২০৲৶২॥ | ষোল আনি | | হরকুমার বসু | | ৩০৫৲১০॥ | |
| ২৪২ | পং রসুলপুর হিং ॥৶০ আনি হিং জহরদ্দিন। | ৩৮৮৩॥৴৬॥ | ঐ | | কিশোরি মোহন রায় গং। | | ৩৯১॥৵৯॥ | |
| ৩২৫ | তং মহেশ্বরদি বং সাহানেওয়াজ খাঁ দেওয়ান এলাহি নেওয়াজ খাঁ। | ১৪১৩৩ ।৴৪॥ | | ৪ নং হিং ৲১১॥৵৩ তিল। | মহেশচন্দ্র চক্রবর্ত্তী গং। | ৫১৩৲৴১১॥ | | ১৪৫৲৶১০ |
| | | | | ৮ নং হিং ৲১৫ গণ্ডা। | প্রিয়নাথ বসাখ | ৬৬২৲৵৬ | | ১৮৮।৴৪ |
| ৫৮৪৯ | পং হাসরা দং রাজা রাম চৌধুরী। | ৮২৩।৵১ | ষোল আনি | | দুর্গাদাস সোম গং | | ৪১৲৵৫ | |
| ৮৪৩৩ | পং খিজিরপুর চর ভেদর মধ্যগত গোগচর ক্রোকচর। | ৮৫৮৲ | ষোল আনা | . | গোপালকৃষ্ণ দে সরকার গং। | | ২১১৲ | |

## জিলা হুগলি ।

### জমিদারী বিক্রয়ের বিজ্ঞাপন ।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে হুগলি জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থা ক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪ সালের ২৬ মার্চ তারিখে নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না ।

১৭ ফেব্রুয়ারি ।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগণার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ২৬ | মালিকাপুর পং বালিগড়ি। | ১০৫৮৬।৶৮ | | এই মহ'লর অন্তর্গত নিম্নলিখিত মৌজায় পৃথক হিসাব হওয়া অংশ বাদে বক্রী অংশ অর্থাৎ বহরমপুর মৌজার ষোল আনা বংশী ষোত রঃ ॥০ আনা, তারা মল্লপুর রঃ ।৶ আনা, হারপুর রঃ ৵৯ আনা, কালিকাপুর রঃ ।৶ আনা, কৃষ্ণদাস ষোত রঃ ।৶০ আনা, মালিকাপুর ষোল আনা, মোহন বাটী ষোল আনা, ন্যামতপুর রঃ ।৶০ আনা, পার্ব্বতীপুর রঃ ॥০ আনা, পীরিজপুর রঃ ।৶০ আনা, সমসেরপুর রঃ ॥০ আনা, শিবপুর ষোল আনা, ভুল্যান রঃ ।৶০ আনা। | চারুচন্দ্র মিত্র দিং | ৪৪৯৯৵৮ | | ১৬৭৩॥৶২ |
| ৭০ | দুর্গাদাসপুর পং চৌমাহা। | ৮৭৬৫॥/১ | সম্পূর্ণ | | যজ্ঞেশ্বর সিংহ দিগর। | | ৮৪২৸৵২ | |
| ১৫৩ | মাল্লিকহাটী পং বোর। | ২৯৬৮৲৮ | | পৃথক হিসাব বাদে বক্রী রঃ ।/৪॥= আনা অংশ। | ক্ষ্যান্তময়ী দেবী দিং। | ৯৭০৸৩ | | ১৩৭৵৮ |
| ২০৯২ | কৃষ্ণবাটী ছেরা চর পং রাযপুর। | ৮৯৯॥০ | সম্পূর্ণ | | শ্রীশ্রী৺ বৃন্দাবন চন্দ্র ঠাকুরের সেবাইত জ্ঞানানন্দ আশ্রম। | | ২১৬৸/৬ | ১৮৯৪ সালের ৩১ মার্চ পর্য্যন্ত মেয়াদী বন্দবস্ত আছে। |
| ৩৫২১ | দিগড়া পং বোর | ৫৩০৶৫ | সম্পূর্ণ | | রামদয়াল বন্দ্যোপাধ্যায়। | | ১৯৭৸৶১০ | |

F W Duke,
*Collector*

জেলা ২৪ পরগণা।

ইস্তাহার নামা কাছারি কালেক্টারি জেলা ২৪ পরগণা।

এই যে নিম্নলিখিত জমিদারি মহালাতের ১৮৯৪ সালের ১২ জানুয়ারি কিস্তি সূর্য্যাস্ত পর্য্যন্ত রাজস্ব দাখিল না হওয়ায় বাকী রাজস্ব আদায় জন্য সন ১৮৫৯ সালের ১১ আইনের বিধানমতে আগামী ১৮৯৪ সালের ২৭ মার্চ্চ তারিখে অত্র জেলার কালেক্টরিতে বেওজর নিলামে ধরা যাইবেক ইতি সন ১৮৯৪ সাল ১৯ ফেব্রুয়ারি।

প্রথম শ্রেণীর চিরস্থায়ী বন্দবস্তী মহাল।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজিব নম্বর। | পরগণা ও মহালের নাম। | মহালের সদর জমা। | পূরা মহাল বিক্রয় হইবে কি না। | যদি একটী অংশ বিক্রয় হয় সেই অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকের নাম। | যদি একটী অংশ বিক্রয় করিতে হয় তাহার সদর জমা। | যদি পূরা মহাল বিক্রয় করিতে হয় তাহার বাকীর পরিমাণ। | যদি অংশ বিক্রয় করিতে হয় তাহার বাকীর পরিমাণ। |
| ১ | পরগণে মাগুরা কিং চেতলা ওঃ। | ৫৪২৭ ৩ ১/২ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | দিন নাথ রায় চৌধুরী দিগর। | ৫০৬১৮/৩ ১/২ | | ২৬০/১ ১/২ |
| ৪ | পং মাগুরা কিং কদম্বতলা ওঃ। | ৩২৮৬ ॥১০ ১/২ | পুরামহাল | | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | | ২৬৬৮/৬ | |
| ৫ | পং মাগুরা কিং আঙ্গার বাড়িয়া ওঃ। | ২৭১৫ ॥৶৯ ১/২ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | শ্রীনাথ রায় চৌধুরী দিগর। | ১২০৬৮৶৯ ১/২ | | ৩১৪॥/৩ |
| ৯ | পং মাগুরা কিং চেতলা ওঃ। | ৮১৮/ ৩ ১/৪ | পুরামহাল | | হরিশ্চন্দ্র রায় চৌধুরি দিগর। | . | ১৩৮॥৶৭ | |
| ১১ | পং মাগুরা কিং সন্তোষপুর ওঃ | ৮১৮/ ৩ ১ | ঐ | | ব্রজেন্দ্রনাথ মণ্ডল দিগর। | | ৬২৶৫ | |
| ৩৬ | পং মাগুরা কিং ধাপা মানপুর। | ২৭৭৮ ।৶৪ ১/২ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | ১৬৯৮৶২ | . | ১৪/ ৩/৪ |
| ৪৭।৩ | পং মাগুরা কিং কিং রাইপুর ওঃ। | ২০৫৭ ।৶৪ | | পৃথক হিস্যা | জগন্নাথ কুটারি | ৫৯৫/৫ ১/৪ | | ২০৯।'/৩ ১/২ |
| ৫৩ | পং মাগুরা কিং রামেশ্বরপুর ওঃ। | ৩২৮১ ৮৶৭ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | ২১৯৫।৭ ১/২ | | ৩৩৮১০ |
| ২৬৬ | পং মেদনমল্ল কিং মেদনমল্ল। | ১৩৯৬৶ ৫ ১/৪ | পুরামহাল | | রোহিস হায়দার দিগর। | | ৪০১।৶১০ | |
| ৩৪১ | পং ঘড কিং রাইপুর ওঃ। | ৬৭৪২ ॥ ১/২ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | ৫০৫৬৮৶ ১/২ | | ৫১৫॥৮ |
| ৩৪২ | পং ঘড কিং রায়পুর ওঃ। | ৭৮৪৭৶ ৪ ১/৪ | পুরামহাল | | কালিকৃষ্ণ মণ্ডল দিগর। | | ৩৭৮।৭ ৩/৪ | |
| ৩৫০ | পং বালিয়া কিং কৃষ্ণনগর ওঃ। | ৩১৩৬৶৬ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | বিধু ভূষণ মুখোপাধ্যায় দিগর। | ১৬৯৭ ৻১ ৩/৪ | | ১৩৫।৶০ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | মহালের সদর জমা। | পূরা মহাল বিক্রয় হইবে কি না। | যদি একটী অংশ বিক্রয় হয় সেই অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকের নাম। | যদি একটী অংশ বিক্রয় করিতে হয় তাহার সদর জমা। | যদি পূরামহাল বিক্রয় করিতে হয় তাহার বাকীর পরিমাণ। | যদি অংশ বিক্রয় করিতে হয় তাহার বাকীর পরিমাণ। |
| ৩৮৮ | পরগণে বালিয়া কিং মলয়াপুর ওঃ। | ৮৩২৭।৬৲ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | ১৫১৭৸৶১১ | | ১০৩৮/১১ $\frac{৩}{৪}$ |
| ৬৯২ | পং আজিমাবাদ কিং হুদা জয় চণ্ডিপুর। | ৮৩১৩ ।৶৮ | | ঐ | ঐ | ৪১৫৬।৶১০ | | ৯৪৮/৩ $\frac{৩}{৪}$ |
| ৪০১ | পং আজিমাবাদ কিং হুদা রাম-কৃষ্ণপুর ওঃ। | ৮৯৪১ ॥/৭ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদ অবশিষ্ট অংশ। | বাঁকে বেহারিলাল মণ্ডল দিগর। | ২০৫৮।৶৯ | . | ১৬১/৬ $\frac{১}{২}$ |
| ৪১১ | পং মাগুরা কিং ধান্যখোলা ওঃ | ২৫১৯ ॥৶১০ | পূরামহাল | | হরিশ্চন্দ্র রায় চৌধুরী। | | ৭১৮॥/১ | |
| ১৫৩৪।৫ | পং ময়দা কিং ব্যাটরা ওঃ। | ১৪৬৮১ ।৶৪ | | পৃথক হিস্যা | কিশোরিমোহন রায়। | ২৯৩২।৶৪ | | ৯৭৬।৵১১ |
| ২১৬৭ | পং উখড়া কিং পারপাটনা। | ৬৭১৭৶২ পুলীস ৮৩৸৶৬ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | নৃসিংহ হরি দে চৌধুরী দিগর। | ৪৭০২৻৭ $\frac{১}{৪}$ পুলিস ৫৮৸৫ $\frac{১}{৪}$ | | ১৮৵৩ $\frac{৩}{৪}$ |

## দ্বিতীয় শ্রেণীর পরিবর্ত্তনশীল বন্দবস্তী মহাল।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১৪৪৮ | সুন্দরবন লাট নং ১৩, ১৪, ১৫। | ৯৭৩৲ | পূরা মহাল। | | আগা সৈএদ ছাদেক শুস্তরি ট্রাষ্টী টু দি ষ্টেট অব মির মহাম্মদ কাজেম দিগর। | | ৫৫।৶৯ | |
| ১৪৮৪ | সুন্দরবন লাট নং ৫৫ শ্রীধর-পুর নাগর-তলা। | ১১২১॥৬ | | স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ট অংশ। | রাজনারায়ণ মিত্র ট্রাষ্টী টু দি ষ্টেট অব ব্রজ-জীবন, বেহারী লাল ও শ্যাম লাল বসু। | ৫০১৶৪ | | ৫০১৶৪ |

ALIPUR,
*The 19th February 1894* }

K N Roy,
*For Collector*

## জিলা ময়মনসিংহ।

### জমীদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ধারা এবং ১৮৬৮ সালের ৭ আইনমতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ময়মনসিংহ জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪ সালের ২৭ মার্চ তারিখে নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মাহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগনার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ৪০৮৩ | জমীদারী পরগণে সেরপুর। | ৫৩৮৭৸৴০ | . | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে স্বতন্ত্র হিসাব হওয়া হিস্যা ।৴৬৷৷ = ক্রান্তী। | ধরণীকান্ত লাহিড়ী চৌধুরী গয়রহ। | ১৭৯৬, | | ৯৬।৯ |
| ৬১৮৫ | পাকুন্দীয়া জোওয়ার পরগণে বরদাখাত তপেকুরীখাই। | ১০৩৪৴০ | সম্পূর্ণ | | শশীকুমার ঘোষ গয়রহ। | | ২৪৸৶৩ | |

C. A. RADICE,
*Cond. Dy. Collector in charge.*

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs.* 4, *ans.* 8, per eight ounce tin, *Rs.* 8, *ans.* 8, per pound tin, *Rs.* 16, *ans.* 8. The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs.* 5, *ans.* 8, per eight ounce tin, *Rs.* 10, *ans.* 8, per pound tin, *Rs.* 20. This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta. Postage—Eight annas per 4 and 8 *oz.* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates.

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিনকোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২৷৷০ টাকায়, আট ঔন্স টিন ৫, টাকায় ও এক পৌণ্ড টিন ১০, টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩, টাকায়, আট ঔন্স টিন ৬, টাকায় এবং এক পৌণ্ড টিন ১২, টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ৷৷০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাশুল দিতে হইবে।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাস্থল বিনা ১৬৸০
॥ আধ „ „ ৮৲ বা ডাক মাস্থল বিনা ৮৷৹
। শিকি „ „ ৪৲ বা ডাক মাস্থল বিনা ৪॥৹

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের মুপারিণ্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

NOTICE.

*The 21st February* 1883 —The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance :—

| *For the Mufassal* | Rs | A. | P. | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | „ |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... | 4 | 0 | 0 | „ |
| Postage ... | 1 | 0 | 0 | „ |
| For a single copy— | | | | |
| Entire Gazette | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | 0 | 1 | 0 | for 4 sheets of under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage ... | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER,
*Offg Under-Secretary to the Govt of Bengal*

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।--বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের মূল্য ও ডাকমাস্থল এই অবধি নিম্নলিখিত হারে অগ্রিম দিতে হইবে : –

| মফঃসলে | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাস্থল | „ | ২॥৹ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | „ | ৪৲ |
| ডাকমাস্থল | „ | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | „ | ।৹ |
| ডাকমাস্থল | | ⁄৹ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄৹ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা। |
| ডাকমাস্থল | | ⁄৹ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাস্থল লাগিবে না।

ই, এল, বেকার।
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী।

The Hymns of the Rig-Veda in the Sanhita and Pada Text, by Professor F Max Müller, M A, in two Volumes *Price Rs 24, packing and postage Re 1 12*

*⁎* The Rig Veda, the oldest book of Indian literature has very properly been made one of the principal class books of those who study Sanskrit in the schools and colleges in India, and though at present a scholar like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced student only, yet as soon as editions, translations, grammars, and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar, who cannot construe the hymns of the ancient Rishis of his country—*Extract from Preface*

OFFICE OF SUPDT, GOVT PRINTING, No 8, Hastings Street, Calcutta

## NOTICE

IN continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C. W BOLTON,
*Under Secretary to the Govt of Bengal*

12*th December* 1882

NOTE —*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | | Rs |
|---|---|---|
| Full page, per issue | ... | 20 |
| Half „ „ | .. | 10 |
| Casual advertisements—4 annas per line | | |

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌন্টান্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৵০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

| মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।— | | টাকা। |
|---|---|---|
| পূরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের | .. | ২৲ |
| আধ পৃষ্ঠা | | ১৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি | | । |

## FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A, LL D, of the Inner Temple Barrister-at-Law and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N B* —Copies are still available

বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার-আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি, ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারী র প্রজা বিষয়ক আইন সংহিতা।

একং খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ।৵০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

---

বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্ল্যানেড ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্টারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্লেশে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 1.a—1 3 94—281—180

Numb. 2850 [২৮৫০]

REGISTERED No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 13, 1894.

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৩ মার্চ্চ ।

CONTENTS

| | PAGE |
|---|---|
| PART I —Resolutions Orders, and Notifications of the Government of India | Nil |
| PART II —Resolutions, Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 81—82 |
| PART IIA —Orders by the Lieutenant Governor of Bengal | 19—20 |
| PART III —Acts of the Legislative Council of India | 21 |
| PART IV —Bills of the Legislative Council of India | 21—40 |
| PART V — Acts of the Bengal Council | Nil |
| PART VI Bills of the Bengal Council | Nil |
| PART VII —Circular Orders by the High Court and Board of Revenue | 29—30 |
| PART VIII —Advertisements | 107—128 |
| SUPPLEMENT | Nil |

নির্ঘণ্ট ।

| | পৃষ্ঠা । |
|---|---|
| প্রথম খণ্ড ।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই । |
| দ্বিতীয় খণ্ড ।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ৮১—৮২ |
| দ্বিতীয় ক খণ্ড ।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | ৯—২ |
| তৃতীয় খণ্ড ।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | ১ |
| চতুর্থ খণ্ড ।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভায় আইনের পাণ্ডুলিপি | ২১— ৪০ |
| পঞ্চম খণ্ড ।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই । |
| ষষ্ঠ খণ্ড ।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই । |
| সপ্তম খণ্ড ।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | ২৯—৩০ |
| অষ্টম খণ্ড ।—ইশ্‌তিহার প্রভৃতি | ১০৭ ১২৮ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই । |

## PART II

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড ।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি ।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

### JUDICIAL DEPARTMENT

No 1706A.

*No* 1320*J*—*The 5th March* 1894.—The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates of the Bench at Barasat in the district of the 24-Parganas, and are vested with the powers of a Magistrate of the third class —

Rai Madhu Sudan Ghose Bahadur | Babu Bhut Nath Mukerji

*No* 1351*J*—*The 5th March* 1894—Maulvi Syed Azizul Hoque and Dewan Azim Dad Khan are appointed to be Honorary Magistrates of the Independent Bench at Kishorganj, in the district of Mymensingh, and are vested with the powers of a Magistrate of the third class

*No* 1403*J*—*The 6th March* 1894—The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates of the Diamond Harbour Bench, in the district of the 24-Parganas, and are vested with the powers of a Magistrate of the third class —

Babu Bhuban Mohun Mittra.
" Hem Chandra Mittra
Maulvi Mohamed Khaja Buksh Khan

H J S Cotton,
*Chief Secy to the Govt of Bengal*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

### জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

১৭০৬ A নম্বর।

১৩২০ জে, নং।—১৮৯৪ সাল ৫ মার্চ্চ।—নিম্নলিখিত মহাশয়েরা ২৪ পরগনা জিলার অন্তর্গত বারাসত বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত রায় মধুসূদন ঘোষ বাহাদুর। | শ্রীযুত বাবু ভূতনাথ মুখোপাধ্যায়।

১৩৫১ জে, নং।—১৮৯৪ সাল ৫ মার্চ্চ।—শ্রীযুত মৌলবী সৈয়দ আজিজুল হক্‌ ও দেওয়ান আজিমদাদ খাঁ ময়মনসিংহ জিলার অন্তর্গত কিশোরগঞ্জস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৪০৩ জে, নং।—১৮৯৪ সাল ৬ মার্চ্চ।—নিম্নলিখিত মহাশয়েরা ২৪ পরগনা জিলার অন্তর্গত কলাগাছী বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু ভুবনমোহন মিত্র।
" বাবু হেমচন্দ্র মিত্র।
" মৌলবী মহম্মদ খাজাবক্স খাঁ।

এচ্‌ জে এস্‌, কটন্‌,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 13, 1894

মঙ্গলবার ১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।

PART IIA

Orders by the Lieutenant-Governor of Bengal

দ্বিতীয় ক খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

## MUNICIPAL AND LOCAL.

NOTIFICATION

*No* 1118*Med*—*The 5th March* 1894—It is hereby notified for general information that the Lieutenant-Governor has been pleased to sanction the following alterations in the rules for the examination of and grant of certificates to compounders which were published with Government notification, dated the 23rd July 1887, at page 188, Part IB of the *Calcutta Gazette* of the 27th idem—

1 At the end of rule 1 add the words "and at the head quarters of the district of Darjeeling for the students of the compounder's class attached to the Church of Scotland Mission, Kalimpong"

2 At the end of rule 2 add the words "at Darjeeling the date shall be fixed by the Civil Surgeon"

3 At the end of rule 2 add the following clause —

"At Darjeeling the Committee shall consist of the Civil Surgeon as President and the Resident Medical Officer of the Eden Sanitarium and the Civil Hospital Assistant attached to the charitable dispensary as members"

4 After the words "Superintendent of the Medical School" in rule 4 add the words "or at Darjeeling to the Civil Surgeon"

5 At the end of rule 5 (*a*) add the words "or at Kalimpong"

6 After the words "the certificate must be signed by the Superintendent of the medical school" at the conclusion of rule 5 insert "the medical missionary in charge of the class at Kalimpong"

7 In line 2 of rule 6 after the words "medical schools" add "and in the office of the Civil Surgeon, Darjeeling

J A BOURDILLON,
*Offg. Secy to the Govt of Bengal.*

# বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

## মুনিসিপল ও স্থানীয়।

বিজ্ঞাপন।

চিকিৎসা সম্পর্কীয় ১১১৮ নং।—১৮৯৪ সাল ৫ মার্চ।—সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কম্পৌণ্ডরদিগের পরীক্ষাকরণ ও তাহাদিগকে সার্টিফিকেট দেওনার্থে যে বিধি ১৮৮৭ সালের ২৩ জুলাই তারিখের গবর্ণমেণ্ট বিজ্ঞাপনের সঙ্গে প্রকাশিত হইয়া ঐ সালের আগষ্ট মাসের ২ তারিখের বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা গিয়াছে তাহাতে নিম্নলিখিত পরিবর্ত্তন অনুমোদন করিলেন।

১। বিধির ১ ধারায় "কটকস্থ উড়িষ্যা মেডিকাল স্কুলে" এই শব্দের পর "এবং কালিম্পঙ্গস্থ চর্চ অফ স্কটলাণ্ডে সংযুক্ত কম্পৌণ্ডর শ্রেণীর ছাত্রদিগের নিমিত্ত দার্জিলিঙ্গ জিলার সদরস্থানে" যোগ করিতে হইবে।

২। বিধির ২ ধারায় শেষে 'দার্জিলিঙ্গে সিবিল সর্জন সাহেব পরীক্ষার দিন স্থির করিবেন।" এইং কথাগুলি যোগ করিতে হইবে।

৩। বিধির ২ ধারার শেষে নিম্নলিখিত প্রকরণ যোগ করিতে হইবে,—

"দার্জিলিঙ্গে, সিবিল সর্জন সাহেব কমিটীর সভাপতি এবং ইডন সানিটেরিয়মে রেসিডেণ্ট চিকিৎসক ও দাতব্য ঔষধালয়ে নিযুক্ত সিবিল হাস্পাতাল আসিষ্টাণ্ট সাহেব মেম্বর হইবেন।

৪। বিধির ৪ ধারায় "মেডিকাল স্কুলের সুপরিণ্টেণ্ডেণ্টের" এইং শব্দের পর "অথবা দার্জিলিঙ্গে সিবিল সর্জনের" এই শব্দগুলি যোগ করিতে হইবে।

৫। বিধির ৫ ধারার (ক) প্রকরণে "মেডিকাল স্কুলের" এইং শব্দের পর "অথবা কালিম্পঙ্গে" শব্দ যোগ করিতে হইবে।

৬। ৫ ধারার শেষে 'এই সর্টিফিকেট স্থলবিশেষে মেডিকাল স্কুলের সুপরিণ্টেণ্ডেণ্টের" এইং শব্দের পর "কালিম্পঙ্গস্থ ক্লাসের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত মেডিকাল মিশনরির" শব্দগুলি যোগ করিতে হইবে,

৭। ৬ ধারার ১ পংক্তিতে "মেডিকাল স্কুলে" শব্দের পর "এবং দার্জিলিঙ্গের সিবিল সর্জনের আফিসে' শব্দগুলি যোগ করিতে হইবে।

জে, এ, ব্যর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।

## তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাবিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ২রা মার্চ্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল।—

### ১৮৯৪ সালের ৫ আইন।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন সংশোধন করণার্থ আইন।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা গেল।—

নাম এবং আরম্ভ হইবার কথা।

১ ধারা। (১) এই আইনটীকে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন সংশোধন করণার্থ ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে। এবং

(২) ইহা অবিলম্বে প্রবল হইবে।

আইনের ৩১০ ধারার পর নূতন ধারা যোগ করিবার কথা।

২ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩১০ ধারার পর নিম্নলিখিত ধারাটী সন্নিবেশিত হইবে, অর্থাৎ :—

দেনার টাকা আমানত করিয়া বিক্রয় অসিদ্ধ করিবার জন্য ডিক্রীমত খাতকের প্রার্থনা করিবার কথা।

"৩১০ ক ধারা। যে ব্যক্তির স্থাবর সম্পত্তি এই অধ্যায় মতে নীলাম হইয়াছে তিনি—

(ক) ক্রেতাকে দিবার জন্য পণের টাকার উপর শতকরা পাঁচ টাকা হিসাবে যত টাকা হয় তত টাকা, এবং

(খ) যে টাকা আদায় করিবার জন্য নীলামের আদেশ করা হইয়াছিল বলিয়া নীলামের ইস্তাহারে লিখিত ছিল সেই নীলামের ইস্তাহারের তারিখের পর ডিক্রীদার যদি কোন টাকা পাইয়া থাকেন তবে তাহা সেই টাকা হইতে বাদ দিলে যত টাকা হয় ডিক্রীদারকে দিবার জন্য তত টাকা—

আদালতে আমানত করিলে নীলামের তারিখ হইতে ত্রিশ দিনের মধ্যে যে কোন সময়ে নীলাম অসিদ্ধ করিবার প্রার্থনা করিতে পারিবেন।

"ঐ ত্রিশ দিনের মধ্যে ঐ রূপ আমানত করা হইলে আদালত নীলাম অসিদ্ধ করিবার আদেশ করিবেন।

কিন্তু যদি কোন ব্যক্তি ঠিক পশ্চাল্লিখিত ধারানুসারে তাঁহার স্থাবর সম্পত্তির নীলাম অসিদ্ধ করিবার প্রার্থনা করেন তাহা হইলে তিনি এই ধারানুসারে প্রার্থনা করিবার অধিকারী হইবেন না।

"এই ধারায় যাহা কিছু আছে তাহার এরূপ অর্থ করা যাইবে না যে নীলামের ইস্তাহারের অন্তর্গত নয় এমন যে খরচা ও সুদ সম্বন্ধে ডিক্রীমত খাতকের কোন দায়িত্ব থাকে তিনি তাহার বলে সেই দায়িত্ব হইতে মুক্ত হইবেন।"

আইনের ৩১৫ ধারা সংশোধন করিবার কথা।

৩ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩১৫ ধারায় '৩১২" এই অঙ্কের পূর্ব্বে '৩১০ ক' এই অঙ্ক ও অক্ষর সন্নিবেশিত হইবে।

এস্. হার্বি, জেম্স্,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

The Civil Procedure Code Amendment Act, 1894

# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি খানি ১৮৯৪ সালের ১লা মার্চ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করা হইয়াছিল।—

১৮৯৪ সালের ৪ নম্বর।

ভারতবর্ষের তারিফ বিষয়ক আইনের পাণ্ডুলিপি।

## সূচী।


সূচনা।

ধারা।

১। সংক্ষিপ্ত নাম।
স্থানীয় ব্যাপ্তি। আরম্ভ।

২। আইন রহিত করিবার কথা।
বাঁচাইবার কথা।

৩। তফসীলের লিখিত মাসুল আদায় করিতে হইবে সেই কথা।

৪। কোচিন হইতে মরিচ রপ্তানির কথা।

৫। যে সকল মাল।


The Indian Tariff Bill


ধারা।
মান্দ্রাজ ও বোম্বাই প্রেসিডেন্সীস্থিত বৈদেশিক ইউরোপীয় সেটেলমেণ্টের।
বৈদেশিক প্রদেশের।
সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুলের কথা।
কোন প্রদেশকে বৈদেশিক বলিয়া ব্যক্ত করিবার ক্ষমতার কথা।

৬। ১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারা সংশোধন করিবার কথা।

৭। স্পিরিট, আফিম ও লবণ সার্টিফিকেট দ্বারা রক্ষিত হইলে তাহার উপর মাসুলের কথা।

৮। মাসুল ও মাল সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।

৯। বিজ্ঞাপন রহিত করিবার ক্ষমতার কথা।

১০। যে স্থলে চুক্তি করা হইয়াছে সে স্থলে বাড়ান বা কমান মাসুলের টাকা যোগ করিবার বা বাদদিবার কথা।

১১। ১৮৭৮ সালের ৮ আইনের ২৩ ধারার দ্বিতীয় পারাগ্রাফ সংশোধন করিবার কথা।

প্রথম তফসীল—যে যে আইন রহিত হইল।
দ্বিতীয় তফসীল—আমদানীর তারিফ।
তৃতীয় তফসীল - ,,
চতুর্থ তফসীল - ,,

## কষ্টমের মাসুল বিষয়ক আইন সংশোধনার্থ এবং অন্য ন্য প্রয়োজনার্থ আইনের পাণ্ডুলিপি।

সমুদ্র দিয়া যে সকল মাল আমদানী ও রপ্তানি করা হয় তাহার কষ্টমের মাসুল বিষয়ক আইন সংশোধন করা

সূচনা।

এবং যে সকল মাল ভারতবর্ষস্থিত কোন কোন বৈদেশিক ইউরোপীয় সেটেলমেন্টের সীমা এবং কোন দেশীয় রাজার রাজ্যের সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুল আদায় করিবার জন্য বিধান করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা গেল।—

১ ধারা। এই আইনটীকে ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে।

সংক্ষিপ্ত নাম।

ইহা এডেন ও পেরিম ছাড়া সমস্ত বৃটিশ ভারতবর্ষে খাটিবে। এবং ইহা পাস হইলেই আমলে আসিবে।

স্থানীয় ব্যাপ্তি। আরম্ভ।

২ ধারা। প্রথম তফসীলের লিখিত আইনগুলি ঐ তফসীলের লিখিত পরিমাণে রহিত করা গেল।

আইন রহিত করিবার কথা।

কিন্তু ঐ সকল আইনের মধ্যে কোন আইন অনুসারে যে সকল বিজ্ঞাপন প্রকাশিত হইয়া এবং বিধি ও আদেশ কৃত হইয়া এখন প্রবল আছে তাহা যত দূর এই আইনের সহিত সঙ্গত হয় তত দুর এই আইনানুসারে যথাক্রমে প্রকাশিত ও কৃত হইয়াছে বলিয়া গণ্য হইবে।

বাঁচাইবার কথা।

এই আইন আমলে আসিবার পূর্ব্বে যে সকল আইন বা ব্যবস্থা পাস হইয়াছে তাহাতে ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৭৫ সালের আইনের এবং ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৮২ সালের আইনের যে সমস্ত উল্লেখ করা হইয়াছে তাহা এই আইনের কথা হইয়াছে বলিয়া গণ্য হইবে।

এবং লবণ আফিন ও স্পিরিট ছাড়া যে দ্রব্য বৃটিশ ভারতবর্ষের এক বন্দর হইতে আর এক বন্দরে লইয়া যাওয়া হয় এই আইনে যাহা কিছু আছে তদ্দ্বারা সেই দ্রব্যের উপর কষ্টমের মাসুল আদায় করিবার ক্ষমতা দেওয়া হইল না।

৩ ধারা। যে যে বন্দর সম্বন্ধে এই আইন খাটে সেই সেই বন্দরে অত্র আইনের সংযুক্ত দ্বিতীয়, তৃতীয় চতুর্থ এবং পঞ্চম তফসালের লিখিত মাসুল আদায় করা যাইবে।

তফসীলের লিখিত মাসুল আদায় করিতে হইবে সেই কথা।

৪ ধারা। কোচিনের বন্দর হইতে সমুদ্র দিয়া যে সমস্ত মরিচ রপ্তানি করা হয় তাহার উপর প্রতি খণ্ডি নয় টাকার অধিক না হয় এমন যে মাসুল মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেন্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব সময়ে সময়ে সময়ে ধার্য্য করেন সেই মাসুল আদায় করা যাইবে। এবং প্রত্যেক বৎসরের শেষে কিম্বা তাহার পর যত শীঘ্র সুবিধাজনক হয় তত শীঘ্র উক্ত বন্দরের কষ্টমের কালেক্টর আদায়ের খরচ বাদ দিয়া মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেন্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব সময়ে সময়ে যে অনুপাতে ও যে প্রকারে দিবার আদেশ করেন ত্রিবাঙ্কুর ও কোচিনের গবর্ণমেন্টকে সেই অনুপাতে ও সেই প্রকারে এই ধারানুসারে আদায় করা মাসুল দিবেন।

কোচিন হইতে মরিচ রপ্তানির কথা।

৫ ধারা। যে সকল মাল স্থলপথে—

যে সকল মাল।

(ক) মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেন্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের শাসিত প্রদেশের কোন অংশের সীমাস্থিত বৈদেশিক ইউরোপীয় সেটেলমেন্ট হইতে কি তন্মধ্যে চলিয়া যায়,

মান্দ্রাজ ও বোম্বাই প্রেসিডেন্সীস্থিত বৈদেশিক ইউরোপীয় সেটেলমেন্টের।

(খ) ঠিক অতঃপর যে ক্ষমতা প্রদত্ত হইল তদনুসারে যে প্রদেশকে বৈদেশিক প্রদেশ বলিয়া ব্যক্ত করা হয় সেই বৈদেশিক প্রদেশহইতে কি তন্মধ্যে চলিয়া যায়—

বৈদেশিক প্রদেশের।

তাহার উপর অত্র আইনের সংযুক্ত দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ ও পঞ্চম তফসীলের যথাক্রমে যে যে হার নির্দ্দিষ্ট আছে সেই সেই হারে কষ্টমের মাসুল আদায় করা যাইবে।

সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুলের কথা।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেন্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব এবং মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেব স্থানীয় রাজকীয় গেজেটে বিজ্ঞাপন দিয়া সময়ে সময়ে যথাক্রমে এইরূপ ব্যক্ত করিতে পারিবেন যে যে সকল প্রদেশ যথাক্রমে ঐ দুই গবর্ণর সাহেব দ্বারা শাসিত হয় কোন দেশীয় রাজার যে প্রদেশ তাহার মধ্যে কিম্বা সীমায় অবস্থিত থাকে কিন্তু ঐ সকল প্রদেশের আদালত ও সিবিল কর্ত্তৃপক্ষের এলাকার অধীন না হয় তাহা এই ধারার প্রয়োজনার্থ বৈদেশিক প্রদেশ বলিয়া গণ্য হইবে।

কোন প্রদেশকে বৈদেশিক বলিয়া ব্যক্ত করিবার ক্ষমতার কথা।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া সময়ে সময়ে এইরূপ ব্যক্ত করিতে পারিবেন যে, এই ধারার প্রয়োজনার্থ অন্য কোন দেশীয় রাজার প্রদেশ বৈদেশিক প্রদেশ বলিয়া গণ্য হইবে।

*১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারা সংশোধন করিবার কথা।*

৬ ধারা। ১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারায় "শতকরা ১০) টাকার হিসাবে" এই সকল শব্দ ও অঙ্কের পরিবর্ত্তে "শতকরা ৫) টাকার অনধিক' এই সকল শব্দ ও অঙ্ক বসিবে।

*স্পিরিট আফিম ও লবণ সার্টিফিকেট দ্বারা রক্ষিত হইলে তাহার উপর মাসুলের কথা।*

৭ ধারা। যে স্পিরিট আফিম ও লবণ বৃটিশ ভারতবর্ষের ভিতরের কোন বন্দর হইতে আমদানী করা হয় এবং যাহা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট হইতে তৎপক্ষে ক্ষমতাপ্রাপ্ত কোন কর্ম্মচারীর সার্টিফিকেট দ্বারা রক্ষিত হয় তাহার উপর যদি কোন টাকা চার্জ্জ করিতে পারা যায় তবে তৎসম্বন্ধে যত টাকা মাসুল দেওয়া হইয়া গিয়াছে বলিয়া সেই সার্টিফিকেটে দেখা যায় তদপেক্ষা অত্র আইনের সংযুক্ত দ্বিতীয় তফ্‌সীল অনুসারে তাহার উপর যত টাকা বেশী মাসুল আদায় করা যাইতে পারে কেবল তত টাকা তাহার উপর চার্জ্জ করা যাইতে পারিবে।

ঐরূপ আফিম বা লবণের মূল্য বলিয়া যদি কোন টাকা গবর্ণমেণ্টকে দেওয়া হইয়া থাকে তবে সে টাকা এই ধারার অর্থানুসারে মাসুল নয়।

যে স্পিরিট সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইনের চতুর্দ্দশ অধ্যায়ের বিধানানুসারে এক্‌সাইসের মাসুলের নিমিত্ত বাণ্ডের অধীন হইয়া কষ্টমের একটী বন্দর হইতে কষ্টমের আর একটী বন্দর পর্য্যন্ত রপ্তানি হয় এই ধারায় যাহা কিছু আছে তাহা সে স্পিরিট সম্বন্ধে খাটিবে না।

*মাসুল ও মাল সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।*

৮ ধারা। ফোর্ট সেণ্ট জর্জ প্রেসিডেন্সি সম্বন্ধে মাসুল আদায় করা এবং মাসুল যোগ্য মাল বিষয়ক ১৮৪৪ সালের ৬ আইনের যে সকল বিধান রহিত করা হয় নাই তাহা এবং বোম্বাই প্রেসিডেন্সি সম্বন্ধে মাসুল আদায় করা এবং মাসুলযোগ্য মাল বিষয়ক ১৮৫৭ সালের ২৯ আইনের যে সকল বিধান রহিত করা হয় নাই তাহা যথাযোগ্য পরিবর্ত্তন সহ ৫ ধারার (খ) দফা অনুসারে কিম্বা তাহার বলে যে সকল মাসুল আদায় করা হয় এবং যে সকল মালের জন্য মাসুল লওয়া যাইতে পারে তৎসম্বন্ধে খাটিবে।

*বিজ্ঞাপন রহিত করিবার ক্ষমতার কথা।*

৯ ধারা। যে সকল বিজ্ঞাপন এই আইনানুসারে প্রকাশিত হয় যে কর্ত্তৃপক্ষ সেই সকল প্রকাশ করেন তাঁহার দ্বারা সে সকল রহিত করা হইতে পারিবে।

*যে স্থলে চুক্তি করা হইয়াছে সে স্থলে বাড়ান বা কমান মাসুলের টাকা যোগ করিবার বা বাদ দিবার কথা।*

১০ ধারা। কোন দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার সময় যে স্থলে মাসুল চার্জ্জ করিতে পারা না যায় সে স্থলে মাসুল দিবার করার ব্যতীত সেই দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার পর কিম্বা সে সময়ে মাসুল চার্জ্জ হইতে পারার স্থলে মাসুল দিয়া সেই দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার পর যদি সেই দ্রব্যের উপর মাসুল বসান হয়, বাড়ান হয়, কমান হয় বা ছাড়িয়া দেওয়া হয় তবে—

(ক) যদি এমন ভাবে বসান কি বাড়ান হয় যে স্থলভেদে সেই মাসুল কি বাড়ান মাসুল দেওয়া হয় তাহা হইলে যত টাকা মাসুল কি মাসুলের বৃদ্ধির তুল্য হইবে বিক্রেতা তত টাকা চুক্তির মূল্যে যোগ করিতে পারিবেন এবং তিনি সেই অতিরিক্ত টাকা পাইবার এবং মোকদ্দমা করিয়া তাহা আদায় করিবার অধিকারী হইবেন। এবং

(খ) যদি এমন ভাবে কমান বা ছাড়িয়া দেওয়া হয় যে স্থলভেদে কেবল সেই কমান মাসুল দেওয়া হয় কি মাসুল একেবারেই দেওয়া না হয় তাহা হইলে যত টাকা মাসুলের কম্‌তির কি ছাড়িয়া দেওয়া মাসুলের তুল্য হইবে ক্রেতা তত টাকা চুক্তির মূল্য হইতে বাদ দিতে পারিবেন এবং সেই বাদ দেওয়া টাকা দিতে তিনি দায়ী হইবেন না এবং তজ্জন্য কি তৎসম্বন্ধে তাঁহার বিরুদ্ধে মোকদ্দমা চলিবে না।

*১৮৭৮ সালের ৮ আইনের ২৩ ধারার দ্বিতীয় পারাগ্রাফ সংশোধন করিবার কথা।*

১১ ধারা। সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইনের ২৩ ধারার দ্বিতীয় পারাগ্রাফের তৃতীয় পংক্তিতে "স্থানীয় গবর্ণমেণ্ট এই দুই শব্দের পর "অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া' এই শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে।

## প্রথম তফসীল।

### যেং আইন রহিত হইল।

| সাল ও নম্বর। | সংক্ষেপ নাম। | যত দূর রহিত হইল |
|---|---|---|
| ১৮৮২ সালের ১১ আইন | ভারতবর্ষীয় তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন | সমুদয়। |
| ১৮৯২ সালের ১ আইন | ভারতবর্ষীয় তারিফ বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন | ,, |
| ১৮৯৩ সালের ৯ আইন | ভারতবর্ষীয় তারিফ বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন | ,, |

## দ্বিতীয় তফসীল।—(আমদানীর তারিফ।)

অস্ত্রশস্ত্র, বারুদাদি সৈনিক সামগ্রী এই তফসীলে বিশেষরূপে নির্দ্দিষ্ট দ্রব্যাদির অতিরিক্ত।

(ক) ভারতবর্ষীয় অস্ত্রবিষয়ক ১৮৭৮ সালের ১১ আইনের অর্থমতে "অস্ত্রশস্ত্র" বা "বারুদাদি' সমস্ত দ্রব্য এবং

(খ) এই আইনের কার্য্যপক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়েং ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া যেং দ্রব্য "সৈনিক সামগ্রী" বলিয়া প্রকাশ করেন সেইং দ্রব্য সুদ্ধ।

| দ্রব্যাদির নাম। | মাসুল। টাকা। |
|---|---|
| আগ্নেয় অস্ত্র ও তাহার অংশ,— | |
| ১। পিস্তল ছাড়া প্রত্যেক বন্দুকাদির নিমিত্ত | ৫০ |
| ২। বন্দুকাদির এক চুঙ্গি কি দোচুঙ্গি থাকিলে প্রত্যেকের | ৩০ |
| ৩। প্রত্যেক পিস্তলের | ১৫ |
| ৪। পিস্তলের এক চুঙ্গি বা দোচুঙ্গি থাকিলে প্রত্যেকের | ১০ |
| ৫। বন্দুকাদিতে যেং স্প্রিঙ্গের ব্যবহার হয় তাহার প্রত্যেকের | ৮ |
| ৬। বন্দুকের কুন্দা ও মাছি ও ব্রুক ও ঘোড়া প্রত্যেকের | ৫ |
| ৭। রিবলবরের চুঙ্গির গোড়াভাগে যত টোটা ধরে প্রত্যেকের | ২॥০ |
| ৮। টোটা বাহির করিবার যন্ত্র ও চিমটা ও কুঁদের পাতা ও পিন ও স্ক্রু ও টাঙ্গ ও বোল্ট ও বড় অঙ্গুলির টুকরা ও ঘোড়া ও ঘোড়ার গারদ ও মারিতেল ও পিষ্টন ও পাত ও এই আইনে বন্দুকাদির অন্য যেং অংশের বিধান করা যায় নাই ও বন্দুকাদি সাফ করিবার কি লাগাইয়া দিবার কি ভরিবার অন্য যেং যন্ত্রের ব্যবহার হয় প্রত্যেকের | ১॥০ |
| ৯। টোটা প্রস্তুত করিবার কি ভরিয়া দিবার কি বন্ধ করিবার প্রত্যেক যন্ত্রের | ১০ |
| ১০। টোটার ক্যাপ লাগাইবার প্রত্যেক যন্ত্রের | ২॥০ |

১ বর্জ্জিত কথা।—এই তফসীলের ৫ ও ৬ ও ৮ ও ৯ ও ১০ শীর্ষকের লিখিত দ্রব্যাদি প্রথম ও তৃতীয় লিখিত আগ্নেয় অস্ত্রের সহিত সংযুক্ত থাকিয়া উক্ত অস্ত্রের সহিত একই আবরণের মধ্যে সাজান থাকিলে তাহার উপর মাসুল লাগিবে না।

২ বর্জ্জিত কথা।—যে কর্ম্মচারি রাজদূত, সৈনিক ও পোলীসের নির্দ্দিষ্ট পোষাক পরিতে পারেন তাঁহার নিয়মিত সাজের অংশস্বরূপ যে অস্ত্র হয় ও সৈনিক কোন কর্ম্মচারির সঙ্গে যে রিবলবর বা দুইটী পিস্তল থাকে তাহার উপর মাসুল লাগিবে না।

১।উপবিধি।—যিনি আইনমতে উপরিলিখিত তালিকার নির্দ্দিষ্ট দ্রব্যাদি স্বীয় অধিকারে রাখিতে স্বত্ববান হন এমত কোন ব্যক্তি নিজ ব্যবহারার্থে সঙ্গত পরিমাণে তাহা আমদানী করিলে তাহার মূল্যের উপর শত করা দশ টাকার অধিক মাসুল আদায় করা যাইবে না।

২ উপবিধি।—উক্ত কোন দ্রব্যাদি প্রকারান্তরে আমদানী করা গিয়া এই নম্বরমতে তাহার উপর মাসুল আদায় হইলে বা হইতে পারিলে পূর্ব্বোক্তমতে যিনি আইনক্রমে তাহা স্বীয় অধিকারে রাখিতে স্বত্ববান হন এমত কোন ব্যক্তি নিজ ব্যবহারার্থে সঙ্গত পরিমাণে ঐ আমদানী-

কারকের স্থানে তাহা খুচরা বিক্রয় করিলে আমদানীকারক কষ্টমের কালেক্টর সাহেবের নিকট তাহার মূল্যের উপর শত করা দশ টাকার অধিক মাসুল ফিরিয়া পাইবার বা স্থল বিশেষে ক্ষমা হইবার প্রার্থনা করিতে পারিবেন ও ঐ সকল দ্রব্যাদি যে তাহাই, ও ঐ আমদানীকারক অন্যান্য প্রকারে টাকা ফিরিয়া কি মাসুলের ক্ষমা পাইবার স্বত্ববান কালেক্টর সাহেব স্ববোধমতে ইহা জানিলেই তদনুসারে দিবেন।

| | | তারিক মূল্য | মাসুলের হার। |
|---|---|---|---|
| ১১। | সামান্য বারুদ পৌণ্ডপ্রতি | ০ ।⁄০ | শতকরা ১০ টাকা। |
| | ,, শীকারের নিমিত্ত ঐ | ১৲ ০ | |
| ১২। | অন্য সকল প্রকার অস্ত্রশস্ত্র, বারুদাদি ও সৈনিক সামগ্রী | মূল্যানুসারে | |

## তৃতীয় তফসীল।—(আমদানীর তালিকা)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | মাসুলের হার। |
|---|---|---|---|
| ১ | শরাব— | | টাকা। |
| | এল, বীর ও পোর্টর | ইম্পিরিয়ল গ্যালন কি ছয় কুয়ার্ট বোতল প্রতি | ⁄০ |
| | সাইডর ও গাঁজলা অন্য শরাব | | |
| | লিকিউর | ,, | ৬৲ |
| | কেবল শিল্পাদি কি কিমিতি বিদ্যা ঘটিত কার্য্যে যে যে স্পিরিট ব্যবহার হইবার অভিপ্রায় থাকে তাহা সম্পূর্ণরূপে ও স্থায়িরূপে ও একেবারে মনুষ্যের পানের অনুপযোগী করা গেলে | | মূল্যানুসারে শত করা ৫৲ টাকা। |
| | লণ্ডনপ্রুফের তুল্য তীব্র যে স্পিরিট তাহার শতকরা বিশ ভাগের কম হারে বণিক, ঔষধীয় ও কিমীয় দ্রব্যাদিতে ব্যবহার করা গেলে | | |
| | স্পিরিট শত করা বিশ ভাগ বা তদধিক পরিমাণে উক্তরূপে ব্যবহৃত হইলে | লণ্ডনপ্রুফের তুল্য তীব্র ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬৲ ও স্পিরিট লণ্ডনপ্রুফ অপেক্ষা অধিক বা কম তীব্র হইলে তদনুসারে মাসুল বৃদ্ধি বা হ্রাস হইবে। |
| | স্পিরিট সুগন্ধি করিয়া কাষ্ঠ পাত্রে বা বোতলে রাখা গেলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৮৲ |
| | স্পিরিট অন্যান্য প্রকারের | লণ্ডন প্রুফের তুল্য তীব্র ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬৲ ও স্পিরিট লণ্ডন প্রুফ অপেক্ষা অধিক বা কম তীব্র হইলে তদনুসারে মাসুল বৃদ্ধি ও হ্রাস হইবে। |
| | ওয়াইন,— | | |
| | শামপেন ও অন্য সকল প্রকারের স্পার্কিং ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪৫ অপেক্ষা অধিক না থাকিলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ২॥০ |

তৃতীয় তফসীল।—(আমদানীর তারিফ।)—(শেষ হইল)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | মাশুলের হার। |
|---|---|---|---|
| | ওয়াইন—(চলিতেছে)— | | টাকা। |
| | শামপেন' ও অন্য সকল প্রকারের স্পার্ক্লিং ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪৫ অপেক্ষা অধিক থাকিলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬ |
| | অন্য সকল প্রকারের ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪৫ অপেক্ষা অধিক না থাকিলে | ,, | ১ |
| | অন্য সকল প্রকারের ওয়াইন প্রুফ স্পিরিটের শত করা ৪৫ অপেক্ষা অধিক থাকিলে | ,, | ৬ |
| ২ | আফীম, গবর্ণমেন্টের ছাড চিঠি না থাকিলে। | ৮০ তোলার সের প্রতি | ২৪ |
| ৩ | লবণ | ৮২$\frac{২}{৭}$ পৌণ্ড পরিমিত ভারতবর্ষীয় মণ প্রতি | যে স্থানে আমদানী হয় সেই স্থানে প্রস্তুত লবণের উপর যৎকালে যে হারে নেমকের মাশুল আদায় হইতে পারে সেই হারে। |
| | লোণা মাছ আর্দ্র বা শুষ্ক | ,, | মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে সময়ে ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া ৸০ আনার অনধিক যে বা যে ২ হার নির্দ্দেশ করেন সেই বা সেই২ হারে মাশুল লওয়া যাইবে। |

চতুর্থ তফসীল—(আমদানীর তারিফ)।

সাধারণ মাশুল।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাশুল। |
|---|---|---|---|---|
| | ভক্ষ্য ও পানীয় দ্রব্য। | | টাকা। | |
| ১ | কাফি | হন্দরওয়েট প্রতি | ৬৫ | শতকরা ৫ টাকা। |
| ২ | ফল ও শাকসবজি— | | | |
| | ছাডান বাদাম | ,, | ৪০ | ,, |
| | খোসাসুদ্ধ ঐ | ,, | ১৩ | ,, |
| | কাযু বা কাজুর শাঁস | ,, | ১২ | ,, |
| | নারিকেল | হাজার প্রতি | ৪০ | ,, |

চতুর্থ তফসীল—(আমদানীর তাবিক)—(চলিতেছে)।

সাধারণ মাস্তুল—(চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তাবিফি মূল্য। | মাস্তুল। |
|---|---|---|---|---|
| | ভক্ষ্য ও পানীয় দ্রব্য—(চলিতেছে।)— | | টাকা। | |
| | নারিকেল শাঁস (খোপ্রা) | হন্দরওয়েট প্রতি | ৯) | শতকরা ৫) টাকা। |
| | শুষ্ক আঙ্গুর ইউরোপীয | ,, | ৩৫) | ,, |
| | ঐ ঐ পারস্য | ,, | ১২) | ,, |
| | খর্জ্জুর শোহারা, থলির মধ্যে | , | ৫) | ,, |
| | ঐ পিণ্ড, ঐ | ,, | ৪) | , |
| | ঐ কলসীর ও বাক্সের মধ্যে | ,, | ৮) | ,, |
| | ডুমুর ইউরোপীয় | ,, | ৪২) | ,, |
| | ঐ পারস্য শুষ্ক | ,, | ৬৷৹ | ,, |
| | রশুন | ,, | ৫) | ,, |
| | পেস্তা | ,, | ২৫) | , |
| | বসোরার আলুবখারা | ,, | ১০) | ,, |
| | কিস্মিস, কৃষ্ণ, পারস্য, অখাত ও সুপ সাগরের ও কিস্মিস | ,, | ১২) | ,, |
| | কিস্মিস মনক্কা পারস্য অখাতের ও সুপ-সাগরের | ,, | ১০) | ,, |
| | কিস্মিস মালগা ও বুলুম | পৌণ্ড প্রতি | ৷৵৹ | , |
| | অন্যান্য প্রকারের | | মূল্যানুসারে | ,, |
| | আখরোট | হন্দরওয়েট প্রতি | ৬) | , |
| | টাটকা যে সকল ও শাক সবজীর নাম স্বতন্ত্র লেখা যায় নাই তাহার মাস্তুল নাই তদ্ভিন্ন অন্য সকল প্রকারের | | মূল্যানুসারে | ,, |
| ৩ | আহারীয় দ্রব্য ও আচার ও পশারির দ্রব্য প্রভৃতি,— | | | |
| | কনষ্টায় বদ্ধ বিকম, জেলি ও চীক | পৌণ্ড প্রতি | ৸৹ | , |
| | গরুর ও শূকরের মাংস | তিন হন্দর ওয়েটের টিয়র্স | ৭৫) | , |
| | | দুই হন্দর ওয়েটের পিপা | ৫০) | ,, |
| | বীচি ডিমর | হন্দরওয়েট প্রতি | ৫০) | ,, |
| | মাখন | পৌণ্ড প্রতি | ১) | ,, |
| | পনীর | পৌণ্ড প্রতি | ৸৹ | ,, |
| | চিনের মোরব্বা | ছয় বোতল করিয়া বাক্সে বদ্ধ | ৮) | ,, |
| | মৎস্য—অন্ত্র | হন্দরওয়েট প্রতি | ১০০) | ,, |
| | ময়দা | ২০০ পৌণ্ডের পিপা বা বস্তা প্রতি | ২০) | ,, |

## চতুর্থ তক্‌সীল।—(আমদানীর তারিফ।)—(চলিতেছে)।

### সাধারণ মাসুল।—(চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফ মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| | ভক্ষ্য ও পানীয় দ্রব্য।—(শেষ হইল)। | | টাকা। | |
| | ঘি | হন্দরওয়েট প্রতি | ৪০৲ | শত করা ৫৲ টাকা। |
| | অন্যান্য যে দ্রব্যের নাম অন্য স্থানে লেখা নাই | | মূল্যানুসারে | ,, |
| | শূকরের হ্যাম | পৌণ্ড প্রতি | ৸০ | ,, |
| | সাগু ... | হন্দরওয়েট প্রতি | ১০৲ | ,, |
| | হাঙ্গরের ডানা | ,, | ৩০৲ | ,, |
| | সিঙ্গালী ও সোজিল | ,, | ১৫৲ | ,, |
| | টাপিওকা | ,, | ১২৲ | ,, |
| | শির্কা ইউরোপীয়, কাষ্ঠেবদ্ধ | ইম্পিরিয়ল গ্যালন প্রতি | ১৲ | ,, |
| | ঐ পারস্য ঐ | ,, | ১৲ | ,, |
| | ঐ দেশীয় ঐ | ,, | ।৵০ | ,, |
| | অন্য সকল প্রকার আহারীয় দ্রব্য আচার ও পসারির দ্রব্য | | মূল্যানুসারে | ,, |
| ৪ | মশলা— | | | |
| | মৌরী ষ্টার | হন্দরওয়েট প্রতি | ২৫৲ | ,, |
| | সুপারি গোয়ার | ,, | ১৪৲ | ,, |
| | ঐ ছোলাযুক্ত | হাজার প্রতি | ২৲ | ,, |
| | ঐ শ্বেত শ্রীবর্দ্ধন | হন্দরওয়েট প্রতি | ২৮৲ | ,, |
| | অন্য সকল প্রকারের | ,, | ৭৲ | ,, |
| | মোটা ভিন্ন এলাচি | ,, | ২৫০৲ | ,, |
| | শুষ্ক লঙ্কামরিচ | ,, | ৯৲ | ,, |
| | লবঙ্গ | ,, | ২০৲ | ,, |
| | ,, দাঁটা ও মগা | ,, | ৫৲ | ,, |
| | ,, বীজমধ্যে, নরলবঙ্গ | ,, | ৮৲ | ,, |
| | শুঁট | ,, | ২০৲ | ,, |
| | জৈত্রী | পৌণ্ডপ্রতি | ১।।০ | ,, |
| | জায়ফল | ,, | ১৲ | ,, |
| | ঐ ঝাঁটিসুদ্ধ | ,, | ।।৵০ | ,, |
| | মরিচ, গোলমরিচ ও পিপুল | হন্দরওয়েট প্রতি | ১৬৲ | ,, |
| | ঐ শ্বেত | ,, | ৩৫৲ | ,, |
| | অন্য সকল প্রকারের মশলা | | মূল্যানুসারে | ,, |
| ৫ | চিনি, চিন দেশীয় মিছরি | হন্দরওয়েট প্রতি | ২০৲ | ,, |
| | ,, ওলা | ,, | ২৩৲ | ,, |
| | ,, দোবরা | ,, | ১২।।০ | ,, |
| | ,, ইক্ষুজাত অন্য সকল প্রকারের ও মোরব্বা | ,, | মূল্যানুসারে | ,, |
| ৬ | চা কালো | পৌণ্ড প্রতি | ।।৵০ | ,, |
| | ,, গ্রীন | ,, | ১।০ | ,, |

চতুর্থ তফসীল—(আমদানীর তারিফ।)—(চলিতেছে)।

সাধারণ মাসুল।—(চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| | কিমীয়, বণিক ঔষধীয় ও নেশাজনক দ্রব্য এবং রং করিবার ও কশিবার উপকরণ। | | টাকা। | |
| ৭ | কিমীয় দ্রব্য ও তজ্জাত দ্রব্য— | | | |
| | গন্ধকের দ্রাবক | পৌণ্ড প্রতি | ৵০ | শতকরা ৫) টাকা। |
| | ক্ষার দেশীয় সাজিমাটী | হন্দরওয়েট প্রতি | ২) | ,, |
| | ফটকিরী | ,, | ৫) | ,, |
| | সেঁকোবিষ | ,, | ২৫) | ,, |
| | ঐ চিনদেশীয় মনঃশীলা | ,, | ১৬) | ,, |
| | বাই কার্বনেড অব সোডা | ,, | ৭) | ,, |
| | হীরাকশ | ,, | ৩) | ,, |
| | যাহা শব্দ করিয়া জ্বলিয়া উঠে অর্থাৎ ব্লাষ্টিং গেলেটাইন, ডাইনামাইট, বোবুরাইট টোনাইট, ও অন্য সকল প্রকারের | | মূল্যানুসারে ... | ,, |
| | নিশাদল | হন্দরওয়েট প্রতি | ৩০) | ,, |
| | গন্ধক চূর্ণ | ,, | ৫॥০ | ,, |
| | ঐ বাতি | ,, | ৫) | ,, |
| | ঐ অপরিষ্কৃত | ,, | ৪) | ,, |
| | কিমীয় জাত ও প্রস্তুত অন্য সকল প্রকারের | | | |
| ৮ | বণিক, ঔষধীয় ও নেশাজনক দ্রব্য— | | | ,, |
| | মুসব্বর কালো | হন্দরওয়েট প্রতি | ১৪) | ,, |
| | ঐ সাকোট্রা | ,, | ২৫) | ,, |
| | মুসব্বর কাষ্ঠ | পৌণ্ড প্রতি | ৩) | ,, |
| | হিং | হন্দরওয়েট প্রতি | ৮০) | ,, |
| | ঐ মোটা হিঙ্গা | ,, | ১৮) | ,, |
| | আতরী পারস্য | ,, | ১৫) | ,, |
| | গন্ধক (আমলসারা) | ,, | ৪৫) | ,, |
| | কর্পূর ভীমসেনি (বারাস) | পৌণ্ডপ্রতি | ১০০) | ,, |
| | ,, পরিষ্কৃত চাপড়া | ,, | ১) | ,, |
| | ,, কাচা, গুঁড়া | ,, | ৸০ | ,, |
| | দারুচিনি | হন্দরওয়েট প্রতি | ২০) | ,, |
| | চিনদেশীয় মূল (চোবচিনি) অপরিষ্কৃত | ,, | ৭) | ,, |
| | ঐ চাঁচা | ,, | ১৬) | ,, |
| | গলজল, চিনা | ,, | ৮) | ,, |
| | পেল্লিতরি (আকলকারা) | ,, | ৩০) | ,, |
| | সালপ মিশ্রি | ,, | ১০০) | ,, |
| | সোণামুখীর পাতা | ,, | ৪॥০ | ,, |
| | ষ্টোরাক্স, দ্রব | ,, | ৪৬) | ,, |
| | তামাক, প্রস্তুত ও অপ্রস্তুত | ,, | মূল্যানুসারে | ,, |
| | কুইনাইনের মাসুল নাই ও আর্যীন (তৃতীয় তফসীল দেখ) এতদ্ভিন্ন অন্য সকল প্রকারের বণিক, ঔষধীয় ও নেশা জনক দ্রব্য | | ,, | ,, |

## চতুর্থ তফ্‌সীল—(আমদানীয় তারিফ।)—(চলিতেছে)।

### সাধারণ মাসুল।—(চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| ৯ | রংকরিবার ও কশিবার উপকরণ— | | টাকা। | |
| | আলিজারিন্ রং সকল প্রকারে | | মূল্যানুসারে | শতকরা ৫, টাকা |
| | নীলরং করিবার দ্রব্য | পৌণ্ড প্রতি | ১।।০ | ,, |
| | ক্রমিদানা | ,, | ১, | ,, |
| | হরিতকী, বয়ড়া প্রভৃতি মৈরোবোলাম | হন্দরওয়েট প্রতি | ৪।।০ | ,, |
| | ঐ পারস্য | ,, | ৩৭, | ,, |
| | মঞ্জিষ্ঠা ... | ,, | ১২, | ,, |
| | অর্খিলা | ,, | ৯।।০ | ,, |
| | বকমকাষ্ঠ ও মুন্স | ,, | ৫।।০ | ,, |
| | অন্য সকল প্রকারের রং করিবার ও কশিবার উপকরণ | ,, | মূল্যানুসারে | ,, |
| | **ধাতু ও ধাতু প্রস্তুত দ্রব্য।** | | | |
| ১০ | কলের মাস্থল নাই তদ্ভিন্ন কৃষিকার্য্য-সম্পর্কীয় যন্ত্র | | ,, | , |
| ১১ | লৌহ নির্ম্মিত ছুরি প্রভৃতি নানা প্রকারের দ্রব্য, ইহার মধ্যে লৌহের নানা প্রকারের পাত্রও ধরা গেল কিন্তু কল ও তাহার কোন অংশের উপর মাস্থল নাই | | ,, | ,, |
| ১২ | ধাতু, প্রস্তুত ও অপ্রস্তুত ও তন্নির্ম্মিত দ্রব্যাদি— | | | |
| | ঐ পিতল, মতী, ঘুঁগরি ও চিনে | হাজার প্রতি | ১, | ,, |
| | ঐ পুরাতন | হন্দরওয়েট প্রতি | ২৭, | ,, |
| | ঐ জড়ান অতি পাতলা চাদর | ,, | ৭৫, | ,, |
| | ঐ তার | পৌণ্ড প্রতি | ৫, | ,, |
| | ঐ অন্য সকল প্রকারের | | মূল্যানুসারে | ,, |
| | ঐ তামা, অষ্ট্রেলিয়ার | হন্দরওয়েট প্রতি | ৪০, | ,, |
| | ঐ বোল্ট | ,, | ৪৩, | , |
| | ঐ কাঁসারির ও চাদর | , | ৪৩, | ,, |
| | ঐ চিনা নগদ | ,, | ৩২, | ,, |
| | ঐ জাপান | ,, | ৩৮, | ,, |
| | ঐ প্রেক ও মিশ্র ধাতুর প্রেক | ,, | ৪৩, | ,, |
| | ঐ পুরাতন | ,, | ৩৮, | ,, |
| | ঐ অপেটা ও পাত | ,, | ৩৮, | ,, |
| | ঐ খোলার জন্য পাত ও তলা তোলা | ,, | ৪৫, | ,, |
| | ঐ টালি ও থান ও তাল ও ইঁট | ,, | ৩৯, | ,, |
| | ঐ চিনের শাদা তামার দ্রব্য | পৌণ্ড প্রতি | ১৶০ | ,, |
| | ঐ ডাক পান্না পত্র | শত পাতা | ৩, | ,, |
| | ঐ তার | পৌণ্ড প্রতি | ।।৵০ | ,, |
| | ঐ অন্য সকল প্রকারের প্রস্তুত ও অপ্রস্তু | | মূল্যানুসারে | ,, |
| | সোণার পাত্ত ইউরোপীয় | শত পাত প্রতি | ৩, | , |
| | , চিনা ও কৃত্রিম | | মূল্যানুসারে | ,, |
| | লৌহ, লঙ্গর ও শিকল | | ,, | ,, |
| | আঙ্গল ও টি লোহা | টন প্রতি | ১১০, | ,, |

## চতুর্থ তফ্সীল—(আমদানীর তারিফ।)—(চলিতেছে)।

### সাধারণ মাসুল।—(চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| ১২ | ধাতু, প্রস্তুত ও অপ্রস্তুত ও তন্নির্ম্মিত দ্রব্যাদি (চলিতেছে)— | | টাকা। | |
| | কড়ি, থাম, গর্ডর, সাঁকোর উপযুক্ত ও অন্যান্য প্রকারের যে লোহা কেবল গৃহাদি নির্ম্মাণের নিমিত্ত আমদানী হয় | | মূল্যানুসারে .. | শতকরা ৫৲ টাকা। |
| | চেপ্টা, চৌকা ও বোল্ট, ইহার মধ্যে স্কচ লোহা | টন প্রতি | ৯০৲ | ,, |
| | প্রেক ভিন্ন গালবানাইজ লোহা | হন্দরওয়েট প্রতি | ৯৷৷০ | ,, |
| | চাদর ও মটকাকারের ঐ .. | ,, | ৯।০ | ,, |
| | সুইডিস ভিন্ন হাল, পাতা ও চাদর .. | টন প্রতি | ১২৮৲ | ,, |
| | প্রেক রোজ, ক্লাম্প ও চেপ্টা মাথা রিবেট ও ওয়াসার | হন্দরওয়েট প্রতি | ১১৲ | ,, |
| | অন্যান্য প্রকারের প্রেক, ইহার মধ্যে গালবানাইজ প্রেক | | মূল্যানুসারে | ,, |
| | প্রেকের শলাকা | টনপ্রতি | ১০০৲ | ,, |
| | পুরাতন লোহা | হন্দর ওয়েট প্রতি | ২৲ | ,, |
| | অপেটা লৌহ . | টনপ্রতি | ৫০৲ | ,, |
| | নল | | মূল্যানুসারে | ,, |
| | তণ্ডুলাধার . | দশটা করিযা | ৪।৵০ | ,, |
| | ঐ | ছয়টা করিয়া | ২৷৷৵০ | ,, |
| | সুইডিস ভিন্ন শলাকা, গোল আলে অর্দ্ধ ইঞ্চির ন্যূন | টনপ্রতি | ১০০৲ | ,, |
| | সুইডিস ভিন্ন শলাকা, গেলে আলে অর্দ্ধ ইঞ্চির অধিক | ,, | ৯০৲ | ,, |
| | সুইডিস চেপ্টা, চৌকা ও বোল্ট | ,, | ১৪৫৲ | ,, |
| | ,, প্রেকের শলাকা | ,, | ১৭০৲ | , |
| | ,, গোল শলাকা আলে অর্দ্ধ ইঞ্চির ন্যূন | ,, | ১৮০৲ | ,, |
| | টিনমারা পাত | হন্দরওয়েট প্রতি | ১০৲ | ,, |
| | অন্যান্য প্রকারের ইহার মধ্যে তারও গণ্য কিন্তু রেলওয়ে সম্পর্কীয় দ্রব্যের মাসুল নাই | | মূল্যানুসারে | ,, |
| | লায়েটা ডবল চরকা . | কুড়ি প্রতি | ৪৷৷০ | ,, |
| | একহারা চরকা ... | ,, | ২।০ | ,, |
| | শিসা, আকরীয় গালীনা | হন্দর ওয়েট প্রতি | ১২৲ | ,, |
| | ঐ অপেটা | ,, | ৯৷৷০ | ,, |
| | ঐ নল | | মূল্যানুসারে | ,, |
| | ঐ চাদর, চার বাক্সের চাদরের মাসুল নাই | হন্দরওয়েট প্রতি | ১০৲ | ,, |
| | অর্সিভূ ও পিত্তলের পাতা, ভিন্ন দেশীয়, ইউরোপীয় | পৌণ্ড প্রতি | ১৵০ | ,, |
| | অর্সিভূ ও পিত্তলের পাতা, ভিন্ন দেশীয় চিনে | ,, | ১৲ | ,, |

## চতুর্থ তফসীল—( আমদানীর তারিফ।)—'চলিতেছে।)

### সাধারণ মাসুল।—(চলিতেছে)

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| | | | টাকা। | |
| | ধাতু ও ধাতু প্রস্তুত দ্রব্য—(শেষ হইল)। | | | |
| ১২ | ধাতু প্রস্তুত ও অপ্রস্তুত ও ধাতু নির্ম্মিত দ্রব্যাদি (শেষ হইল)। | | | |
| | পেটেন্ট বা হলুদি ধাতু খোলের জন্যে চাদর ও বোল্ট | হন্দরওয়েট প্রতি | ৩৮ৎ | শতকরা ৫ৎ টাকা। |
| | পেটেন্ট বা হলুদি ধাতু, খোলের জন্য চাদর ও বোল্ট, পুরাতন | ” | ৩০ৎ | ” |
| | পারদ | পৌণ্ড প্রতি | ১।৵০ | ” |
| | পক্ষী মারিবার ছিটা | হন্দরওয়েট প্রতি | ১৬ৎ | ” |
| | রৌপ্য বাইট বা মুদ্রা, ভারতবর্ষের গবর্ণমেন্টের চলিত মুদ্রার মাসুল নাই। | . | মূল্যানুসারে | ” |
| | ইস্পাত বিলিসুরা | হন্দরওয়েট প্রতি | ৭ৎ | ” |
| | ঐ সুইডিস ভিন্ন বৃটিষ ও ভিন্নদেশীয় | .. | মূল্যানুসারে | ” |
| | ঐ ঢালা ... | ... | ” | ” |
| | ইষ্টিল স্প্রিং | হন্দরওয়েট প্রতি | ৭ৎ | ” |
| | ঐ সুইডিস | ” | ১৩ৎ | ” |
| | ইস্পাত, অন্য সকল প্রকারের, অপ্রস্তুত ও প্রস্তুত, রেলওযের সরঞ্জামের মাসুল নাই | ... | মূল্যানুসারে | ” |
| | টিন, ব্লক | হন্দরওয়েট প্রতি | ৭০ৎ | ” |
| | ঐ কয়ল চিনে .. | | ৸০ | ” |
| | ঐ অন্য প্রকারের . | | মূল্যানুসারে | ” |
| | দস্তা, প্রেক . | হন্দরওয়েট প্রতি | ২১ৎ | ” |
| | ঐ পাত ও অন্য আকারের, নরম . | ” | ১৬ৎ | ” |
| | ঐ ঐ শক্ত | ” | ১৩ৎ | ” |
| | ঐ পাতা বা খোলের জন্য . | ” | ১৮ৎ | ” |
| | ঐ অন্য সকল প্রকারের | | মূল্যানুসারে | ” |
| | অন্য সকল প্রকারে ধাতুর . | . | ” | ” |
| | তৈল। | | | |
| ১৩ | তৈল— | | | |
| | সোণালী | পৌণ্ড প্রতি . | ৩ৎ | ” |
| | নারিকেলের | হন্দরওয়েট প্রতি | ১৩ৎ | ” |
| | ঘাসের | পৌণ্ড প্রতি | ১৸০ | ” |
| | জিঞ্জিলী কি তিলের | হন্দরওয়েট প্রতি . | ১৫ৎ | ” |
| | তিমি ইউরোপীয় . | ইম্পিরিয়ল গ্যালন প্রতি | ১৸০ | ” |

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin, *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta. Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেন্টের নিকট গবর্ণমেন্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেন্টের নিকট নগদ মূল্য দিলে এইং হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধানং ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত দর ছাড়া চারি ঔন্স টিনের ।০, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

---

### বঙ্গদেশের গবর্ণমেন্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাসুল বিনা ১৬৸০
॥ আধ ,, , ৮৲ বা ডাক মাসুল বিনা ৮॥০
। শিকি ,, , ৪৲ বা ডাক মাসুল বিনা ৪॥০

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারাণ্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেন্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেন্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা খাদ্য বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

### NOTICE.

*The 21st February* 1883 —The subscription to, and postage for, the *Bengal Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette ... ... ... | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | ,, |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... | 4 | 0 | 0 | ,, |
| Postage ... ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | |
| Entire Gazette .. ... | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI ... | 0 | 1 | 0 | for 4 sheets of under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage .. . | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER

*Offg Under-Secretary to the Govt of Bengal*

বিজ্ঞাপন ।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি ।—বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্নলিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

| মফঃসলে | | টাকা । |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল . . | ,, | ২৷৷০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | ,, | ৪৲ |
| ডাকমাশুল . | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য . | ,, | ।০ |
| ডাকমাশুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | .. | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা । |
| ডাকমাশুল | | ⁄০ |

কলিকাতায় ।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না ।

ই, এন, বেকার ।

বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং ছোট সেক্রেটরী ।

---

The Hymns of the Rig-Veda in the Sanhita and Pada Text, by Professor F Max Müller, M A, in two Volumes *Price Rs 24, packing and postage Re 1 12*

*_* The Rig Veda, the oldest book of Indian literature, has very properly been made one of the principal class books of those who study Sanskrit in the schools and colleges in India, and though at present a scholar like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced student only, yet, as soon as editions, translations, grammars, and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar, who cannot construe the hymns of the ancient Rishis of his country—*Extract from Preface*

OFFICE OF SUPDT, GOVT PRINTING, No 8, Hastings Street, Calcutta

---

## NOTICE

IN continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C W BOLTON,

*Under Secretary to the Govt of Bengal*

*12th December* 1882.

---

NOTE —*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | | Rs. |
|---|---|---|
| Full page, per issue . | .. | 20 |
| Half ,, ,, | .. | 10 |

Casual advertisements— 4 annas per line

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেণ্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৵০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।—

| | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা একবার প্রকাশ করণের | ২০৲ |
| অর্দ্ধ পৃষ্ঠা | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে এক২ পংক্তি | ।০ |

---

## For SALE at the BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A, LL D, of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N B* —Copies are still available.

---

## বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার-আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি, ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

এক২ খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট এক২ খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৵০ পাঁচ আনা পাঠাইবেন

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

---

## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্যানেস ওয়েষ্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্টারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্রেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডওইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 16a—12 3 94—338—180

Numb. 2851 [২৮৫১]

REGISTERED No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 20, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ২০ মার্চ্চ।

CONTENTS

| | PAGE |
|---|---|
| PART I —Resolutions Orders and Notifications of the Government of India | Nil |
| PART II —Resolutions, Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 83—87 |
| PART IIA —Orders by the Lieutenant Governor of Bengal | Nil |
| PART III —Acts of the Legislative Council of India | 23 45 |
| PART IV —Bills of the Legislative Council of India | Nil |
| PART V —Acts of the Bengal Council | Nil |
| PART VI — Bills of the Bengal Council | Nil |
| PART VII —Circular Orders by the High Court and Board of Revenue | Nil |
| PART VIII Advertisements | 129 -146 |
| SUPPLEMENT | Nil |

নির্ঘণ্ট।

| | পৃষ্ঠা। |
|---|---|
| প্রথম খণ্ড।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই। |
| দ্বিতীয় খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ৮৩ -৮৭ |
| দ্বিতীয় ক খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ | নাই। |
| তৃতীয় খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | ২৩—৪৫ |
| চতুর্থ খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই |
| পঞ্চম খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই |
| ষষ্ঠ খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই |
| সপ্তম খণ্ড।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই। |
| অষ্টম খণ্ড।—ইশ্‌তিহার প্রভৃতি | ~ -১৪৬ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট | নাই। |

## PART II

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal

## দ্বিতীয় খণ্ড।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

## REVENUE DEPARTMENT—LAND REVENUE

NOTIFICATION—No 1445L R

*The* 13*th March* 1894 —Under the powers conferred upon him by section 101, sub-section 2 of the Bengal Tenancy Act VIII of 1885, the Lieutenant-Governor is pleased to order that survey shall be made and record of rights prepared in respect of all lands included within the boundaries of the marginally noted Government estates in the district of Tippera

1 Char Krishnapura, No 112, pargana Mahabatpur
2 New Char near Khanopura
3. Char near Baherchar, Nos 137 to 164
4 Char near Baherchar, No 59
5 Murarir tak, No. 19.

The particulars to be recorded in the survey and record of rights shall be the following —

The name of each proprietor, with the character and extent of his interest

The situation, quantity and boundaries of proprietor's private land as defined in Chapter XI of the Act

The name of each tenant

The class to which he belongs, that is to say, whether he is a tenure-holder, raiyat holding at fixed rates, occupancy raiyat, non-occupancy raiyat, and if he is a tenure-holder, whether he is a permanent tenure-holder or not, and whether his rent is liable to enhancement during the continuance of his tenure

The situation, quantity and boundaries of the land held by him

The name of his landlord

The rent payable

The mode in which the rent has been fixed, whether by contract, by order of a Court, or otherwise

If the rent is a gradually increasing rent, the time at which, and the steps by which, it increases.

The special conditions and incidents, if any, of the tenancy

C E BUCKLAND,
*Secy to the Govt of Bengal*

## JUDICIAL DEPARTMENT

No 1941A

*No* 1550*J*—*The* 13*th March* 1894 —Kazi Raziuddin Ahmad is appointed to be an Honorary Magistrate of the Sadar Independent Bench in the district of Dacca, and is vested with the powers of a Magistrate of the third class

*No* 1553*J*—*The* 13*th March* 1894 —The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates of the Independent Bench at Barisal in the district of Backergunge, and are vested with the powers of a Magistrate of the second class —

Babu Pyari Lal Raya
„ Dvaraka Nath Datta
Babu Dina Bandhu Sen
Maulvi Mahammed Fazel
Babu Tarini Kumar Gupta

*No* 1554*J*—*The* 13*th March* 1894 —The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates of the Independent Bench at Barisal in the district of Backergunge, and are vested with the powers of a Magistrate of the third class —

Babu Govinda Mohan Das
„ Rohini Kumar Sen
„ Nabin Chandra Sen
„ Nanda Kumar Ghosh
Babu Sashi Kumar Bose
„ Akhil Chandra Datta
Maulvi Fazle Ali
„ Mahammad Hafiz

## বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আদেশ।

### রেবিনিউ ডিপার্টমেন্ট—ভূমির রাজস্ব।

১৪৪৫ এল, আর, নং বিজ্ঞাপন।

১। মহব্বৎপুর পরগণার ১১২ নং চর কৃষ্ণপুর।
২। খানেপুরার নিকট নূতন চর।
৩। ১৩৭—১৬৪ পর্য্যন্ত বাহির চরের নিকট চর।
৪। ৫৩ নং বাহির চরের নিকট চর।
৫। ১৯ নং মুরাবির টক।

১৮৯৪ সাল ১৩ মার্চ।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রতি বঙ্গদেশের প্রজাস্বত্ব বিষয়ক ১৮৮৫ সালের ৮ আইনের ১০১ ধারার ২ প্রকরণমতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া তিনি এই আজ্ঞা করিলেন যে, ত্রিপুরা জিলার অন্তর্গত পার্শ্বলিখিত গবর্ণমেন্ট ইষ্টেটের সীমাভুক্ত সমস্ত ভূমি সম্বন্ধে জরীপ করিয়া স্বত্বের লিখন প্রস্তুত করা যায়।

জরীপ ও স্বত্বের লিখনে এইং বিশেষ বৃত্তান্ত লিখিতে হইবে।—

প্রত্যেক ভূস্বামির নাম ও তাঁহার স্বত্বের ভাব ও পরিমাণ।

আইনের ১১ অধ্যায়ের নির্দ্দিষ্ট ভূস্বামির নিজ জমির অবস্থান পরিমাণ ও সীমা।

প্রত্যেক জন প্রজার নাম।

তিনি যে শ্রেণীর অর্থাৎ তিনি মধ্যস্বত্বাধিকারী কি মোকররী হারে ভূমি ভোগকারি রায়ত কি দখলীস্বত্ববিশিষ্ট কি দখলীস্বত্বশূন্য রায়ত কি কোর্ফা রায়ত এবং তিনি মধ্যস্বত্বাধিকারী হইলে কায়েমী মধ্যস্বত্বাধিকারী কি না ও তাঁহার মধ্যস্বত্ব থাকন কালে তাঁহার খাজানা বৃদ্ধি হইতে পারে কি না।

তিনি যে ভূমি ভোগ করেন তাহার অবস্থান, পরিমাণ ও চৌহদ্দী।

তাঁহার ভূম্যধিকারির নাম।

দেয় খাজানা।

যেরূপে ঐ খাজানা ধার্য্য হইয়াছে অর্থাৎ চুক্তিক্রমে বা আদালতের আজ্ঞাক্রমে বা অন্য প্রকারে।

খাজানা ক্রমশঃ বৃদ্ধি হইবার হইলে যে সময়ে ও যে ক্রমে বৃদ্ধি হয়।

প্রজাস্বত্বের বিশেষ কোন নিয়ম ও অনুষঙ্গ থাকিলে তাহা।

সি, ই, বকলাণ্ড
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

### জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

১৯৪১ A, নম্বর।

১৫৫০ জে, নং।—১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।—শ্রীযুত কাজী রজিউদ্দিন আহম্মদ ঢাকা জিলার সদর স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৫৫৩ জে, নং।—১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।—নিম্নলিখিত মহাশয়েরা বাখরগঞ্জ জিলার অন্তর্গত বরিশালস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু পেয়ারী লাল রায়।
,, বাবু দ্বারকানাথ দত্ত।
শ্রীযুত বাবু দীনবন্ধু সেন।
,, মৌলবী মহম্মদ ফজেল।
শ্রীযুত বাবু তারিণীকুমার গুপ্ত।

১৫৫৪ জে, নং।—১৮৯৪ সাল ১৩ মার্চ্চ।—নিম্নলিখিত মহাশয়েরা বাখরগঞ্জ জিলার অন্তর্গত বরিশালস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু গোবিন্দ মোহন দাস।
,, বাবু রোহিনীকুমার সেন।
,, বাবু নবীন চন্দ্র সেন।
,, বাবু নন্দকুমার ঘোষ।
শ্রীযুত বাবু শশীকুমার বসু
,, বাবু অখিল চন্দ্র দত্ত।
,, মৌলবী ফজলে আলি।
,, মৌলবী মহম্মদ হাফিজ।

*No* 1558*J*—*The* 13*th March* 1894—Abdul Aziz Khan Chowdhury is appointed to be an Honorary Magistrate of the Independent Bench at Nator in the district of Rajshahi, and is vested with the powers of a Magistrate of the third class

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

---

NOTIFICATION—No 1551J

*The* 13*th March* 1894—Under section 3, Act I (B C) of 1876 (an Act to provide for the voluntary registration of Muhammadan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Maulvi Mohammad Sabir Ali, authorizing him to register Muhammadan marriages and divorces, and to exercise the other functions of a Muhammadan Registrar within thanas Muslandpur and Nandigram, with head-quarters at Mohisadal, in the district of Midnapore.

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

---

NOTIFICATION—No 1552J

*The* 13*th March* 1894—Under section 2, Act XII of 1880 (an Act for the appointmens of persons to the office of Kazi), the Lieutenant Governor has been pleased to grant a sanad (license) to Maulvi Mohammad Sabir Ali, appointing him Kazi of thanas Maslandpur and Nandigram, with head-quarters at Mohisadal, in the district of Midnapore, for the celebration of marriages and the performance of other rights and ceremonies when application is made to him to perform any such functions

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

---

NOTIFICATION—No 1568J

*The* 13*th March* 1894—Under section 3, Act I (B C) of 1876 (an Act to provide for the voluntary registration of Muhammadan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Maulvi Muhammad Najaf Ali, authorizing him to register Muhammadan marriages and divorces, and to exercise the other functions of a Muhammadan Registrar within the thanas of Colinga, Park Street, Theatre Road, Hastings, Fenwick Bazar and Waterloo Street, in the town of Calcutta

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

---

NOTIFICATION—No 1569J

*The* 13*th March* 1894—Under section 2, Act XII of 1880 (an Act for the appointment of persons to the office of Kazi), the Lieutenant-Governor has been pleased to grant a sanad (license) to Maulvi Muhammad Najaf Ali appointing him Kazi of thanas Colinga, Park Street, Theatre Road, Hastings, Fenwick Bazar and Waterloo Street in the town of Calcutta, for the celebration of marriages and the performance of other rites and ceremonies, when application is made to him to perform any such functions

H J S COTTON,
*Chief Secy. to the Govt of Bengal*

১৫৫৮ জে, নং।—১৮৯৪ সাল ১৭ মার্চ্চ।—শ্রীযুত আবদুল আজিজ খাঁ চৌধুরী রাজশাহী জিলার অন্তর্গত নাটোরস্থ স্বাধীন বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

এচ্ জে এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

১৫৫১ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১৭ মার্চ্চ।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ সাবির আলিকে লাইসেন্স দিয়া মেদিনীপুর জিলার অন্তর্গত মহিষাদলে সদর স্থান করিয়া মসলন্দপুর ও নন্দীগ্রাম থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

১৫৫২ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১৭ মার্চ্চ।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কাজীর পদে লোক নিয়োগ করণার্থ ১৮৮০ সালের ১২ আইনের ২ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ সাবির আলিকে মেদিনীপুর জিলার অন্তর্গত মহিষাদলে সদর স্থান করিয়া মসলন্দপুর ও নন্দীগ্রাম থানায় কাজীর পদে নিযুক্ত করত তাঁহাকে সনদ (লাইসেন্স) দিলেন। তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

১৫৬৮ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১৭ মার্চ্চ।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ নজফ আলিকে লাইসেন্স দিয়া কলিকাতানগরের অন্তর্গত কলিঙ্গা, পার্ক ষ্ট্রীট থিয়েটর রোড, হেষ্টিংস, কেনিকবাজার, ও ওয়াটারলু থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

১৫৬৯ জে, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১৭ মার্চ্চ।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কাজীর পদে লোক নিয়োগ করণার্থ ১৮৮০ সালের ১২ আইনের ২ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ নজফ আলিকে কলিকাতা নগরের অন্তর্গত কলিঙ্গা, পার্ক ষ্ট্রীট, থিয়েটর রোড, হেষ্টিংস, কেনিকবাজার ও ওয়াটারলু ষ্ট্রীট থানায় কাজীর পদে নিযুক্ত করিয়া তাঁহাকে সনদ (লাইসেন্স) দিলেন। তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

এচ্ জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৯৪ সাল ২০ মার্চ্চ।

## তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ৮ই মার্চ্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল।—

### ১৮৯৪ সালের ৬ আইন।

সামুদ্রিক ও অগ্নি বিষয়ক বিমাপত্র ও নিলামের সার্টিফিকেট সম্বন্ধে ভারতবর্ষীয় ইষ্টাম্প বিষয়ক ১৮৭৯ সালের আইন সংশোধন করণার্থ আইন।

সামুদ্রিক ও অগ্নি বিষয়ক বিমাপত্র ও নিলামের সার্টিফিকেট সম্বন্ধে ভারতবর্ষীয় ইষ্টাম্প বিষয়ক ১৮৭৯ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা গেল।—

সামুদ্রিক ও অগ্নি বিষয়ক বিমাপত্র।

৩ ধারার (১৫) দফার সামুদ্রিক বিমাপত্র সম্বন্ধে 'বিমাপত্র' এই শব্দের অর্থ-নির্দ্দেশে যোগ করিবার কথা।

১ ধারা। ১৮৮৮ সালের ১ আইনের ১ ধারা দ্বারা সংশোধিত ভারতবর্ষীয় ইষ্টাম্প বিষয়ক ১৮৭৯ সালের আইনের ৩ ধারার (১৫) দফায় নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে, অর্থাৎ:—

"(ক) যে সামুদ্রিক বিমাপত্রের অর্থ কোন জাহাজ বা জলযানের উপর কিম্বা কোন জাহাজ বা জলযানের উপর কল, রশারশি বা আসবাবের উপর কিম্বা কোন জাহাজ বা জলযানের উপরিস্থিত যে কোন প্রকারের মাল, বাণিজ্যদ্রব্য বা সম্পত্তির উপর কিম্বা কোন জাহাজ বা জলযানের ভাড়ার উপর কিম্বা কোন জাহাজ বা জলযানস্থ বা তৎসম্পর্কীয় অন্য যে স্বার্থ আইনসঙ্গতরূপে বিমা করা যাইতে পারে তাহার উপর কৃত বিমা এবং (খ) যে চালান কার্য্যে সামুদ্রিক দায় ছাড়া চালান কার্য্য ঘটিত অপর দায়ও থাকে এবং সেই সমস্ত দায় চালান কার্য্যের প্রারম্ভ হইতে বিমার অন্তর্গত শেষ গন্তব্য স্থান পর্য্যন্ত বিমা করা হয়, মাল, বাণিজ্যদ্রব্য বা সম্পত্তি সেই চালান কার্য্যের জন্য যে বিমা করা হয় সেই বিমা যে সামুদ্রিক বিমাপত্রের অন্তর্গত, ইহাতে তাহাও বুঝাইবে।

"এবং যে স্থলে কোন ব্যক্তি অতিরিক্ত ভাড়া বলিয়া কিম্বা অন্য কোন প্রকারে কোন টাকা দেওয়া হইয়াছে অথবা দেওয়া হইবে বলিয়া যে কোন প্রকারের মাল, বাণিজ্যদ্রব্য বা সম্পত্তি কোন জাহাজ বা জলযানের উপর থাকা কালীন তদ্বিষয়ক কোন দায় স্বয়ং গ্রহণ করিতে স্বীকার করেন কিম্বা ঐ রূপ কোন মাল বাণিজ্য দ্রব্য বা সম্পত্তির অধিকারীকে কোন দায় ক্ষতি বা ড্যামেজের জন্য ক্ষতিনিষ্কৃতি দিতে প্রতিজ্ঞা করেন সে স্থলে সেই স্বীকারপত্র বা প্রতিজ্ঞাপত্র সামুদ্রিক বিমার চুক্তি বলিয়া গণ্য হইবে।"

১৮৭৯ সালের ১ আইনের ৭ ও ৮ ধারার মধ্যে সামুদ্রিক বিমা সম্বন্ধে নূতন ধারা সন্নিবিষ্ট করিবার কথা।

২ ধারা। ভারতবর্ষীয় ইষ্টাম্প বিষয়ক ১৮৭৯ সালের আইনের ৭ ও ৮ ধারার মধ্যে নিম্নলিখিত ধারাটী সন্নিবিষ্ট করিতে হইবে, অর্থাৎ:—

সামুদ্রিক বিমাপত্রের কথা।

"৭ক ধারা। (১) (সওদাগরি জাহাজ বিষয়ক আইন সংশোধন করণার্থ ১৮৬২ সালের আইনের ৫৫ ধারায় যে প্রকার সামুদ্রিক বিমার উল্লেখ আছে তাহা হইতে ভিন্ন এমন) কোন সামুদ্রিক বিমার চুক্তি সামুদ্রিক বিমাপত্রে ব্যক্ত না হইলে সিদ্ধ হইবে না।

An Act to amend the Indian Stamp Act, 1879, with respect to Policies of Sea and Fire Insurance and Sale-Certificates

"(২) যে সামুদ্রিক বিমাপত্র কোন নির্দ্দিষ্ট সময়ের নিমিত্ত করা হয় তাহা বার মাসের অধিক সময়ের নিমিত্ত করা হইবে না।

"(৩) যে বিশেষ সম্ভবপর ক্ষতি বা বিপদবিঘ্নবহুল কার্য্যের উদ্দেশে সামুদ্রিক বিমাপত্র করা হয় তাহা কিম্বা যে সময়ের নিমিত্ত উহা করা হয় তাহা, স্বাক্ষরকারী বা অণ্ডর রাইটরদিগের নাম এবং যত টাকার জন্য বিমা করা হয় তাহা সামুদ্রিক বিমাপত্রে লিখিত না হইলে উহা সিদ্ধ হইবে না।

"(৪) যে স্থলে কোন সমুদ্রযাত্রার জন্য বা কোন সমুদ্রযাত্রার উপর এবং নির্দ্দিষ্ট সময়ের জন্যও কোন সামুদ্রিক বিমা করা হয় কিম্বা জাহাজ গন্তব্য স্থানে পঁহুছিয়া লঙ্গর করিয়া রাখা হইলে পর ত্রিশ দিনের অতিরিক্ত কোন সময় পর্য্যন্ত বাড়াইয়া বা অন্তর্ভূত করিয়া কোন সামুদ্রিক বিমা করা হয় সেই স্থলে সেই বিমাপত্র সমুদ্র যাত্রার জন্য বিমাপত্র বা সমুদ্রযাত্রার উপর বিমাপত্র বলিয়াও উহার মাসুল চার্জ্জ করা যাইবে এবং নির্দ্দিষ্ট সময়ের নিমিত্তও বিমাপত্র বলিয়া উহার উপর মাসুল চার্জ্জ করা যাইবে।

৩ ধারা। ১৮৮৮ সালের ১ আইনের ২ ধারার দ্বারা সংশোধিত ১৮৭৯ সালের ১ আইনের প্রথম তফসীলের ৪১ দফার সামুদ্রিক বিমা বিষয়ক (ক) ভাগের পরিবর্ত্তে নিম্নলিখিত কথাগুলি বসাইতে হইবে অর্থাৎ :—

সামুদ্রিক বিমা সম্বন্ধে ১৮৭৯ সালের ১ আইনের প্রথম তফসীল সংশোধন করিবার কথা।

| | নিদর্শনপত্রের বর্ণনা। | উপযুক্ত ষ্টাম্প মাসুল। |
|---|---|---|
| ৪১। বিমাপত্র। | (ক) সামুদ্রিক বিমা হইলে— | টা। আঃ পা। |
| | (১) কোন সমুদ্রযাত্রার নিমিত্ত বা কোন সমুদ্র যাত্রার উপর— | |
| | (৴) বিমাপত্র দ্বারা যত টাকা বিমা করা হয় প্রিমিয়ম তাহার শত করা দুই আনা বা এক টাকার অষ্টমাংশহারের অধিক না হইলে | ০ ৴ ০ |
| | (৵) অন্য কোন স্থলে বিমাপত্র দ্বারা যে টাকা বিমা করা হয় তাহার প্রত্যেক পূরা এক হাজার টাকার সম্বন্ধে এবং এক হাজার টাকার কোন ভগ্নাংশেরও সম্বন্ধে | ০ ৵ ০ |
| | (২) কোন নির্দ্দিষ্ট সময়ের জন্য সামুদ্রিক বিমা হইলে— | |
| | (৴) বিমাপত্র দ্বারা যে টাকা বিমা করা হয় তাহার প্রত্যেক পূরা এক হাজার টাকার সম্বন্ধে এবং এক হাজার টাকার কোন ভগ্নাংশেরও সম্বন্ধে— | |
| | যদি ছয় মাসের অধিক সময়ের জন্য বিমা করা না হয় তাহা হইলে | ০ ৵ ০ |
| | যদি ছয় মাসের অধিক এবং বারমাসের অনধিক এমন কোন সময়ের জন্য বিমা করা হয় তাহা হইলে | ০ । ০ |

৪ ধারা। (১) ১৮৮৮ সালের ১ আইনের ২ ধারা দ্বারা সংশোধিত উক্ত আইনের প্রথম তফসীলের ৪১ দফার (গ) ভাগের "অন্য প্রকারের বিমাপত্র হইলে—" এই শব্দগুলির পূর্ব্বে "এই দফার (ঘ) ভাগে যেরূপ পুনর্ব্বিমা বর্ণিত আছে তাহা ছাড়া" এই শব্দগুলি যোগ করিতে হইবে।

সমুদ্র ও অগ্নিবিষয়ক পুনর্ব্বিমা সম্বন্ধে প্রথম তফসীলের ৪১ দফা সংশোধন করিবার ও উহাতে যোগ করিবার কথা।

(২) উপরোক্ত মতে সংশোধিত উক্ত আইনের প্রথম তফসীলের ৪১ দফার (গ) ভাগের পর নিম্নলিখিত ভাগটী যোগ করিতে হইবে, অর্থাৎ :—

| | নিদর্শনপত্রের বর্ণনা। | উপযুক্ত ষ্টাম্প মাসুল। |
|---|---|---|
| ৪১। বিমাপত্র—সমাপ্ত। | | টাঃ আ পা। |
| | (ঘ) যে ইন্সিউরান্স কোম্পানি সামুদ্রিক বিমাপত্র কিম্বা অগ্নি হেতু ক্ষতির জন্য বিমাপত্র দিয়াছে আসল বিমায় যত টাকা বিমা করা হইয়াছে বিমার বলে তাহার কিয়দংশ টাকা দিবার ইণ্ডেমনিটি বা গারান্টি স্বরূপ সেই কোম্পানি দ্বারা অন্য কোন কোম্পানির সহিত পুনর্ব্বিমা হইলে পুনর্ব্বিমা স্থলে | ১ ০ ০ |

## নিলামের সার্টিফিকেট।

৫ ধারা। ১৮৭৯ সালের ১ আইনের প্রথম তফসীলের ১৬ দফায় যে প্রকার নিলামের সার্টিফিকেটের উল্লেখ আছে তৎসম্বন্ধে উক্ত আইনের ২৪ ধারা খাটে না ও কখন খাটে নাই বলিয়া গণ্য করিতে হইবে।

২৪ ধারা নিলামের সার্টিফিকেট সম্বন্ধে না খাটিবার কথা।

কিন্তু এই আইন আরম্ভ হইবার পূর্ব্বে কোন আদালত বা রাজস্ব কর্ম্মচারী কর্ত্তৃক যে ডিক্রী বা আদেশ করা হইয়াছে এই ধারার বিধান বশতঃ তাহার কোন ব্যতিক্রম হইবে না।

৬ ধারা। উক্ত আইনের প্রথম তফসীলের ১৬ দফার তৃতীয় ঘরে "মূল্যের টাকা" এই দুই শব্দের পর "কেবল মাত্র" এই দুই শব্দ বসিবে।

নিলামের সার্টিফিকেট সম্বন্ধে প্রথম তফসীল সংশোধন করিবার কথা।

এস, হার্বি জেম্‌স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator.*

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ৮ই মার্চ্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল।—

## ১৮৯৪ সালের ৭ আইন।

### বন্দীদের ১৮৭১ সালের আইন সংশোধন করণার্থ আইন।

বন্দীদের ১৮৭১ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা গেল।—

১৮৭১ সালের ৫ আইনের ১ ধারায় যোগ করিবার কথা।

১ ধারা। উক্ত আইনের ১ ধারায় নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে, অর্থাৎ:—

" এই আইনের তৃতীয় অধ্যায়ে কিম্বা পঞ্চম অধ্যায়ে কারাগার কিম্বা জেলের যে উল্লেখ থাকে অথবা কারাবদ্ধ করার কিম্বা বদ্ধ করার যে উল্লেখ থাকে তাহা চরিত্রসংশোধনালয় কিম্বা চরিত্রসংশোধনার্থ বিদ্যালয়ের উল্লেখ অথবা চরিত্রসংশোধনালয়ে কিম্বা চরিত্রসংশোধনার্থ বিদ্যালয়ে বদ্ধ করার উল্লেখ বলিয়া পঠিত হইতে পারিবে।"

১৮৭১ সালের ৫ আইনের ৯ ধারা রহিত করিবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৯ ধারা এতদ্দ্বারা রহিত করা গেল।

১৮৭১ সালের ৫ আইনের ১৪ ধারা সংশোধন করিবার কথা।

৩ ধারা। উক্ত আইনের ১৪ ধারায় " কিম্বা (কলিকাতায় ও মান্দ্রাজে ও বোম্বাইয়ে অল্প টাকার ঋণ ও দাওয়া অনায়াসে আদায় করণার্থ) ১৮৫০ সালের ৯ আইনমতে কলিকাতায় কি মান্দ্রাজে কি বোম্বাইযে যে আদালত স্থাপন হইয়াছে, " এই শব্দগুলির পরিবর্ত্তে নিম্নলিখিত শব্দগুলি বসিবে, অর্থাৎ :—

" উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনানুসারে কলিকাতা, মান্দ্রাজ কি বোম্বাইয়ে যে দেওয়ানী আদালত স্থাপিত হইয়াছে," এই শব্দ গুলি বসি ব।

১৮৭১ সালের ৫ আইনের ১৬ ধারা সংশোধন ও উহাতে যোগ করিবার কথা।

৪ ধারা। (১) উক্ত আইনের ১৬ ধারায় "প্রাপ্ত ক্ষমতাক্রমে" এই শব্দগুলির পরিবর্ত্তে " সাধারণ কিম্বা বিশেষ প্রাপ্ত ক্ষমতাক্রমে বৃটিশ ভারতবর্ষের ভিতরেই হউক আর বাহিরেই হউক " এই শব্দগুলি বসিবে।

(২) ঐ ধারাতে নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে, অর্থাৎ :—

"এবং ফোর্ট উইলিয়ম, মান্দ্রাজ ও বোম্বাইয়ের হাই কোর্টের সাধারণ সরেণও দেওয়ানী এলাকার স্থানীয় সীমার বাহিরে অবস্থিত কারাগারের অধ্যক্ষগণ অগ্রে প্রত্যেক স্থলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া শ্রীশ্রীমতী মহারাণীর আধিপত্যের অধীন কোন দেশীয় রাজা বা রাজ্যাধিকারের কোন আদালত বা বিচারালয় কর্ত্তৃক প্রদত্ত কোন ব্যক্তিকে আটক করিয়া রাখিবার দণ্ডাজ্ঞা বা হুকুম বা ওয়ারাণ্ট তামিল করিতে সক্ষম হইবেন।

"যে স্থলে এরূপ কোন দেশীয় রাজা বা রাজ্যাধিকারের কোন আদালত বা বিচারালয় এমন একটী দণ্ডাজ্ঞা প্রদান করেন যাহা বৃটিশ গবর্ণমেণ্টের কোন কর্ম্মচারীর ঐকমত্য ব্যতিরেকে তামিল করা যাইতে পারে না এবং সেই দণ্ডাজ্ঞা নামোল্লেখ ক্রমে বা পদধারী বলিয়া তৎপক্ষে বিশেষভাবে ক্ষমতাপ্রাপ্ত সেই রূপ কোন কর্ম্মচারী কর্ত্তৃক দোষগুণ সম্বন্ধে বিচার প্রণালীতে বিবেচিত হইয়া দৃঢ়ীকৃত হয় সেই স্থলে সেই দণ্ডাজ্ঞাটীকে এবং তদনুসারে যে হুকুম বা ওয়ারাণ্ট প্রদত্ত হয় তাহাকে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমত্যনুসারে কার্য্য করে এমন একটী আদালত বা বিচারালয়ের দণ্ডাজ্ঞা, হুকুম বা ওয়ারাণ্ট বলিয়া গণ্য করিতে হইবে।"

১৮৭১ সালের ৫ আইনের ১৯ ধারা সংশোধন ও উহাতে যোগ করিবার কথা।

৫ ধারা। (১) উক্ত আইনের ১৯ ধারার প্রথম সাতচল্লিশটী শব্দের পরিবর্ত্তে নিম্নলিখিত শব্দগুলি বসিবে, অর্থাৎ :—

" শ্রীশ্রীমতী মহারাণীর আধিপত্যের অধীন কোন দেশীয় রাজা বা রাজ্যাধিকারের প্রদেশ মধ্যে যে সকল ব্যক্তির নিম্নলিখিত কোন অপরাধের জন্য কারাদণ্ডের কিম্বা দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আজ্ঞা হয় তাহাদের সম্বন্ধে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট এইরূপ আদেশ করিতে পারিবেন যে তাহাদের আপন আপন দণ্ডাজ্ঞাপত্রে যে যে কালের নির্দ্দেশ থাকে সেই সেই কালের নিমিত্ত তাহাদিগকে স্থলভেদে বৃটিশ ভারতবর্ষের ভিতর কোন স্থানে কিম্বা ঐ গবর্ণমেণ্টের অধীন কোন স্থানে গ্রহণ করা যাইবে, আটকাইয়া রাখা যাইবে কিম্বা কারাবদ্ধ করা যাইবে।'

(২) ঐ ধারায় ' গোমেষাদি চুরিকরণ" এই শব্দগুলির পর নিম্নলিখিত শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে, অর্থাৎ :—

"কিম্বা (এই ধারায় অপরাধ বলিয়া উক্ত) এমন অন্য যে কার্য্য বৃটিশ ভারতবর্ষে করিলে ভিন্নদেশের বিচারাধিপত্য বিষয়ক এবং অপরাধীদিগকে স্বং দেশে প্রেরণ বিষয়ক ১৮৭৯ সালের আইনের তফসীলের লিখিত ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ধারার মধ্যে কোন ধারার বিরুদ্ধে অপরাধ হইয়া উঠে সেই কার্য্য।"

(৩) ঐ ধারার নিয়মবিধির পরিবর্ত্তে নিম্নলিখিত নিয়মবিধিটী বসিবে, অর্থাৎ : —

"কিন্তু এ সকল স্থলে এইটী হওয়া চাই যে যে বিচারালয়ের অধিষ্ঠানকারী বিচারপতি কিম্বা আদালতের যদি একাধিক বিচারপতি থাকিয়া থাকে তবে সেই সকল বিচারপতির মধ্যে অন্ততঃ একজন বৃটিশ গবর্ণমেণ্টের এমন একজন কর্ম্মচারী ছিলেন যিনি দেশীয় রাজা বা রাজ্যাধিকার বা মন্ত্রিসভাধিষ্ঠিত

An Act to amend the Prisoners, Act, 1871

শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব হইতে ঐরূপ বিচারপতি স্বরূপ কার্য্য করিতে ক্ষমতাপ্রাপ্ত হইয়াছিলেন সেই বিচারালয়ে বিচারের পর ঐ সকল দণ্ডাজ্ঞা উচ্চারিত হইয়াছে।"

১৮৭১ সালের ৫ আইনের ৩০ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

৬ ধারা। উক্ত আইনের ৩০ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটী বসিবে, অর্থাৎঃ—

একই স্থানীয় গবর্ণমেণ্টের অধীন প্রদেশে এক কারাগার হইতে অন্য কারাগারে পাঠাইবার কথা।

"৩০ ধারা। যে স্থলে কোন ব্যক্তির প্রতি কোন আদালত কর্ত্তৃক কারাদণ্ডের কিম্বা দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আদেশ হয় বা হইয়াছে কিম্বা শান্তিরক্ষার্থ অথবা সদাচরণ পালন করণার্থ জামিন দিবার ত্রুটি বশতঃ কোন ব্যক্তিকে ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ১২৩ ধারানুসারে কারাগারে প্রেরণ করা হইয়াছে কিম্বা আটকাইয়া রাখা হয় সে স্থলে স্থানীয় গবর্ণমেণ্ট কিম্বা (উহার আদেশ ও কর্ত্তৃত্বের অধীনে) জেলের ইন্‌স্পেক্টর জেনরল সাহেব এইরূপ হুকুম করিতে পারিবেন যে যে সময়ের নিমিত্ত তাহার প্রতি স্থলভেদে কারাদণ্ডের কিম্বা দ্বীপান্তর প্রেরণ দণ্ডের কিম্বা জামিন দিবার আদেশ করা হইয়াছে সেই সময়ের মধ্যে সে যে কারাগারে বা স্থানে বদ্ধ থাকে তথা হইতে তাহাকে সেই স্থানীয় গবর্ণমেণ্টের অধীন প্রদেশের মধ্যে অন্য কোন কারাগারে বা বদ্ধ রাখিবার স্থানে লইয়া যাওয়া হইবে।"

১৮৭১ সালের ৫ আইনের ৩২ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

৭ ধারা। উক্ত আইনের ৩২ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটী বসিবে, অর্থাৎঃ—

এক স্থানীয় গবর্ণমেণ্টের অধীন প্রদেশ হইতে অন্য স্থানীয় গবর্ণমেণ্টের অধীন প্রদেশে বন্দীদিগকে প্রেরণ করিবার কথা।

"৩২ ধারা। যে স্থলে কোন ব্যক্তির প্রতি কোন আদালত কর্ত্তৃক কারাদণ্ডের কিম্বা দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আদেশ হয় বা হইয়াছে কিম্বা সদাচরণ পালন করণার্থ জামিন দিবার ত্রুটি বশতঃ কোন ব্যক্তিকে ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ১২৩ ধারানুসারে কারাগারে প্রেরণ করা হইয়াছে কিম্বা আটকাইয়া রাখা হয় সেস্থলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব এইরূপ হুকুম করিতে পারিবেন যে যে সময়ের নিমিত্ত তাহার প্রতি স্থলভেদে কারাদণ্ডের কিম্বা দ্বীপান্তর প্রেরণ দণ্ডের কিম্বা জামিন দিবার আদেশ করা হইয়াছে সেই সময়ের মধ্যে সে যে কারাগারে বা স্থানে বদ্ধ থাকে তথা হইতে তাহাকে বৃটিশ ভারতবর্ষস্থিত অন্য কোন কারাগারে বা বদ্ধ রাখিবার স্থানে লইয়া যাওয়া হইবে।"

এস, হার্বি জেম্‌স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।
CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

---

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত বর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ১০ই মার্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল।

## ১৮৯৪ সালের ৮ আইন।

### ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৯৪ সালের আইন।

## সূচী।

সূচনা।
ধারা।
১। নাম ব্যাপ্তি ও আরম্ভ হইবার কথা।
২। রহিত করিবার কথা।
৩। তফ্‌সীলের লিখিত মাসুল আদায় করিতে হইবে সেই কথা।
৪। কোচিন হইতে মরিচ রপ্তানির কথা।
৫। যে সকল মাল কোন কোন সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুলের কথা।
ধারা।
৬। ১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারা সংশোধন করিবার কথা।
৭। লবণ, আফিং ও স্পিরিট সার্টিফিকেট দ্বারা রক্ষিত হইলে তাহার উপর মাসুলের কথা।
৮। মাসুল ও মাল সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।
৯। বিজ্ঞাপন রহিত করিবার ক্ষমতার কথা।
১০। যে স্থলে চুক্তি করা হইয়াছে সে স্থলে বাড়ান বা কমান মাসুলের টাকা যোগ করিবার বা বাদ দিবার কথা।
১১। ১৮৭৮ সালের ৮ আইনের ২৩ ধারা সংশোধন করিবার কথা।
প্রথম তফ্‌সীল—যে যে আইন রহিত হইল।
দ্বিতীয় তফ্‌সীল—আমদানীর তারিফ।
তৃতীয় তফ্‌সীল— "
চতুর্থ তফ্‌সীল— "
পঞ্চম তফ্‌সীল—রপ্তানীর তারিফ।

The Indian Tariff Act, 1894

## কষ্টমের মাসুল বিষয়ক আইন সংশোধনার্থ এবং অন্যান্য প্রযোজনার্থ আইন।

সূচনা।

সমুদ্র দিয়া যে সকল মাল আমদানী ও রপ্তানি করা হয় তাহার কষ্টমের মাসুল বিষয়ক আইন সংশোধন করা এবং যে সকল মাল ভারতবর্ষস্থিত কোন কোন বৈদেশিক ইউরোপীয় সেটেলমেণ্টের সীমা এবং কোন কোন দেশীয় রাজার রাজ্যের সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুল আদায় করিবার জন্য বিধান করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা গেল।—

নাম ব্যাপ্তি ও আরম্ভ হইবার কথা।

১ ধারা। (১) এই আইনটীকে ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা এডেন ও পেরিম ছাড়া সমস্ত বৃটিশ ভারতবর্ষে খাটিবে। এবং

(৩) ইহা অবিলম্বে আমলে আসিবে।

রহিত করিবার কথা।

২ ধারা। (১) প্রথম তফসীলের লিখিত আইনগুলি ঐ তফসীলের লিখিত পরিমাণে রহিত করা গেল।

(২) কিন্তু ঐ সকল আইনের মধ্যে কোন আইন অনুসারে যে সকল বিজ্ঞাপন প্রকাশিত হইয়াছে এবং বিধি ও আদেশ কৃত হইয়াছে এবং এই আইন আরম্ভ হইবার অব্যবহিত পূর্ব্বে যাহা প্রবল ছিল তাহা যত দূর এই আইনের সহিত সঙ্গত হয় তত দূর এই আইনানুসারে যথাক্রমে প্রকাশিত ও কৃত হইয়াছে বলিয়া গণ্য হইবে। এবং

(৩) এই আইন আরম্ভ হইবার পূর্ব্বে যে সকল আইন বা ব্যবস্থা পাস হইয়াছে তাহাতে ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৭৫ সালের আইনের এবং ভারতবর্ষের তারিফ বিষয়ক ১৮৮২ সালের আইনের যে সমস্ত উল্লেখ করা হইয়াছে তাহা এই আইনের করা হইয়াছে বলিয়া গণ্য হইবে।

(৪) লবণ, আফিন ও স্পিরিট ছাড়া যে দ্রব্য বৃটিশ ভারতবর্ষের এক কষ্টমের বন্দর হইতে ঐরূপ আর এক বন্দরে লইয়া যাওয়া হয় এই আইনে যাহা কিছু আছে তদ্দ্বারা সেই দ্রব্যের উপর কষ্টমের মাসুল আদায় করিবার ক্ষমতা দেওয়া হইল না।

তফসীলের লিখিত মাসুল আদায় করিতে হইবে সেই কথা।

৩ ধারা। যে যে বন্দর সম্বন্ধে এই আইন খাটে সেই সেই বন্দরে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম তফসীলের লিখিত মাসুল আদায় করা যাইবে।

কোচিন হইতে মরিচ রপ্তানির কথা।

৪ ধারা। কোচিনের বন্দর হইতে সমুদ্র দিয়া যে সমস্ত মরিচ রপ্তানি করা হয় তাহার উপর প্রতি খণ্ডি নয় টাকার অধিক না হয় এমন যে মাসুল মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেণ্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব ধার্য্য করেন সেই মাসুল আদায় করা যাইবে। এবং প্রত্যেক বৎসরের শেষে কিম্বা তাহার পর যত শীঘ্র সুবিধাজনক হয় তত শীঘ্র উক্ত বন্দরের কষ্টমের কালেক্টর আদায়ের খরচ বাদ দিয়া মন্ত্রিসভাধিষ্ঠিত কোর্ট সেণ্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব যে অনুপাতে ও যে প্রকারে দিবার আদেশ করেন ত্রিবাঙ্কুর ও কোচিনের গবর্ণমেণ্টকে সেই অনুপাতে ও সেই প্রকারে এই ধারানুসারে আদায় করা মাসুল দিবেন।

যে সকল মাল কোন কোন সীমা পার হইয়া যায় তাহার উপর মাসুলের কথা।

৫ ধারা। (১) যে সকল মাল স্থলপথে—

(ক) ভারতবর্ষের বৈদেশিক ইউরোপীয় সেটেলমেণ্ট হইতে চলিয়া যায়,

(খ) ঠিক অতঃপর এই ধারায় যে ক্ষমতা প্রদত্ত হইল তদনুসারে যে প্রদেশকে বৈদেশিক প্রদেশ বলিয়া ব্যক্ত করা হয় সেই বৈদেশিক প্রদেশ হইতে চলিয়া যায়—

তাহার উপর দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ তফসীলে যথাক্রমে যে যে হার নির্দ্দিষ্ট আছে সেই সেই হারে কষ্টমের মাসুল আদায় করা যাইবে। এবং যে সকল মাল স্থল পথে তন্মধ্যে প্রবেশ করে তাহার উপর পঞ্চম তফসীলে যে হার নির্দ্দিষ্ট আছে সেই হারে কষ্টমের মাসুল আদায় করা যাইবে।

(২) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে মন্ত্রিসভাধিষ্ঠিত ফোর্ট সেণ্ট জর্জের শ্রীযুত গবর্ণর সাহেব এবং মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেব স্থানীয় রাজকীয় গেজেটে বিজ্ঞাপন দিয়া যথাক্রমে এইরূপ ব্যক্ত করিতে পারিবেন যে যে সকল প্রদেশ যথাক্রমে ঐ দুই গবর্ণর সাহেব দ্বারা শাসিত হয় কোন দেশীয় রাজার যে প্রদেশ তাহার মধ্যে কিম্বা তাহার সীমায় অবস্থিত থাকে কিন্তু ঐ সকল প্রদেশের আদালত ও সিবিল কর্ত্তৃপক্ষের এলাকার অধীন না হয় তাহা এই ধারার প্রয়োজনার্থ বৈদেশিক প্রদেশ বলিয়া গণ্য হইবে।

(৩) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া এইরূপ ব্যক্ত করিতে পারিবেন যে, এই ধারার প্রয়োজনার্থ, অন্য কোন দেশীয় রাজার প্রদেশ বৈদেশিক প্রদেশ বলিয়া গণ্য হইবে।

১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারা সংশোধন করিবার কথা।

৬ ধারা। ১৮৬৩ সালের ১৬ আইনের ১ ধারায় "শতকরা ১০৲ টাকার হিসাবে এই সকল শব্দ ও অঙ্কের পরিবর্ত্তে 'শতকরা ৫৲ টাকার অনধিক এই সকল শব্দ ও অঙ্ক বসিবে।

লবণ, আফিম ও স্পিরিট সার্টিফিকেট দ্বারা রক্ষিত হইলে তাহার উপর মাসুলের কথা।

৭ ধারা। (১) যে লবণ, আফিম ও স্পিরিট, বৃটিশ ভারতবর্ষের ভিতরের কোন বন্দর হইতে আমদানী করা হয় এবং যাহা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট হইতে তৎপক্ষে ক্ষমতাপ্রাপ্ত কোন কর্ম্মচারীর সার্টিফিকেট দ্বারা রক্ষিত হয় তাহার উপর যদি কোন টাকা চার্জ্জ করিতে পারা যায় তবে তৎসম্বন্ধে যত টাকা মাসুল দেওয়া হইয়া িযাছে বলিয়া সেই সার্টিফিকেটে দেখা যায় তদপেক্ষা তৃতীয় তফসীল অনুসারে তাহার উপর যত টাকা বেশী মাসুল আদায় করা যাইতে পারে কেবল তত টাকা তাহার উপর চার্জ্জ করা যাইতে পারিবে।

(২) ঐরূপ লবণ বা আফিমের মূল্য বলিয়া যদি কোন টাকা গবর্ণমেণ্টকে দেওয়া হইয়া থাকে তবে সে টাকা এই ধারার অর্থানুসারে মাসুল নয়।

(৩) যে স্পিরিট সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইনের চতুর্দ্দশ অধ্যায়ের বিধানানুসারে এক্সাইসের মাসুলের নিমিত্ত বাণ্ডের অধীন হইয়া কষ্টমের একটী বন্দর হইতে কষ্টমের আর একটী বন্দর পর্য্যন্ত রপ্তানি হয় এই ধারায় যাহা কিছু আছে তাহা সে স্পিরিট সম্বন্ধে খাটিবে না।

মাসুল ও মাল সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।

৮ ধারা। ফোর্ট সেণ্ট জর্জ প্রেসিডেন্সি সম্বন্ধে মাসুল আদায় করা এবং মাসুল যোগ্য মাল বিষয়ক ১৮৪৪ সালের ৬ আইনের যে সকল বিধান রহিত করা হয় নাই তাহা এবং বোম্বাই প্রেসিডেন্সি সম্বন্ধে মাসুল আদায় করা এবং মাসুলযোগ্য মাল বিষয়ক ১৮৫৭ সালের ২৯ আইনের যে সকল বিধান রহিত করা হয় নাই তাহা যথা যাগ্য পরিবর্ত্তন সহ ৫ ধারার (১) প্রকরণের (খ) দফা অনুসারে কিম্বা তাহার বলে যে সকল মাসুল আদায় করা হয় এবং যে সকল মালের জন্য মাসুল লওয়া যাইতে পারে তৎসম্বন্ধে খাটিবে।

বিজ্ঞাপন রহিত করিবার ক্ষমতার কথা।

৯ ধারা। যে সকল বিজ্ঞাপন এই আইনানুসারে প্রকাশিত হয় যে কর্ত্তৃপক্ষ সেই সকল প্রকাশ করেন তাঁহার দ্বারা সে সকল রহিত করা হইতে পারিবে।

যে স্থলে চুক্তি করা হই য়াছে সে স্থলে বাড়ান বা কমান মাসুলের টাকা যোগ করিবার বা বাদ দিবার কথা।

১০ ধারা। কোন দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার সময় যে স্থলে কষ্টমের কি এক্সাইসের মাসুল চার্জ্জ করিতে পারা না যায় সে স্থলে মাসুল দিবার করার ব্যতীত সেই দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার পর কিম্বা সে সময়ে মাসুল চার্জ্জ হইতে পারার স্থলে মাসুল দিয়া সেই দ্রব্য বিক্রয়ের জন্য চুক্তি করিবার পর যদি সেই দ্রব্যের উপর মাসুল বসান হয়, বাড়ান হয়, কমান হয় বা ছাড়িয়া দেওয়া হয় তবে—

(ক) যদি এমন ভাবে বসান কি বাড়ান হয় যে স্থলভেদে সেই মাসুল কি বাড়ান মাসুল দেওয়া হয় তাহা হইলে যত টাকা মাসুল কি মাসুলের বৃদ্ধির তুল্য হইবে বিক্রেতা তত টাকা চুক্তির মূল্যে যোগ করিতে পারিবেন এবং তিনি সেই অতিরিক্ত টাকা পাইবার এবং মোকদ্দমা করিয়া তাহা আদায় করিবার অধিকারী হইবেন। এবং

(খ) যদি এমন ভাবে কমান বা ছাড়িয়া দেওয়া হয় যে স্থলভেদে কেবল সেই কমান মাসুল দেওয়া হয় কি মাসুল একেবারেই দেওয়া না হয় তাহা হইলে যত টাকা মাসুলের কম্‌তির কি ছাড়িয়া দেওয়া মাসুলের তুল্য হইবে ক্রেতা তত টাকা চুক্তির মূল্য হইতে বাদ দিতে পারিবেন এবং সেই বাদ দেওয়া টাকা দিতে তিনি দায়ী হইবেন না এবং তজ্জন্য কি তৎসম্বন্ধে তাঁহার বিরুদ্ধে মোকদ্দমা চলিবে না।

১৮৭৮ সালের ৮ আইনের ২৩ ধারা সংশোধন করিবার কথা।

১১ ধারা। সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইনের ২৩ ধারার দ্বিতীয় পারাগ্রাফে "স্থানীয় গবর্ণমেণ্ট" এই দুই শব্দের পর "অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া" এই শব্দগুলি সন্নিবেশিত করিতে হইবে।

## প্রথম তফসীল।

### যেং আইন রহিত হইল।

| সাল ও নম্বর। | নাম। | যত দূর রহিত হইল। |
|---|---|---|
| ১৮৮২ সালের ১১ আইন | ভারতবর্ষীয় তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন .. | যত দূর রহিত করা যায় নাই। |
| ১৮৮৭ সালের ২ আইন . | সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইন, ১৮৮১ সালের আবকারী আইন ও ভারতবর্ষের তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন | ৮ ধারা। |
| ১৮৮৮ সালের ২ আইন . | পেট্রোলিয়মের উপর কষ্টম মাসুল আদায়ের বিধান করণার্থ আইন। | ১ ধারা। |
| ১৮৮৯ সালের ৮ আইন | সামুদ্রিক কষ্টম বিষয়ক ১৮৭৮ সালের আইন এবং ভারতবর্ষীয় তারিফ বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন। | ৩, ৪ ও ৫ ধারা। |
| ১৮৯০ সালের ১২ আইন | ভারতবর্ষীয় তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন। | সমুদয়। |
| ১৮৯২ সালের ১ আইন | ভারতবর্ষীয় তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন | ,, |
| ১৮৯৩ সালের ৯ আইন | পরবর্ত্তী আইন দ্বারা সংশোধিত ভারতবর্ষীয় তারিক বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন | ,, |

## দ্বিতীয় তফসীল।—(আমদানীর তারিক)।

অস্ত্রশস্ত্র, বাকদাদি ও সৈনিক সামগ্রী এই তফসীলে বিশেষরূপে নির্দ্দিষ্ট দ্রব্যাদির অতিরিক্ত

(ক) ভারতবর্ষীয় অস্ত্রবিষয়ক আইনের অর্থমতে “অস্ত্রশস্ত্র” বা “বাকদাদি” সমস্ত দ্রব্য, এবং

(খ) এই আইনের কার্য্যপক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া যেং দ্রব্য “সৈনিক সামগ্রী” বলিয়া প্রকাশ করেন সেইং দ্রব্য।

| | দ্রব্যাদির নাম। | মাসুল। |
|---|---|---|
| | | টাকা। |
| ১। | পিস্তল ছাড়া প্রত্যেক বন্দুকাদির নিমিত্ত | ৫০) |
| ২। | বন্দুকাদির এক চুঙ্গি কি দোচুঙ্গি থাকিলে প্রত্যেকের | ৩০) |
| ৩। | প্রত্যেক পিস্তলের | ১৫) |
| ৪। | পিস্তলের এক চুঙ্গি বা দোচুঙ্গি থাকিলে প্রত্যেকের | ১০) |
| ৫। | বন্দুকাদিতে যেং স্প্রিঙ্গের ব্যবহার হয় তাহার প্রত্যেকের | ৮) |
| ৬। | বন্দুকের কুন্দা ও মাছি ও ব্লক ও লোড়া প্রত্যেকের | ৫) |
| ৭। | রিবলবরের চুঙ্গির গোড়াভাগে যত টোটা ধরে প্রত্যেকের | ২॥০ |
| ৮। | টোটা বাহির করিবার যন্ত্র ও চিমটা ও কুদের পাতা ও পিন ও স্ক্রু ও টাঙ্গ ও বোল্ট ও বড অঙ্গুলির টুকরা ও ঘোড়া ও ঘোড়ার গারদ ও মারিতেল ও পিস্টন ও পাত ও এই আইনে বন্দুকাদির অন্য যেং অংশের বিধান করা যায় নাই ও বন্দুকাদি সাফ করিবার কি লাগাইয়া দিবার কি ভরিবার অন্য যেং যন্ত্রের ব্যবহার হয় প্রত্যেকের | ১॥০ |
| ৯। | টোটা প্রস্তুত করিবার কি ভরিয়া দিবার কি বন্ধ করিবার প্রত্যেক যন্ত্রের | ১০) |
| ১০। | টোটার ক্যাপ লাগাইবার প্রত্যেক যন্ত্রের .. | ২) |

১ বর্জ্জিত কথা।—এই তফ্সীলের ৫ ও ৬ ও ৮ ও ৯ ও ১০ শীর্ষকের লিখিত দ্রব্যাদি প্রথম ও তৃতীয় লিখিত আগ্নেয় অস্ত্রের সহিত সংযুক্ত থাকিয়া উক্ত অস্ত্রের সহিত একই আবরণের মধ্যে সাজান থাকিলে তাহার উপর মাসুল লাগিবে না।

২ বর্জ্জিত কথা।—নিম্নলিখিত দ্রব্যগুলির অর্থাৎ—

(ক) যে কর্ম্মচারী ও রাজদূত ও সৈনিক পোলীসের নির্দ্দিষ্ট পোষাক পরিতে পারেন তাঁহার নিয়মিত সাজের অংশ স্বরূপ যে অস্ত্র হয় তাহার,

(খ) শ্রীশ্রীমতী মহারাণীর রেগুলার ফোর্সের আফিসর, কিম্বা বলণ্টিয়র দলের কমিশণ্ড আফিসরের সঙ্গে একখান তরবার, একটি রিবলবর বা দুইটি পিস্তল থাকিলে তাহার, কিম্বা উক্ত আফিসর যে দল সম্পর্কীয় হন সেই দলের কমাণ্ডণ্ট কর্ত্তৃক কিম্বা উক্ত আফিসর যে স্থলে কোন দলভুক্ত না হন সেই স্থলে তিনি যে স্থানে কর্ম্ম করেন সেই ষ্টেশনের কি ডিষ্ট্রিক্টের কমাণ্ডিং আফিসর কর্ত্তৃক সার্টিফিকেট পাইয়া তিনি আপন সাজের জন্য ঐ২ দ্রব্য আমদানী করিলে তাহার,

(গ) পোলীসের ইন্স্পেক্টর জেনরল সাহেব আপনার কর্ত্তৃত্বাধীন পোলীস দলের লোকদের নিয়মিত সাজের অংশ বলিয়া যেং তরবারের ও রিবলবরের সার্টিফিকেট দেন তাহার,

(ঘ) শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যগণের দেশীয় কমিশণ্ড আফিসরদের সাজের অংশ স্বরূপ তরবারের,

(ঙ) সৈন্য বা বলণ্টিয়রদিগকে পুরস্কার দিবার নিমিত্ত তরবারের,

(চ) ইম্পিরিয়ল কার্য্যের নিমিত্ত ভারতবর্ষস্থ কোন নেটিব ষ্টেটের সৈন্যদলের যে অংশ গঠিত ও রক্ষিত হয় তাঁহাদের ব্যবহারার্থ যে অস্ত্র শস্ত্র বারুদাদি ও যুদ্ধ সামগ্রী ভারতবর্ষের গবর্ণমেণ্টের অনুমোদনক্রমে আমদানী করা যায় তাহার,

(ছ) বৃটিষ ও দেশীয় সেনাদলের কিম্বা বলণ্টিয়রদলের লোকদিগকে শিক্ষা দিবার জন্যে সেই২ দলের কমাণ্ডিং আফিসরদের দ্বারা যে মরিস্ টিউবস্ ও পেটেণ্ট বারুদাদি আমদানী করা যায় তাহারও মাসুল লাগিবে না।

১ উপবিধি।—যিনি আইনমতে উপরিলিখিত তালিকার নির্দ্দিষ্ট দ্রব্যাদি স্বীয় অধিকারে রাখিতে স্বত্ববান হন এমত কোন ব্যক্তি নিজ ব্যবহারার্থে সঙ্গত পরিমাণে তাহা আমদানী করিলে তাহার মূল্যের উপর শত করা দশ টাকার অধিক মাসুল আদায় করা যাইবে না।

২ উপবিধি।—উক্ত কোন দ্রব্যাদি প্রকারান্তরে আমদানী করা গিয়া এই নম্বরমতে তাহার উপর মাসুল আদায় হইলে বা হইতে পারিলে পূর্ব্বোক্তমতে যিনি আইনক্রমে তাহা স্বীয় অধিকারে রাখিতে স্বত্ববান হন এমত কোন ব্যক্তি নিজ ব্যবহারার্থে সঙ্গত পরিমাণে ঐ আমদানীকারকের স্থানে তাহা খুচরা বিক্রয় করিলে আমদানীকারক কষ্টমের কালেক্টর সাহেবের নিকট তাহার মূল্যের উপর শত করা দশ টাকার অধিক মাসুল ফিরিয়া পাইবার বা স্থল বিশেষে ক্ষমা হইবার প্রার্থনা করিতে পারিবেন ও ঐ সকল দ্রব্যাদি যে তাহাই, ও ঐ আমদানীকারক অন্যান্য প্রকারে টাকা ফিরিয়া কি মাসুলের ক্ষমা পাইবার স্বত্ববান কালেক্টর সাহেব স্ববোধমতে ইহা জানিলেই তদনুসারে দিবেন।

| | | তারিফি মূল্য | মাসুলের হার। |
|---|---|---|---|
| ১১। | সামান্য বারুদ, পৌণ্ডপ্রতি | ।৵ | শতকরা ১০৲ টাকা। |
| | ,, শীকারের নিমিত্ত ঐ | ১৲ | |
| ১২। | অন্য সকল প্রকার অস্ত্রশস্ত্র, বারুদাদি ও সৈনিক সামগ্রী .. | মূল্যানুসারে | |

## তৃতীয় তফসীল।—(আমদানীর তালিকা)।

### শরাব, আফীন, লবণ ও লোণা মৎস্য।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | মাশুলের হার। |
|---|---|---|---|
| ১ | শরাব— | | টাকা। |
| | এল, বীর ও পোর্টর | ইম্পিরিয়ল গ্যালন কি ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৴০ |
| | সাইডর ও গাঁজলা অন্য শরাব | | |
| | লিকিউর | " | ৬৲ |
| | কেবল শিল্পাদি কি কিমিতি বিদ্যা ঘটিত কার্য্যে যে যে স্পিরিট ব্যবহার হইবার অভিপ্রায় থাকে তাহা সম্পূর্ণরূপে ও স্থায়িরূপে ও একেবারে মনুষ্যের পানের অনুপযোগী করা গেলে | | মূল্যানুসারে শত করা ৫৲ টাকা। |
| | লণ্ডনপ্রুফের তুল্য তীব্র যে স্পিরিট তাহার শতকরা বিশ ভাগের কম হারে বণিক, ঔষধীয় ও কিমীয় দ্রব্যাদিতে ব্যবহার করা গেলে | | |
| | স্পিরিট শত করা বিশ ভাগ বা তদধিক পরিমাণে উক্তরূপে ব্যবহৃত হইলে | লণ্ডনপ্রুফের তুল্য তীব্র ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬৲ ও স্পিরিট লণ্ডনপ্রুফ অপেক্ষা অধিক বা কম তীব্র হইলে তদনুসারে মাশুল বৃদ্ধি বা হ্রাস হইবে। |
| | স্পিরিট সুগন্ধি করিয়া কাষ্ঠ পাত্র বা বোতলে রাখা গেলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৮৲ |
| | স্পিরিট অন্যান্য প্রকারের | লণ্ডন প্রুফের তুল্য তীব্র ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬৲ ও স্পিরিট লণ্ডন প্রুফ অপেক্ষা অধিক বা কম তীব্র হইলে তদনুসারে মাশুল বৃদ্ধি ও হ্রাস হইবে। |
| | ওয়াইন,— | | |
| | শামপেন ও অন্য সকল প্রকারের স্পার্ক্লিং ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪২ অপেক্ষা অধিক না থাকিলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ২॥০ |
| | শামপেন ও অন্য সকল প্রকারের স্পার্ক্লিং ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪২ অপেক্ষা অধিক থাকিলে | " | ৬৲ |
| | অন্য সকল প্রকারের ওয়াইন প্রুফ স্পিরিটের শতকরা ৪২ অপেক্ষা অধিক না থাকিলে | " | ১৲ |

তৃতীয় তফসীল।—(আমদানীর তারিফ।)—(শেষ হইল)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | মাশুলের হার। |
|---|---|---|---|
| | ওয়াইন (চলিতেছে)— | | টাকা। |
| | অন্য সকল প্রকারের ওয়াইন প্রুফ স্পিরিটের শত করা ৪২ অপেক্ষা অধিক থাকিলে | ইম্পিরিয়ল গ্যালন বা ছয় কুয়ার্ট বোতল প্রতি | ৬৲ |
| ২ | আফিন, গবর্ণমেণ্টের ছাড় চিঠি না থাকিলে | ৮০ তোলার সের প্রতি | ২৪৲ |
| ৩ | লবণ .. | ৮২$\frac{২}{৭}$ পৌণ্ড পরিমিত ভারতবর্ষীয় মণ প্রতি | যে স্থানে আমদানী হয় সেই স্থানে প্রস্তুত লবণের উপর যৎকালে যে হারে নেমকের মাশুল আদায় হইতে পারে সেই হারে। |
| ৪ | লোণা মাছ আর্দ্র বা শুষ্ক | ,, | মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে সময়ে ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া ৸০ আনার অনধিক যে বা যে২ হার নির্দ্দেশ করেন সেই বা সেই২ হারে মাশুল লওয়া যাইবে। |

চতুর্থ তফসীল—(আমদানীর তারিফ)।

সাধারণ মাশুল।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাশুল। |
|---|---|---|---|---|
| | | | টাকা। | |
| | ভক্ষ্য ও পানীয় দ্রব্য। | | | |
| ১ | কাফি | হন্দরওয়েট প্রতি | ৬৫৲ | শতকরা ৫৲ টাকা। |
| ২ | ফল ও শাকসবজি— | | | |
| | ছাড়ান বাদাম | ,, | ৪০৲ | ,, |
| | খোসাসুদ্ধ ঐ | ,, | ১৬৲ | ,, |
| | কাসু বা কাজুর শাঁস | ,, | ১৭৲ | ,, |
| | নারিকেল . | হাজার প্রতি | ৪০৲ | ,, |

## চতুর্থ তফ্সীল—(আমদানীর তারিক।)—(চলিতেছে)।

### সাধারণ মাসুল - (চলিতেছে)।

| নম্বর। | দ্রব্যের নাম। | প্রতি। | তারিফি মূল্য। | মাসুল। |
|---|---|---|---|---|
| | ভক্ষ্য ও পানীয় দ্রব্য—(চলিতেছে।)— | | টাকা। | |
| | নারিকেল শাঁস (খোপ্রা) | হন্দরওয়েট প্রতি | ৯) | শতকরা ৫) টাকা। |
| | শুষ্ক আঙ্গুর ইউরোপীয় | ,, | ৩৫) | ,, |
| | ঐ ঐ পারস্য | ,, | ১২) | ,, |
| | খর্জ্জুর শোহারা, থলির মধ্যে | ,, | ৫) | ,, |
| | ঐ পিণ্ড, ঐ | ,, | ৪) | ,, |
| | ঐ কলসীর ও বাক্সের মধ্যে | ,, | ৮) | ,, |
| | ডুম্বুর ইউরোপীয় | ,, | ৪২) | ,, |
| | ঐ পারস্য শুষ্ক | ,, | ৬॥০ | ,, |
| | রসুন | ,, | ৫) | ,, |
| | পেস্তা | ,, | ২৫) | ,, |
| | বসোরার আলুবখারা | ,, | ১০) | ,, |
| | কিস্মিস, কৃষ্ণ, পারস্য অখাত, সুপ সাগরের ও কিস্মিস | ,, | ১২) | ,, |
| | কিস্মিস মনক্কা পারস্য অখাতের ও সুপ-সাগরের | ,, | ১০) | ,, |
| | কিস্মিস মালগা ও বুলুয়ঁ | পৌণ্ড প্রতি | ॥৵০ | ,, |
| | অন্যান্য প্রকারের | | মূল্যানুসারে | ,, |
| | আখরোট | হন্দরওয়েট প্রতি | ৬) | ,, |
| | টাটকা যে সকল ও শাক সবজীর নাম স্বতন্ত্র লেখা যায় নাই তাহার মাসুল নাই তদ্ভিন্ন অন্য সকল প্রকারের | | মূল্যানুসারে | ,, |
| ৩ | আহারীয় দ্রব্য ও আচার ও পশারির দ্রব্য প্রভৃতি,— | | | |
| | কনষ্টায় বদ্ধ বিকম, জোল ও চীক | পৌণ্ড প্রতি | ৵০ | ,, |
| | গরুর ও শূকরের মাংস | তিন হন্দর ওয়েটের টিয়স | ৭৫) | ,, |
| | | দুই হন্দর ওয়েটের পিপা | ৫০) | ,, |
| | বাঁচি ডিম্বর | হন্দরওয়েট প্রতি | ৫০) | ,, |
| | মাখন | পৌণ্ড প্রতি | ১) | ,, |
| | পনীর | পৌণ্ড প্রতি | ৵০ | ,, |
| | চিনের মোরব্বা | ছয় বোতল করিয়া বাক্সে বদ্ধ | ৮) | ,, |
| | মৎস্য—অস্ত্র | হন্দরওয়েট প্রতি | ১০০) | ,, |
| | ময়দা .. | ২০০ পৌণ্ডের পিপা বা বস্তা প্রতি | ২০) | ,, |

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

## রাজস্ব সম্পর্কীয় কার্য্যবিভাগ—ভূমির রাজস্ব।

২০৭৯ এল, আর, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১৬ আপ্রিল।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি বেসরকারী ইষ্টেটের গবর্ণমেণ্টের কার্য্যাধ্যক্ষতা বিষয়ক ১৮৯২ সালের ১০ আইনের ৭ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি ১৮৯৪ সালের ১২ জানুয়ারি তারিখের ১৯৬ এল, আর, নং বিজ্ঞাপন রহিত করিয়া ১৮৯৪ সালের ১ আপ্রিল অবধি ১৮৯৫ সালের ৩১ মার্চ্চ পর্য্যন্ত যে বৎসর শেষ হয় সেই বৎসরের নিমিত্ত নিম্নলিখিত রেট আদায় করিবার আজ্ঞা করিলেন।

(ক) উক্ত আইনের ২ ধারার ২ প্রকরণের নির্দ্দিষ্ট বেসরকারী ইষ্টেট গবর্ণমেণ্টের পর্য্যবেক্ষণ ও কার্য্যাধ্যক্ষতা করণার্থ গবর্ণমেণ্টের নিযুক্ত সকল সিরিশতার খরচ ও নৈমিত্তিক খরচ সাধ্যমতে যত দূর সম্ভব কুলাইবার জন্য উক্ত আইনের ৩ ধারানুসারে যে রেট আদায় করিতে হইবে তাহা এইং,—

২ ধারার ২ প্রকরণের নির্দ্দিষ্ট ইষ্টেটের মোট আয় পাঁচলক্ষ টাকা বা তাহার কম হইলে তাহার উপর শতকরা পৌণে তিন টাকা। ইষ্টেটের আয় তদপেক্ষা অধিক হইলে গবর্ণমেণ্ট প্রত্যেক স্থলে স্বতন্ত্র রেট ধার্য্য করিবেন। এই শ্রেণীর নিম্নলিখিত যেং ইষ্টেট এইক্ষণে কার্য্যাধ্যক্ষতার অধীন সেইং ইষ্টেট নিম্নপ্রদর্শিত হারে দিবে।

| | টাকা। |
|---|---|
| বর্দ্ধমান | শতকরা আট আনা। |
| টিকারী | শতকরা আট আনা। |

(খ) কোন ইষ্টেট যদি বৎসরের কতক অংশ কালমাত্র গবর্ণমেণ্টের কার্য্যাধ্যক্ষতার অধীনে থাকে তবে কার্য্যাধ্যক্ষতা করণের উক্ত কালের মধ্যে মোট যত টাকা আয় হয় কেবল তাহারই উপর রেট আদায় করা যাইবে।

(গ) বেসরকারী যে সকল ইষ্টেটের চলিত খাজানা ও সেস দাওয়া ৫০,০০০৲ টাকা বা তদূর্দ্ধ ও স্থানীয় হিসাব পরীক্ষকের দ্বারা যাহার হিসাব আডিট হইয়া থাকে সেই সকল ইষ্টেটের উপর ৪ ধারামতে যে রেট আদায় করা যাইবে তাহা এইং,—

যে সকল ইষ্টেটের মোট আয় পাঁচ লক্ষ টাকা বা তাহার কম তাহার উপর শতকরা সাত আনা। তদধিক আয়ের ইষ্টেটের উপর প্রত্যেক স্থলে গবর্ণমেণ্ট স্বতন্ত্র রেট ধার্য্য করিবেন। এই শ্রেণীর নিম্নলিখিত যেং ইষ্টেট এইক্ষণে কার্য্যাধ্যক্ষতাধীনে আছে তাহারা প্রদর্শিত হারে দিবে।

| | |
|---|---|
| বর্দ্ধমান | শতকরা দেড় আনা। |
| টিকারী | শতকরা সাড়ে চারি আনা। |

(ঘ) সুপরিণ্টেণ্ডেণ্ট এণ্ড রিমেম্ব্রান্সের অফ লিগাল আফেয়র্সের আফিস দ্বারা ইষ্টেটের পক্ষে যেং কার্য্য হইয়া থাকে সকল ইষ্টেটই ৪ ধারামতে তাহার ফী দিতে দায়ী, সেই ফীর হার এইং,—

| | টাকা। | | | |
|---|---|---|---|---|
| আরজী, লিখিত বর্ণনাপত্র ও আপীলের স্মারকলিপি রচনা করণের | ৫৲ | হইতে | ৮৫৲ | পর্য্যন্ত। |
| কাগজপত্র দেখিয়া আপীলের বিষয় ঠিক করিয়া দেওয়ার | ৫৲ | ,, | ৮৫৲ | ,, |
| দরখাস্ত ঠিক করিয়া দেওয়ার | ৫৲ | ,, | ৮৫৲ | ,, |
| মত গ্রহণের | ৫৲ | ,, | ৮৫৲ | ,, |
| রক্ষা করণের | ২০৲ | ,, | ৮৫৲ | ,, |
| পরামর্শ করণের | ২০৲ | ,, | ৮৫৲ | ,, |
| মোশনের | ০ | | ৮৫৲ | ,, |
| প্রতিবাদযুক্ত মোশনের | ০ | | ৮৫৲ | ,, |

সি, ই, বকলাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## জেনরল ডিপার্টমেণ্ট।

৭৮৪নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২৮ ফেব্রুয়ারি।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি আসাম প্রদেশে মজুরী করণ ও মজুরদের গমনবিষয়ক ১৮৮২ সালের ১ আইনের ১৪৩ ও ১৪৪ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে, তদনুসারে কার্য্য করিয়া তিনি নিম্নলিখিত বিধি প্রণয়ন করিলেন।

সি, ই, বক্‌লাণ্ড,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## আসাম প্রদেশে মজুরীকরণ ও মজুরদের গমন বিষয়ক আইনমত বিধি, পাঠ ও তফসীল।

### ১ অধ্যায়।

### সাধারণ বিধি।

তফসীল ও পাঠ বিধির মধ্যে গণ্য হইবার কথা।

১। এই বিধির সঙ্গে যে সকল তফসীল ও পাঠ দেওয়া গেল তাহা প্রত্যেকের শিরোদেশে বিশেষ করিয়া লিখিত নানা কার্য্যের জন্য নির্দ্দিষ্ট হইল এবং এই বিধির অংশ বলিয়া গণ্য হইবে।

আইনমতে দেয় ফীর কথা।

২। এই আইনের বিধানমতে দেয় নানা ফীর টাকা নিম্নলিখিতরূপ হইবে।

১। ১৩ ধারামতে (১ নং পাঠে) কণ্ট্রাক্টরের লাইসেন্স ফী ১০০৲ টাকা ও (২ নং পাঠে) সব কণ্ট্রাক্টরের লাইসেন্সের ফী ৫০৲ টাকা।

২। ২৪ ধারামতে মজুরসংগ্রাহকের লাইসেন্সের ফী ১৬ টাকা।

৩। ৩০ ধারামতে (৮ নং পাঠে) সর্টিফিকেটক্রমে কোন চিকিৎসকের নিকট যেং মজুরকে বা মজুরের পোষ্যকে পরীক্ষার্থ উপস্থিত করা যায় তাহাদের প্রত্যেকের জন্য ঐ চিকিৎসককে এতদ্দেশমধ্যে মজুরদিগকে চালান দিবার ফণ্ড হইতে দুই আনা করিয়া ফী দিতে হইবে।

৪। (৯ ও ২৬ নং পাঠে) মজুর বলিয়া রেজিষ্টরী করিবার নিমিত্ত রেজিষ্টরী করণের কর্ত্তৃপক্ষের সম্মুখে যে প্রত্যেক ব্যক্তিকে উপস্থিত করা যায়, তন্নিমিত্ত ৩৫ ও ৬৮ ধারামতে এক টাকা করিয়া ফী দিতে হইবে।

৫। ৪২ (B) ও ৭১ ধারামতে কোন চিকিৎসক যত জন মজুরের পরীক্ষা করেন তাহাদের প্রত্যেকের নিমিত্ত আট আনা করিয়া ফী পাইবেন।

৬। ৯০ ধারামতে একের অনধিক যাত্রার নিমিত্ত আরোহী লইয়া যাইবার নৌকাদি হইলে ঐ নৌকাদির লাইসেন্সের জন্য ষোল টাকা ফী দিতে হইবে কিন্তু এরূপ স্থলে আবশ্যক যে ঐ নৌকা দিতে যত জন আরোহী লইয়া যাওয়া-যাইতে পারে তাহাদের জনপ্রতি চারি আনার অধিক ফী লওয়া না হয়, এবং এক বৎসরের অনধিক কালের নিমিত্ত আরোহী লইয়া যাতায়াত করিতে হইলে নৌকাপ্রতি ৫০৲ টাকা লাইসেন্সের ফী লাগিবে।

মজুরের পোষ্যদিগের প্রতি ব্যবহারের কথা।

৩। মজুরদের জন্যে যেরূপ বিধান করা যায়, তাহাদের পোষ্যদের জন্যেও সর্ব্বতোভাবে সেইরূপ বিধান করা যাইবে, এবং মজুরদের প্রতি ব্যবহার ও তাহাদের চালানের বিধান করণার্থ যে সকল বিধি হয় তাহা তাহাদের পোষ্যদের সম্বন্ধেও খাটিবে।

বিদেশগমনসংক্রান্ত কার্য্যকারকেরা যাহার অধীন হইবে, তাহার কথা।

৪। আইনের ৮ ধারামতে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কর্ত্তৃক নিযুক্ত বিদেশ গমনকার্য্যের প্রত্যেক সুপরিণ্টেণ্ডেণ্ট, নৌকাদিতে চড়াইয়া দিবার প্রত্যেক এজেণ্ট ও প্রত্যেক পরিদর্শনকারি চিকিৎসক কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট সাধারণ আদেশ পাইয়া তদনুসারে কার্য্য করিবেন, এবং সমুদয় রিপোর্ট ও রিটর্ন তাঁহা দ্বারা পাঠাইতে হইবে।

বিদেশগমনসংক্রান্ত কার্য্যকারকদের বার্ষিক রিপোর্টের কথা।

৫। বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিযুক্ত প্রত্যেক বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট ও পরিদর্শনকারী চিকিৎসক ইংরাজি পঞ্জিকামত প্রত্যেক বৎসর শেষ হইবার পর যত শীঘ্র হইতে পারে ও অন্ততঃ দুই মাসের মধ্যে কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট বার্ষিক রিপোর্ট পাঠাইবেন। ঐ রিপোর্টে

আপনং এলাকার মধ্যে উক্ত বৎসরে মজুর সংগ্রহ ও তাহাদের আড্ডায় অবস্থান ও চালান সংক্রান্ত যে সকল কার্য্য করা গিয়াছে তাহার কথা লিখিবেন। তাহার পর অন্ততঃ দুই মাসের মধ্যে উক্ত সুপরিণ্টেণ্ডেণ্ট ঐ কাল সম্বন্ধীয় আপনার বার্ষিক রিপোর্ট বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট পাঠাইবেন। তিনি আপনার আপিসে ও উক্ত নানা কার্য্যকারকদের রিপোর্টে যে সকল বিষয়ের সন্ধান পান তাহা অবলম্বন করিয়া ঐ রিপোর্ট লিখিতে হইবে এবং তাহাতে এইং কথা অর্থাৎ, আইনমতে যেং আড্ডার লাইসেন্স দেওয়া যায় তাহার কার্য্য চালাইবার নিয়ম ও ব্যবস্থা ও মজুরসংগ্রহ কার্য্য যেরূপ চলিতেছে ও আড্ডায় যেরূপ পীড়া ও মৃত্যু হয় ও যতজন মজুরকে চাপ্রধান অঞ্চলে পাঠান হয় ও তৎস্থানে যাইবার পথে যাহাং ঘটে বিশেষতঃ যত জনের মৃত্যু হয় ও বঙ্গদেশের গবর্ণমেণ্ট আর যাহাং নির্দ্দেশ করিয়া দেন তাহা লিখিতে হইবে।

## ২ অধ্যায়।

### কন্ট্রাক্টরের মজুরসংগ্রহের প্রণালী।

#### ১ পরিচ্ছেদ। - লাইসেন্সের কথা।

মজুরসংগ্রাহকের লাইসেন্স পাইবার নিমিত্ত কন্ট্রাক্টরের দরখাস্তের কথা।

৬। মজুরসংগ্রাহক হইতে ইচ্ছুক কোন ব্যক্তির নিমিত্ত কোন কন্ট্রাক্টর বা সব-কন্ট্রাক্টর (৫ নং পাঠে) লাইসেন্স লইতে অভিলাষী হইলে, তাহার পক্ষে কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট দরখাস্ত করিবেন, এবং যে ব্যক্তি ঐরূপ মজুরসংগ্রাহক হইতে ইচ্ছুক তিনি যে জিলায় বাস করেন সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের স্থানে নির্দ্দিষ্ট (৩নং) পাঠে সচ্চরিত্রের সর্টিফিকেট লইয়া ঐ দরখাস্তের সঙ্গে পাঠাইবেন। মজুর সংগ্রহের লাইসেন্সের মিয়াদ ফুরাইলে তাহা নূতন করিয়া লইবার ইচ্ছা থাকিলে, তিনি আপন দরখাস্তের সহিত পূর্ব্বোক্তরূপে প্রাপ্ত নির্দ্দিষ্ট (৪নং) পাঠে মজুরসংগ্রাহকের অনন্যতা সংক্রান্ত সর্টিফিকেট পাঠাইবেন কিম্বা মজুর সংগাহকের লাইসেন্স নূতন করিয়া লইবার দরখাস্ত পাঠাইবার সময়ে চেনা যাইবার নিমিত্ত ঐ মজুর সংগ্রাহককে সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে উপস্থিত হইতে আদেশ করিবেন। কন্ট্রাক্টর আইনের ২৬ ধারামতে মজুরসংগ্রাহককে যে সর্টিফিকেট দেন তাহা ৬ নং পাঠে লিখিতে হইবে।

#### ২ পরিচ্ছেদ।—আড্ডার কথা।

আড্ডা করিবার স্থানের কথা।

৭। আড্ডা করিবার স্থান পরিষ্কার ও সমান করিয়া তাহার জলনির্গমের বিধান করিতে হইবে। খোলা সকল কূপ ও পুষ্করিণী উপযুক্ত বেড়া দিয়া ঘেরিয়া রাখিতে হইবে ও তাহাতে ভূপৃষ্ঠের জল না পড়িবার উপায় করিতে হইবে। এই নিমিত্ত আবশ্যক হইলে পাকা নর্দ্দমা করা যাইতে পারিবে।

আড্ডায় শুইবার ঘরের কথা।

৮। শুইবার ঘর ও রাঁধিবার ঘর পৃথক করিতে হইবে। মজুরদের শুইবার জন্য তক্তাপোষ বা মাচান এমন উচ্চ করিয়া দিতে হইবে যে তাহার নীচের স্থান সহজে পরিষ্কার করা যায়, এবং ঐ মাচা তক্তা নির্ম্মিত না হইলে তাহাতে মাদুর পাতিয়া দিতে হইবে।

আড্ডার লাইসেন্স অনুসারে শুইবার ঘরে যেরূপ স্থান দিতে হইবে তাহার কথা।

৯। প্রত্যেক শুইবার ঘরে যত জন মজুরকে স্থান দিতে হইবে তাহা এই হিসাবে ধরিতে হইবে যে প্রত্যেক ব্যক্তি চৌদ্দ বর্গফুটের অন্যূন স্থান পায়, এবং বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট (৭ নং পাঠে) আড্ডার যে লাইসেন্স দেন তাহাতে যত জনের উল্লেখ থাকে কোন শুইবার ঘরে তদধিক মজুর থাকিবে না। ঐ লাইসেন্সের এক খণ্ড সকল পরিদর্শনকারী কর্ত্তৃপক্ষদের অবগতি নিমিত্ত সুপ্রকাশ স্থানে লাগাইয়া রাখিতে হইবে।

আড্ডায় শুইবার ঘরে বায়ু চলাচলের কথা।

১০। শুইবার ঘরে বাতাস ও আলো অবাধে আসিবার নিমিত্ত বড় বড় দ্বার ও জানালা রাখিতে হইবে ও ঘরের পড়লে ফাক রাখিতে হইবে। দ্বার ও জানালা বলিয়া যে সকল ফুকর রাখা যায় তাহাতে সঞ্চালনযোগ্য ঝাঁপ লাগাইয়া দিতে হইবে।

আড্ডায় রাঁধিবার ঘরের কথা।

১১। রাঁধিবার ঘরে সারিং করিয়া উনন পাতিতে হইবে। দেওয়ালে কাদা লেপা থাকিবে ও সাধ্য হইলে খোলা দিয়া ছাওয়া যাইবে। ফেন ও রান্নাঘরের অন্য আবর্জ্জনা ফেলিবার জন্য উপযুক্ত পাত্র রাখিতে হইবে।

১২। যত দূর বিশুদ্ধ জল পাওয়া যায়, তাহা পান করিবার ও রাঁধিবার ও স্নানাদি করিবার নিমিত্তে অধিক পরিমাণে সর্ব্বদা পরিষ্কার লৌহময় জলাধারে রাখিতে হইবে। পরিদর্শনকারী চিকিৎসক ঐ জলাধার অনুমোদন করিবেন। প্রত্যেক জলাধারে কুলুপচাবিযুক্ত ডালা লাগান থাকিবে ও তাহাতে সামান্য প্রকারের দুই কিম্বা তদধিক বড় মজবুত কাক থাকিবে, এবং যে জল দেওয়া যায় তাহার নিয়ত বিশুদ্ধতা সম্বন্ধে যে সকল স্থলে পরিদর্শনকারী চিকিৎসকের মতে কোন সন্দেহ থাকে, সেই সকল স্থলে ঐরূপ জলাধারে উপযুক্তরূপ বিশোধন যন্ত্রও লাগান থাকিবে।

আড্ডায় জল যোগাইবার কথা।

১৩। স্ত্রী ও পুরুষদের নিমিত্ত উপযুক্ত ছাদযুক্ত স্বতন্ত্র পাইখানা করিতে হইবে। তাহাতে যেন ভাল করিয়া বাতাস খেলে ও আলো প্রবেশ করে ও অক্লেশে যাওয়া যায়। পাইখানা প্রস্তুত করিবার ও প্রত্যহ বিষ্ঠা ও অন্য আবর্জ্জনা স্থানান্তর করিবার প্রণালী পরিদর্শনকারী চিকিৎসকের অনুমোদনাধীন থাকিবে।

আড্ডার পাইখানার কথা।

১৪। স্ত্রী ও পুরুষ রোগীদের নিমিত্ত স্বতন্ত্র মহল করিয়া সামান্য রোগের নিমিত্ত হাঁস্পাতাল রাখিতে হইবে। ঐ ঐ মহল শুষ্ক, উচ্চ মেজ্যাবিশিষ্ট ও ভাল করিয়া বাতাস খেলিবার ও উত্তমরূপ আলো প্রবেশের উপযুক্ত করিতে হইবে এবং তাহাতে প্রত্যেক রোগীর নিমিত্ত স্বতন্ত্র তক্তাপোষ বা মাচান থাকিবে। ঐ মাচান কাষ্ঠ নির্ম্মিত না হইলে তাহার উপর মাদুর পাতিয়া দিতে হইবে।

আড্ডার হাঁস্পাতালের কথা।

১৫। সুবিধামত স্থানে ঔষধ রাখিবার ঘর ও আড্ডায় যে ডাক্তর নিযুক্ত থাকেন তাঁহার বাস করিবার উপযুক্ত ঘর রাখিতে হইবে এবং পরিদর্শনকারী চিকিৎসক যে সকল দ্রব্য ও সরঞ্জাম আবশ্যক বিবেচনা করেন তাহাও তথায় রাখিতে হইবে।

আড্ডার ঔষধালয়ের কথা।

---

## ৩ পরিচ্ছেদ।—থাকিবার স্থানের কথা।

১৬। কণ্ট্রাক্টরদের আড্ডায় মজুরদিগকে পাঠাইবার পূর্ব্বে তাহাদের কিয়ৎকালীন থাকিবার নিমিত্ত মজুরসংগ্রহ করিবার নানা জিলায় যে সকল স্থান করা যায়, তাহার বিধান সামান্যতঃ উক্ত আড্ডা সম্বন্ধীয় বিধি অনুসারে হইবে, কিন্তু ঐ থাকিবার স্থানের কিয়ৎকালীন ভাব বিবেচনায় জিলার মাজিষ্ট্রেট সাহেব ঐ বিধির যেরূপ পরিবর্ত্তন করা আবশ্যক বিবেচনা করেন সেইরূপ পরিবর্ত্তন করিতে পারিবেন।

মজুর সংগ্রহ করিবার জিলায় মজুরদের থাকিবার স্থানের কথা।

১৭। আড্ডার তত্ত্বাবধান সম্বন্ধে সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের প্রতি যে সকল ক্ষমতা অর্পিত হইয়াছে মজুরসংগ্রহ করিবার প্রত্যেক জিলায় মাজিষ্ট্রেট সাহেব ঐ জিলার অন্তর্গত মজুরদের থাকিবার সমুদয় স্থান সম্বন্ধে সেই সকল ক্ষমতানুসারে কার্য্য করিবেন। ঐ মাজিষ্ট্রেট সাহেব ও তিনি আইনমতে যে সকল কর্ম্মচারিকে এতদর্থে ক্ষমতা দেন তাঁহারা ঐ সকল স্থান নিয়মিত রূপে পরিদর্শন করিবেন।

জিলার কর্ত্তৃপক্ষদের ঐ সকল থাকিবার স্থান পরিদর্শন করিবার কথা।

১৮। ঐ সকল স্থানের কার্য্যনির্ব্বাহ সম্বন্ধে যে কোন অনিয়ম ঘটে, তজ্জন্য মজুরদের থাকিবার স্থানের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত সব-কাণ্ট্রাক্টর বা মজুর সংগ্রাহকেরা দায়ী থাকিবেন, এবং তাঁহারা বিচারাধিপত্যপ্রাপ্ত মাজিষ্ট্রেট সাহেবের আদেশমত রেজিষ্টর রাখিবেন এবং রিপোর্ট ও রিটর্ণ দিবেন।

থাকিবার স্থানের ভারপ্রাপ্তব্যক্তিদের দায়িত্বের কথা।

---

## ৪ পরিচ্ছেদ।—আড্ডার কার্য্যাধ্যক্ষতার কথা।

১৯। আড্ডায় মজুর থাকিলে সুপরিন্টেণ্ডেণ্ট কিম্বা তাঁহার আসিষ্টাণ্ট নিয়মিতরূপে আড্ডায় যাইয়া দেখিবেন যে ঐ আড্ডায় যে সকল মজুর ও মজুরদের পোষ্য পঁহুছে তাহাদের সম্বন্ধে আইনের বিধান সম্পূর্ণরূপে পালিত হয়, এবং তাহারা মজুরী করিবার জিলায় কর্ম্ম করিবার যে চুক্তি করিয়াছে তাহার শর্ত্ত সম্পূর্ণরূপে বুঝে।

সুপরিন্টেণ্ডেণ্টের আড্ডার তত্ত্বাবধান করিবার কথা।

পরিদর্শনকারী চিকিৎসক কর্ত্তৃক আড্ডার তত্ত্বাবধানের কথা।

২০। আড্ডার স্বাস্থ্যের প্রতি দৃষ্টি রাখাই পরিদর্শনকারী চিকিৎসকের বিশেষ কার্য্য। তিনি নিয়মিতরূপে আড্ডায় গিয়া দেখিবেন যে সঞ্চারক রোগ না হইবার আবশ্যক সমস্ত উপায় অবলম্বন করা হয়, আড্ডায় হাঁস্পাতাল ও চিকিৎসাদির যে বিধান থাকে তাহা উপযুক্ত, যে সকল বিদেশগামী সোঁধা থাকে উচিতযত্নে তাহাদিগকে টিকা দেওয়া যায়, এবং বিদেশগামীদিগকে রাখিবার ও তাহাদের স্বাস্থ্য সম্বন্ধে সাধারণতঃ আড্ডায় যে সকল বন্দোবস্ত থাকে তাহা চিকিৎসকের দৃষ্টিতে সন্তোষজনক। তিনি প্রত্যেক মাসের শেষে আপন পরিদর্শনের রিপোর্ট নির্দ্দিষ্ট (১০নং) পাঠে সুপরিণ্টেণ্ডেণ্টের নিকট পাঠাইবেন।

পরিদর্শনকারী কর্ম্মচারীদের নিমিত্ত পরিদর্শকদের বহীর কথা।

২১। প্রত্যেক আড্ডায় পরিদর্শকদের বহী নামে এক এক খান বহী থাকিবে। সুপরিণ্টেণ্ডেণ্ট ও পরিদর্শনকারী চিকিৎসক আপনাদের আজ্ঞা বা মন্তব্য ও পরিদর্শনের তারিখ ঐ বহীতে লিখিয়া রাখিবেন। ঐ পরিদর্শনকালে কণ্ট্রাক্টর বা তাঁহার এজেণ্ট আড্ডার ও হাঁস্পাতালের রেজিষ্টর দৃষ্টি করণার্থ যথাক্রমে সুপরিণ্টেণ্ডেণ্ট ও পরিদর্শনকারী চিকিৎসকের সম্মুখে অবশ্য স্থাপন করিবেন এবং তাহাতে যাহা লেখা থাকে তাঁহাদের জ্ঞান ও অনুমতি ব্যতিরেকে তাহা কখন পরিবর্ত্তন বা সংশোধন করিবেন না।

আড্ডা পরিদর্শনের সুবিধা করিয়া দিবার কথা।

২২। আড্ডার দরজায় দ্বারবান থাকিবে। ঐ দরজা পূর্ব্বাহ্ণ ৬ ঘণ্টা অবধি অপরাহ্ণ ৬ ঘণ্টা পর্য্যন্ত খোলা থাকিবে। পরিদর্শনকারী কর্ম্মচারীরা যে কোন সময়ে আড্ডা দেখিতে আইলে কণ্ট্রাক্টর ও তাহার কর্ম্মকারকেরা তাঁহাদের সর্ব্বপ্রকার সুবিধা করিয়া দিবেন।

বিদেশগমনকার্য্যসংক্রান্ত কার্য্যকারকদের আজ্ঞা পালন করিবার কথা।

২৩। সুপরিণ্টেণ্ডেণ্ট ও পরিদর্শনকারী চিকিৎসক যে সকল আজ্ঞা করেন কণ্ট্রাক্টরেরা ও তাঁহাদের কর্ম্মচারীরা সেই সকল আজ্ঞা পালন করিবেন। না করিলে কণ্ট্রাক্টরের লাইসেন্স বাতিল করা যাইতে পারিবে কিম্বা উক্ত কর্ম্মচারী কর্ম্মচ্যুত হইবেন। কণ্ট্রাক্টরকে সুপরিণ্টেণ্ডেণ্ট কিম্বা পরিদর্শনকারী চিকিৎসক যে কোন আজ্ঞা দেন কণ্ট্রাক্টর তাহা অযৌক্তিক জ্ঞান করিলে, যদি গোয়ালন্দের বা কুষ্টিয়ার সুপরিণ্টেণ্ডেণ্ট ও পরিদর্শনকারী চিকিৎসক ঐ আজ্ঞা দিয়া থাকেন তবে কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টের নিকট, অথবা যদি কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট ঐ আজ্ঞা দিয়া থাকেন, তবে বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিকট ঐ আজ্ঞার বিরুদ্ধে আপীল করিতে পারিবেন। কিন্তু যত দিন উচ্চতর কোন কর্ত্তৃপক্ষ উক্ত আজ্ঞা রহিত না করেন, তত দিন তদনুসারে কার্য্য করিতে হইবে।

আড্ডার কর্ম্মকারক নিযুক্ত করিবার কথা।

২৪। কণ্ট্রাক্টর নিজে আড্ডার বাটীর মধ্যে বাস না করিলে, সুপরিণ্টেণ্ডেণ্টের অনুমোদনের নিয়মাধীনে আপনার কর্ম্মকারকস্বরূপ উপযুক্ত ব্যক্তিকে নিযুক্ত করিবেন। সেই ব্যক্তি তথায় নিয়ত বাস করিয়া কর্ম্ম চালাইবেন কিন্তু দায়িত্ব কণ্ট্রাক্টরের থাকিবে। ঐরূপ প্রত্যেক কর্ম্মকারককে সুপরিণ্টেণ্ডেণ্টের আফিসে রেজিষ্টরী করা যাইবে।

কণ্ট্রাক্টরের কর্ম্মকারকের বিধি লঙ্ঘনের কথা।

২৫। যদি কণ্ট্রাক্টরের কর্ম্মকারক কোন স্থানে বিধির বিরুদ্ধে অপরাধ করেন তবে ঐ কণ্ট্রাক্টর নিজে ঐ অপরাধ করিলে তিনি যে প্রকারে ও যে পরিমাণে দায়ী হইতেন সেই প্রকারে ও সেই পরিমাণে ঐ অপরাধের নিমিত্তে দায়ী হইবেন।

আড্ডার রেজিষ্টর ও রিটর্ণের কথা।

২৬। কণ্ট্রাক্টর বা তাঁহার কর্ম্মকারক নির্দ্দিষ্ট (১১, ১৪ ও ২১ নং) পাঠে আড্ডার রেজিষ্টর রাখিবেন এবং তাহাতে যথাসময়ে শুদ্ধ করিয়া আবশ্যক কথা লিখিয়া রাখিবেন। আড্ডায় যেরূপ থাকিবার স্থান দেওয়া হয় ও যেরূপ পীড়া হয় তাহার মাসিক রিটর্ণ ও যথাক্রমে ১২ ও ১৩ নং নির্দ্দিষ্ট পাঠ প্রস্তুত করিয়া যে মাসের জন্য তাহা দিতে হইবে তৎপরবর্ত্তী মাসের ১৫ তারিখ পর্য্যন্ত সুপরিণ্টেণ্ডেণ্টের আফিসে ঠিক ঠিক পাঠাইতে হইবে। এই সকল বিষয়ে কিম্বা সাধারণতঃ দেয় নির্দ্দিষ্ট রিটর্ণ পাঠাইতে কোন ত্রুটি হইলে, কর্ম্মকারককে কর্ম্মচ্যুত করা যাইতে পারিবে, এবং কণ্ট্রাক্টর আবশ্যক প্রতিকারের উপায় অবিলম্বে অবলম্বন না করিলে তাঁহার লাইসেন্স বাতিল করা যাইতে পারিবে।

আড্ডায় ডাক্তর নিযুক্ত করিবার কথা।

২৭। প্রত্যেক কণ্ট্রাক্টর আপনার আড্ডায় থাকিবার নিমিত্ত এক জন ডাক্তর নিযুক্ত করিবেন। পরিদর্শনকারী চিকিৎসকের স্থানে তাঁহার লাইসেন্স লইতে হইবে এবং সুপরিণ্টেণ্ডেণ্টের আফিসে তাঁহার নাম রেজিষ্টরী করিতে

হইবে। তিনি কণ্ট্রাক্টরের নিকট বেতন পাইবেন, কিন্তু পরিদর্শনকারী চিকিৎসকের নিকট সাক্ষাৎ সম্বন্ধ দায়ী থাকিবেন। উক্ত চিকিৎসক তাঁহার কার্য্যপ্রণালীর উপদেশপত্র লিখিয়া দিবেন। উক্ত চিকিৎসকের সম্মতি বিনা তাঁহাকে কর্ম্ম হইতে ছাড়াইয়া দেওয়া যাইবে না। তিনি নির্দ্দিষ্ট (১৪ নং) পাঠে হাঁস্পাতালের রেজিষ্টর রাখিবেন ও তাঁহার অন্যান্য কার্য্যভিন্ন যত জনের পীড়া ও মৃত্যু হইয়াছে তাহার মাসিক রিটর্ণ প্রস্তুত করিতে সাহায্য করিবেন।

বিদেশগামীদের প্রতি যত্নের নিমিত্ত কণ্ট্রাক্টরের দায়িত্বের কথা।

২৮। বিদেশগামীদের প্রতি সদ্ব্যবহার ও যত্নের নিমিত্ত কণ্ট্রাক্টর সাক্ষাৎসম্বন্ধে কিম্বা আপনার কর্ম্মকারকের দ্বারা দায়ী থাকিবেন। সুপরিণ্টেণ্ডেণ্টের অনুমতি বিনা তাহাদের কাহাকেও আড্ডা হইতে বিদায় দেওয়া যাইবে না। অধিকন্তু আড্ডার স্বাস্থ্যাবস্থার নিমিত্ত ও তথায় যে সকল বিদেশগামী থাকে তাহাদের আহার, বস্ত্র ও চিকিৎসাদির নিমিত্ত কণ্ট্রাক্টর পরিদর্শনকারী চিকিৎসকের নিকট বিশেষরূপে দায়ী থাকিবেন।

অনুমোদিত নমুনামত কাপড়ের গুণের কথা।

২৯। বিদেশগামীদিগকে যে কাপড় ও কম্বল দিতে হইবে, তাহা নির্দ্দিষ্ট ফর্দ্দমত হইবে এবং সুপরিণ্টেণ্ডেণ্ট যে নমুনা অনুমোদন করিয়া আপন আফিসে রাখেন তাহার তুল্য গুণ বিশিষ্ট হইবে।

আড্ডার ঘর মেরামত করিবার কথা।

৩০। ঘর, হাঁস্পাতাল, পাইখানা, নর্দ্দামা প্রভৃতি নিয়ত দেখিতে হইবে, এবং তাহাতে যে কোন দোষ থাকে অবিলম্বে তাহার প্রতিকার করিতে হইবে। মাটি দিয়া লেপা দেওয়ালে মাসে একবার করিয়া চূণকাম করিতে হইবে।

আড্ডায় বিদেশগামীরা পঁহুছিলে কার্য্য প্রণালীর কথা।

৩১। বিদেশগামীরা আড্ডায় পঁহুছিলে কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট ও তথায় যে চিকিৎসক থাকেন তিনি তাহাদিগকে দেখিয়া লইবেন। তাহাদের নাম আড্ডার রেজিষ্টরে লিখিতে হইবে, এবং তাহাদের আড্ডায় পঁহুছিবার কথা (১৫ নং) নির্দ্দিষ্ট পাঠে পরদিনের পূর্ব্বাহ্নে সুপরিণ্টেণ্ডেণ্টের নিকট রিপোর্ট করিতে হইবে। আড্ডায় কোনরূপ দুর্ঘটনা ঘটিলে (১৬ নং) নির্দ্দিষ্টপাঠে তাহার রিপোর্ট করিতে হইবে।

মজুর সংগ্রাহকদের অনিয়মের কথা।

৩২। কণ্ট্রাক্টর জানিয়া লইবেন যে, আইনের যে সকল ধারায় আড্ডায় আসিবার পূর্ব্বে বিদেশগামীদিগকে রেজেষ্টরী করিবার ও তাহাদের প্রতি উপযুক্ত যত্ন ও ব্যবহার করিবার বিধান আছে, তদনুসারে কার্য্য হইয়াছে, এবং যে কোন মজুরসংগ্রাহক বা ভারপ্রাপ্ত অন্য ব্যক্তি বিধি লঙ্ঘন করিয়াছে বলিয়া দৃষ্ট হয়, তৎসম্বন্ধে তৎপরে অবিলম্বে রিপোর্ট পাঠাইবেন।

বিদেশগামীদের নিমিত্ত পরিষ্কার কাপড়ের কথা।

৩৩। যাহাদের শারীরিক অবস্থা হেতুক বাধা হয়, তদ্ভিন্ন সমুদয় বিদেশগামী আড্ডায় পঁহুছিলে তাহাদের স্নান করিতে হইবে, এবং এই বিধির A চিহ্নিত তফসীলে যে ফর্দ্দ আছে, তদনুসারে তাহাদিগকে লজ্জা রক্ষার উপযুক্ত পরিষ্কার কাপড় পরাইতে হইবে। নূতন কি পুরাতন বিদেশগামীদের যে কোন কাপড়ে ময়লার দাগ থাকে তাহা উত্তমরূপে কাচিয়া শুকাইয়া তাহাদিগকে দিতে হইবে, এবং পরিত্যক্তছিন্নবস্ত্র একত্র করিয়া অবিলম্বে বিনষ্ট করিতে হইবে।

প্রত্যহ বিদেশগামীদিগকে একত্র করিয়া নাম ডাকিবার কথা।

৩৪। আড্ডায় যে সকল বিদেশগামী থাকে প্রত্যহ প্রাতঃকালে তাহাদিগকে সারিং দাঁড় করাইয়া তাহাদের নাম ডাকা যাইবে, এবং তথায় যে চিকিৎসক থাকেন, তিনি অবধানপূর্ব্বক তাহাদিগকে দেখিয়া আপনার রোজনামচায় পাড়িত লোকদের নাম লিখিবেন, ও কণ্ট্রাক্টর কিম্বা আড্ডায় তাঁহার যে এজেণ্ট থাকেন, তিনি তাহাতে ক্রোড় স্বাক্ষর করিবেন।

বিদেশগামীদের শরীরাদি পরিষ্কার রাখিবার কথা।

৩৫। সম্ভব হইলে বিদেশগামীরা হপ্তায় অন্যূন দুইবার আপনাদের কাপড় কাচিবে এবং প্রত্যহ স্নান করিবে। তদর্থে তাহাদিগকে যথেষ্ট সাবান দেওয়া যাইবে।

স্নানার্থ সরঞ্জামের কথা।

৩৬। আড্ডার পুকুরে বিদেশগামীদিগকে আপনাদের কাপড় কাচিতে ও গা ধুইতে দেওয়া যাইবে না, কিন্তু যে স্থানে জল এরূপে নিঃসারিত হয় যে, ময়লা জল পুকুরে কিম্বা জল যোগাইবার অন্য কোন জলাশয়ে পড়িতে না পারে এরূপ উপযুক্ত স্থানে স্নানার্থ অনুমোদিত উপায় বিশেষ করিয়া করা যাইবে। পরিদর্শনকারী চিকিৎসক সমস্ত কার্য্যের জল বারম্বার পরীক্ষা করিয়া দেখিবেন, এবং উত্তম স্বাস্থ্যকর জল যোগাইয়া দিতে কোন ত্রুটি হইলে তজ্জন্য কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট দায়ী বলিয়া গণ্য হইবেন।

বিদেশগামীদের কাপড় শুকাইবার কথা।

৩৭। বিদেশগামীদের প্রত্যহ আপন২ কাপড় ও কম্বল ঝাড়িতে ও শুকাইতে হইবে ও তাহাদিগকে ভিজা কাপড়ে থাকিতে দেওয়া হইবে না।

রাঁধিবার ও খাইবার বন্দোবস্তের কথা।

৩৮। রাঁধিবার ও খাইবার নিমিত্ত নিয়মিত সময় নির্দ্দেশ করিয়া রাখিতে হইবে। এবং অসুস্থ ব্যক্তিদের নিমিত্ত না হইলে অন্য কোন সময়ে কিম্বা রান্নাঘর ছাড়া অন্য কোন স্থানে রাঁধিতে দেওয়া যাইবে না। কেবল রান্নাঘরেই বিদেশগামীরা আহার করিবে ও তামাক খাইবে।

আড্ডাস্থ চিকিৎসকের প্রত্যহ আহারীয় দ্রব্য পরীক্ষা করিয়া দেখিবার কথা।

৩৯। B তফসীলে যে ফর্দ্দ আছে, আড্ডায় প্রত্যহ প্রত্যেক মজুরকে ও পোষ্যকে তদনুসারে খাদ্য দেওয়া যাইবে, এবং আহারীয় দ্রব্য ও পানীয় জল বাহির করিয়া দেওয়ার পূর্ব্বে আড্ডাস্থ চিকিৎসক তাহা নিয়ত পরীক্ষা করিয়া দেখিবেন। আবশ্যক হইলে শিশু ও অসুস্থ ব্যক্তিদের উপযোগী খাদ্য (অর্থাৎ টাটকা দুদ, ঝোল ও সাগু প্রভৃতি) ২৪ ঘণ্টাই নূতন করিয়া প্রস্তুত করিয়া নিয়মিতরূপে দেওয়া যাইবে। কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট কিম্বা আড্ডাস্থ চিকিৎসক শিশু বা অসুস্থ ব্যক্তিদের সম্বন্ধে কোনরূপ ত্রুটি করিলে, উক্ত কণ্ট্রাক্টরের লাইসেন্স রহিত করা অথবা উক্ত এজেণ্ট বা চিকিৎসককে কর্ম্মচ্যুত করা যাইতে পারিবে।

রাঁধিবার পাত্রাদি পরিষ্কার করিবার কথা।

৪০। আহারের পর আড্ডাস্থ চিকিৎসক দেখিবেন যে, রান্নাঘর ভাল করিয়া ঝাট দেওয়া হয় রাঁধিবার পাত্রাদি ভাল করিয়া পরিষ্কার করা হয়, এবং রাঁধনীরা কিম্বা বিদেশগামীরা কোন বাসী খাদ্যদ্রব্য লুকাইয়া না রাখে।

বিদেশগামীদের কর্ম্মের কথা।

৪১। হাঁস্পাতাল, পাইখানা, নর্দ্দামা, এবং রান্নাঘরের ওচলা ও অন্য ময়লা দ্রব্য ফেলিবার জায়গা মেথরের দ্বারা সর্ব্বদা পরিষ্কার করিয়া রাখিতে হইবে। আড্ডার অন্য সকল স্থান, বাগান ও ঘর বিদেশগামীরাই পরিষ্কার করিয়া সাজাইয়া রাখিবে। বিদেশগামীরা কার্য্য করিতে সম্মত হইলে তাহাদিগকে ক্লান্ত হইতে না দিয়া নিয়মিতরূপে কর্ম্ম দিয়া সাধ্যমতে ঘরের বাহিরে রাখিতে হইবে।

আড্ডার বাড়ী পরিষ্কার রাখিবার কথা।

৪২। যে পেয়াদারা কর্ম্মে নিযুক্ত থাকে, তাহারা সর্ব্বদা আড্ডার কাছে থাকিবে ও সর্ব্বত্র বিশেষতঃ রাঁধিবার ও খাইবার ও পরিদর্শনের সময়ে, নিয়ম ও পরিচ্ছন্নতা রক্ষা করিবে। তাহারা দেখিবে যে কোন জঞ্জাল বা আবর্জ্জনা আড্ডার হাতায় জমা হইতে না পারে, শুইবার ও অন্য ঘরের নীচের ও পার্শ্বের জমী পরিষ্কার রাখা হয় এবং মেথরেরা আপন আপন কর্ম্ম নিয়মিতরূপে করে।

শুইবার ঘর অন্য কার্য্যে ব্যবহার করিতে না পারিবার কথা।

৪৩। শুইবার ঘরে রাঁধিতে, খাইতে বা তামাক খাইতে দেওয়া যাইবে না। ঐ ঘর ভাল করিয়া পরিষ্কার করিয়া রাখিতে হইবে এবং তন্মধ্যে যাহাতে ভালরূপ বায়ু সঞ্চালন হয় ও বাহির হইতে জল প্রবেশ করিতে না পারে এরূপ বন্দোবস্ত করিতে হইবে।

শুইবার ঘরে অত্যধিক লোক থাকা নিবারণ করিবার কথা।

৪৪। লাইসেন্সমতে প্রত্যেক শুইবার ঘরে যত জনের থাকিবার অনুমতি থাকে, তদনুসারে রাত্রিতে বিদেশগামীদিগকে উপযুক্তরূপে বিলি করিয়া দেওয়া যাইবে, এবং এক ঘরে অধিক লোক থাকা নিবারণ করিতে হইবে।

রাত্রিতে আলো নিবাইবার কথা।

৪৫। ঔষধালয়ে, হাঁস্পাতালে, ও প্রত্যেক শুইবার ঘরের দরজায় যে আবদ্ধ লণ্ঠন ঝুলাইয়া রাখা হয়, ও দ্বারবানের ঘরে যে আলো থাকে, তদ্ভিন্ন সমুদয় আলো ও আগুন রাত্রি ৯ ঘণ্টার মধ্যে নিবাইয়া ফেলিতে হইবে।

মলাদি ফেলিবার কথা।

৪৬। যে পুকুরাদি হইতে পানীয় জল আনা যায়, অন্ততঃ তাহার হাজার ফুটের মধ্যে হাঁস্পাতালের বা পাইখানার মলাদি ও কোন প্রকারের ময়লা দ্রব্য পুঁতিয়া রাখিতে হইবে না। আড্ডার নিকট মরা ডোবা ও নালা থাকিলে তাহাতেও ঐ মল প্রভৃতি ফেলিতে হইবে না।

বিদেশগামীদের টিকা দিবার কথা।

৪৭। আড্ডায় গ্রহণ করিলে পর যত শীঘ্র হইতে পারে যত জন বিদেশগামী সেঁধা থাকে, তাহার প্রত্যেকের টিকা দিবার নিমিত্ত কণ্ট্রাক্টর বা তাঁহার এজেণ্ট টিকাদান বিভাগের সহিত বন্দোবস্ত করিবেন।

পীড়িত বিদেশগামী দের চকিৎসার কথা।

৪৮। যাহাদের ওলাউঠা বা অন্য ভয়ানক সংক্রামক রোগ হওয়াতে প্রকারান্তরের বিধান করা হইয়াছে, তদ্ভিন্ন বিদেশগামীদিগকে আড্ডার হাঁস্পাতাল ছাড়া, অন্যত্র পাঠান যাইবে না, অথবা পরিদর্শনকারী চিকিৎসকের লিখিত অনুমতি বিনা তথাহইতে কিম্বা আড্ডাহইতে স্থানান্তর করা যাইবে না।

গুরুতর সংক্রামক রোগ দেখা দিলে কার্য্যপ্রণালীর কথা।

৪৯। ওলাউঠা কিম্বা বসন্ত কিম্বা ভয়ানক সংক্রামক রোগ আড্ডায় দেখা দিলে, পীড়িত প্রত্যেক মজুর বা পোষ্যকে অনুমোদিত হাঁস্পাতালে চিকিৎসা জন্য অগোণে পাঠাইতে হইবে, এবং রোগীর সঙ্গে না যায় পীড়িত ব্যক্তির সম্পর্কীয় এরূপ কোন ব্যক্তি থাকিলে, তাহাকেও সেই সময়ে আড্ডার হাতার স্বতন্ত্র স্থানে স্থিত ভিন্ন ঘরে রাখিতে হইবে, এবং পরিদর্শনকারী চিকিৎসকের লিখিত অনুমতি বিনা তাহাকে তথাহইতে স্থানান্তর করা যাইবে না। তৎপরে এই বিষয়ের রিপোর্ট পরিদর্শনকারী চিকিৎসকের নিকট পাঠাইতে হইবে, এবং যত জন বিদেশগামীকে অনুমোদিত হাঁস্পা-তালে পাঠান যায় (১৭ নং) নির্দ্দিষ্ট পাঠে তাহাদের প্রত্যেকের বিশেষ বিবরণ স্থানান্তর করিবার হেতু সহিত ২৪ ঘণ্টার মধ্যে সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট পাঠাইতে হইবে। হাঁস্পাতালে প্রেরিত কোন বিদেশগামী মরিলে কিম্বা আড্ডায় ফিরিয়া আসিবার অনুমতি পাইলে, ঐ ব্যক্তির মৃত্যুর বা পুনর্গ্রহণের কথা (১৮ নং) পাঠে উক্তরূপে সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট রিপোর্ট করিতে হইবে।

রোগস্পৃষ্ট কাপড়াদি বিনষ্ট করিবার কথা।

৫০। যে ব্যক্তিদের ভয়ানক সংক্রামক রোগ (যথা বসন্ত বা ওলাউঠা) হইয়াছে, তাহাদের সংস্পর্শে যে কাপড়, কম্বল ও মাদুর থাকে, তাহা এবং হাঁস্পাতালের পটী ও ময়লা নেকড়া ও যত প্রকারের ময়লা দ্রব্য আগুনে পোড়ান যাইতে পারে, তাহা উপযুক্ত ও নিরাপদ স্থানে আড্ডাস্থ চিকিৎসকের সমক্ষে নিয়ত সম্পূর্ণরূপে পোড়াইয়া ফেলিতে হইবে। পূর্ব্বোক্ত ভিন্ন ঘরে যখনই লোক না থাকে, তখনই তাহা সাবধানে পরিষ্কার করিতে হইবে ও ধূমদ্বারা বা অন্য কোন কার্য্যকর উপায়ে তাহার রোগসঞ্চারণ শক্তি নিবারণ করিতে হইবে।

মৃত বিদেশগামীদের সম্পত্তি লইয়া যেরূপ কার্য্য হইবে তাহার কথা।

৫১। বিদেশগমনেচ্ছু কোন ব্যক্তির মৃত্যু হইলে কণ্ট্রাক্টর কিম্বা এজেণ্ট কিম্বা চিকিৎসক অগোণে ঐ ব্যক্তির সম্পত্তির এক তালিকা প্রস্তুত করিয়া তদর্থে রক্ষিত (২১ নং) নির্দ্দিষ্ট পাঠের রেজিষ্টরে তাহা লিখিয়া রাখি-বেন এবং ঐ সম্পত্তি লইয়া যাহা করিতে হয়, তজ্জন্য উহা যত শীঘ্র পারেন, সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে পাঠাইবেন। আড্ডায় ঐ ব্যক্তির সম্পর্কীয় লোকে কোন দাওয়া করিলে তাহা উপযুক্তমতে সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবকে জানান যাইবে। তিনি উত্তরাধি কারী সম্বন্ধে অনুসন্ধান লইয়া অবস্থামতে যেরূপ আবশ্যক হয়, সেইরূপে ঐ সম্পত্তি লইয়া কাযয করিবেন।

অনিয়মিতরূপে সংগ্রহীত মজুরদিগকে লইয়া যাহা করিতে হইবে তাহার কথা।

৫২। কোন মজুরকে সংগ্রহ করণ সম্পর্কে অনিয়মিতরূপে কোন কার্য্য সংঘটন হেতু গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে তাহার মজুরী করণের চুক্তি রহিত করা গেলে ও মজুর মজুরীকরণের জিলায় পঁহুছিবার পূর্ব্বে উক্ত চুক্তি রহিত করা গিয়া থাকিলে তাহার পোষ্যগণ থাকিলে তাঁহাদেরসহ তাহাকে যে কণ্ট্রাক্টরের ঐ মজুর সংগ্রহীত হইয়াছিল তাঁহার খরচে যে জিলায় তাহার বাস, সেই জিলায় তাহাকে ফিরিয়া পাঠাইতে হইবে। তাহার বাস জিলায় তাহাকে পঁহুছাইয়া দিবার নিমিত্ত তাহার সঙ্গে যাইবার অথবা অন্য কোন বন্দোবস্ত করা আবশ্যক হইলে যে কণ্ট্রাক্টরের পক্ষে ঐ মজুর সংগ্রহীত হইয়াছিল তাঁহার এই খরচও দিতে হইবে।

যে খরচ দিবার আজ্ঞা হইল সম্পর্কযুক্ত কণ্ট্রাক্টর সেই খরচ দিতে ক্রটি করিলে যে কর্ত্তৃপক্ষ ঐ খরচ দিবার আজ্ঞা করিলেন, তিনি ঐ খরচ দিয়া সেই খরচ দিবার তারিখ হইতে শত করা ১২৲ টাকার হিসাবে সুদ সহ আদায় করিবেন।

কণ্ট্রাক্টরেরা চুক্তি না করাইতে পারিলে কার্য্যপ্রণালীর কথা।

৫৩। কোন আড্ডায় বিদেশগামীরা পঁহুছিবার পর ত্রিশ দিনের মধ্যে তাহাদের সহিত চুক্তি না হইলে যে জিলায় তাহাদিগকে রেজিষ্টরী করা হইয়াছিল, কণ্ট্রাক্টরের খরচে সেই জিলায় তাহাদিগকে সুপরিন্টেণ্ডেণ্ট সাহে বের আফিস দিয়া ফেরত পাঠান যাইবে। কিন্তু যদি ঐ বিদেশ-গামীরা পরিণামে করারবদ্ধ হইবার আশায় ঐ আড্ডায় থাকিতে চাহে, কিম্বা অন্য কোন কণ্ট্রাক্টরের আড্ডায় প্রেরিত হইতে কিম্বা আড্ডাহইতে বিদায় লইতে চাহে, তাহা হইলে ঐরূপ করিতে হইবে না তাহারা বিদায় লইতে চাহিলে তাহাদিগকে পূর্ব্বে সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব যেরূপ আজ্ঞা করেন,

তদনুসারে ক্ষতিপূরণ দেওয়া যাইবে। যে সকল বিদেশগামী চুক্তি না করিয়া ত্রিশ দিনের অধিক আড্ডায় থাকে, প্রত্যেক মাসের শেষে কণ্ট্রাক্টর বা তাঁহার এজেণ্ট (২২ নং) নির্দ্দিষ্ট পাঠে তাহাদের বিবরণ সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে পাঠাইবেন।

বিদেশগামীদিগকে অগ্রাহ্য করা গেলে তাহাদিগকে লইয়া কার্য্য করিবার কথা।

৫৪। যে সকল বিদেশগামী বিদেশগমন করিবার অনুপযুক্ত বলিয়া পরিদর্শনকারী চিকিৎসক প্রকাশ করেন, কণ্ট্রাক্টর বা তাঁহার এজেণ্ট তাহাদিগকে পরিশেষে অগ্রাহ্য করিলে, যে জিলায় তাহাদিগকে রেজিষ্টরী করা হয় কণ্ট্রাক্টরের খরচে তাহাদিগকে সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আফিস দিয়া সেই জিলায় ফেরত পাঠান যাইবে। কিন্তু যদি তাহারা আপনা আপনি সেই স্থানেই বিদায় লইতে চাহে, তবে কণ্ট্রাক্টরেরা যে বিদেশগামীদিগকে কর্ম্ম দিতে পারে না, সেই বিদেশগামীদের মত ক্ষতিপূরণ ছাড়া অন্য সকল বিষয়ে তাহাদের প্রতি ব্যবহার করা যাইবে।

বিদেশগামীদিগকে অগ্রাহ্য করা গেলে চিকিৎসকদ্বারা তাহাদের পরীক্ষা হইবার কথা।

৫৫। বিদেশগামী যে মজুরদিগকে অগ্রাহ্য করা যায়, তাহাদিগকে আপনং জিলায় ফেরত পাঠাইবার দিন পরিদর্শনকারী চিকিৎসক পরীক্ষা করিয়া দেখিবেন; এবং যাহারা গমন করিতে সক্ষম বলিয়া তিনি সর্টিফিকেট দেন, তাহাদিগকে লইয়া কার্য্য হইবার নিমিত্ত কেবল তাহাদিগকে সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে পাঠাইতে হইবে, এবং অন্য সকলে তদ্রূপ যাত্রা করিবার উপযুক্ত বলিয়া যত দিন পরিদর্শনকারী চিকিৎসক সর্টিফিকেট না দেন তত দিন তাহাদিগকে চিকিৎসার্থ আড্ডায় আটক করিয়া রাখিতে হইবে।

মজুরীর চুক্তি করিবার দরখাস্তের কথা।

৫৬। কর্ত্তা বা তাঁহার এজেণ্ট যে মজুরদিগকে চাহেন, কোন আড্ডায় তাহাদিগকে মনোনীত করিলে, সংসৃষ্ট কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট ঐ মজুরদিগকে চুক্তি করাইবার দরখাস্ত লিখিয়া চুক্তি করিবার নির্দ্দিষ্ট তারিখের অন্যূন এক দিন পূর্ব্বেই বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট পাঠাইবেন।

মজুরদের পরীক্ষার বন্দোবস্তের কথা।

৫৭। চুক্তি করিতে ইচ্ছুক মজুরদিগকে যখন সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট উপস্থিত করা যায় তাহাদের হাতে তাহাদের রেজিষ্টরী করিবার কথার নকল থাকিবে এবং A তফসীলের নির্দ্দিষ্ট ফর্দ্দ অনুসারে তাহাদের কম্বল কাপড় ও পাত্রাদি দেখিবার নিমিত্ত তাহাদের পার্শ্বে সাজান থাকিবে।

মজুরদের শর্ত্ত জানিয়া তাহাতে সম্মত হইবার কথা।

৫৮। সুপরিণ্টেণ্ডেণ্ট মজুরদিগকে চুক্তি বদ্ধ করাইবার সময়ে নিয়ত এবিষয়ে আপনার হৃদ্বোধ জন্মাইয়া লইবেন যে কর্ত্তা বা তাঁহার এজেণ্ট সমুদয় চুক্তির কাগজে স্বাক্ষর করিয়াছেন, এবং মজুরেরা যে চুক্তি করিতেছে, তাহারা তাহার নিয়ম ও শর্ত্ত সম্পূর্ণরূপে বুঝিয়া তাহাতে সম্মত হইয়াছে সুপরিণ্টেণ্ডেণ্ট (১৯ নং) নির্দ্দিষ্ট পাঠে একখান রেজিষ্টর রাখিবেন, তাহাতে ঐরূপ প্রত্যেক চুক্তির চুম্বক লিখিয়া রাখিতে হইবে।

যে মজুরেরা চুক্তি করিয়াছে চিকিৎসকের দ্বারা তাহাদের পরিদর্শনের কথা।

৫৯। যে মজুরেরা চুক্তি করিয়াছে, তাহাদিগকে আড্ডা হইতে চালান করিবার পূর্ব্বে পরিদর্শনকারী চিকিৎসক পরীক্ষা করিয়া দেখিবেন, তাহারা যাইবার উপযুক্ত কি না, এবং যে জিলায় কর্ম্ম করিবে বলিয়া মজুরেরা চুক্তি করিয়াছে, সেই জিলায় যে তারিখে তাহাদিগকে চালান করিবার অভিপ্রায় থাকে তাহার অন্যূন এক দিন পূর্ব্বে সংসৃষ্ট কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট পরিদর্শনকারী চিকিৎসকের নিকট ঐরূপ শেষ পরীক্ষা হইবার নিমিত্ত তদর্থে দরখাস্ত লিখিয়া পাঠাইবেন।

---

## ৫ পরিচ্ছেদ।—চালান করিবার কথা।

বিদেশগামীদিগকে মজুরী করিবার জিলায় চালান করিবার কথা।

৬০। কোন কণ্ট্রাক্টর আসাম কাছাড়, শ্রীহট্ট বা চট্টগ্রামে বিদেশগামী মজুর চালান করিতে উদ্যত হইলে সেই সময়ে অন্য কণ্ট্রাক্টরেরা চালান করিতে ইচ্ছা করেন কি না জানিয়া লইবেন, এবং তাঁহাদের সহিত যোগে ও সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের অনুমোদনের অধীনে পাঠাইবার তারিখ স্থির করিয়া তদনুসারে আইনমতে বিদেশগামীদিগকে চালান করিবার সংক্রান্ত সমুদয় কার্য্য নির্ব্বাহার্থ প্রচুর সময় দিয়া বন্দোবস্ত করিবেন।

৬১। রেলপথে বা ষ্টীমরে বা নৌকায় বিদেশগামীদিগকে চালান করিবার সময়ে সুপারিন্টেণ্ডেন্ট তাঁহার আসিষ্টান্ট এবং কণ্ট্রাক্টর কিম্বা তাহার এজেন্ট উপস্থিত থাকিবেন, এবং কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেন্ট ঐরূপ চালান করিবার অভিপ্রায়ের নোটিস সুপারিন্টেণ্ডেন্টকে কিম্বা তাঁহার আসিষ্টান্টকে যথাসময়ে দিবেন।

বিদেশগামীদিগকে চালান করিবার তত্ত্বাবধানের কথা।

৬২। নৌকাদিতে উঠিবার স্থানে, অথবা দেশীয় নৌকায় চালান করা গেলে তাহাদের শেষ নামিবার স্থানে, যাইবার সময়ে পথে বিদেশগামীদের সুস্থভাবে, নিরাপদে ও স্বচ্ছন্দে থাকিবার বিষয়ে যে সকল বিধান করা আবশ্যক তজ্জন্য কণ্ট্রাক্টর দায়ী থাকিবেন। তিনি সকল স্থলে নির্দ্দিষ্ট হারানুসারে কাপড় দিবেন, কিন্তু নৌকায় চালান করিলে তিনি এই বিধির তফ্‌সীলের নির্দ্দিষ্ট আহারীয় দ্রব্য, চিকিৎসার উপযুক্ত ঔষধাদি, চিকিৎসক ও চাকর প্রভৃতিও যোগাইয়া দিবেন।

পথে যাইবার সময়ে বিদেশগামীদের সংক্রান্ত বিধানের কথা।

৬৩। আড্ডাহইতে চালান করিবার পূর্ব্বে প্রত্যেক দলের সহিত (২০নং) নির্দ্দিষ্ট পাঠে পথের বিল বা চালানপত্র দিতে হইবে এবং কণ্ট্রাক্টর বা তাঁহার এজেন্ট অধ্যক্ষতাভারপ্রাপ্ত ব্যক্তিকে সতর্ক করিয়া দিবেন, তিনি যেন ঐ পত্র সাবধানে রাখেন, এবং নৌকাদিতে উঠিবার স্থানে পঁহুছিলে নৌকাদিতে উঠাইবার এজেন্টের নিকট উহা দেন, সেই কার্য্যকারক উহা তাঁহাকে ফিরাইয়া দিলে উহাতে তাঁহার উপদেশার্থ যে আদেশ থাকে, ঠিকং তাহা পালন করেন।

পথে যাইবার সময়ে পথের বিল বা চালানপত্রের বিধানের কথা।

৬৪। যত জন বিদেশগামীর যাইবার অভিপ্রায় থাকে অত্যধিক লোক না হইয়া তাহাদের সকলের গাড়ীতে যাইবার স্থান থাকে কণ্ট্রাক্টর কিম্বা চালান করিবার এজেন্ট রেলওয়ের যে কর্ত্তৃপক্ষের সম্পর্ক থাকে তাঁহার সঙ্গে বিদেশগামীদিগকে প্রতিদিন পাঠাইবার বন্দোবস্ত অগ্রে করিবেন।

রেলপথে যাইবার বন্দোবস্তের কথা।

৬৫। বিদেশগামীরা বেলা ৯ টার পর রেলপথে গেলে কণ্ট্রাক্টর কিম্বা বাগানের সর্দ্দার তাহাদের রান্ধা আহারের বিধান করিবেন ও যাহারা বেলা ৯ টার পূর্ব্বে যায়, রান্ধা আহারের বিধান করা যাইতে না পারিলে দশবৎসরের অধিক বয়সের প্রত্যেক বিদেশগামীকে তৎপরিবর্ত্তে শুষ্ক খাদ্য অর্থাৎ রুটি, বিস্কুট ও চিনি, যথা এক পৌণ্ডরুটি, বড় বিস্কুট ৪ই খান ও এক ঔন্স চিনি এবং দশ বৎসরের ন্যূন বয়স্ক প্রত্যেক জনকে উহার অর্দ্ধ পরিমাণ দিবেন। আরো নামিবার দুই ষ্টেশনের মধ্যে যাইতে যদি ৬ ছয় ঘণ্টার অধিক লাগে সম্ভব হয় তাহা হইলে কণ্ট্রাক্টর বা বাগানের সর্দ্দার বিদেশগামীদের পথে খাইবার জন্যে উক্ত হারানুসারে রুটি কি বিস্কুট ও চিনি দিবেন।

রেলপথে গেলে খাদ্য দ্রব্যের বিধানের কথা।

৬৬। নৌকায় চালান করিতে হইলে বিদেশগামীরা যে স্থানে নৌকাদিতে উঠিবে, তথায় তাহাদের আহারীয় দ্রব্য, রাঁধনি ও মেথর প্রভৃতি তাহাদের আগে কিম্বা সঙ্গে যাইবে।

সঙ্গে লোকজন যাইবার কথা।

৬৭। রেলপথে যাত্রা করিতে হইলে, যাত্রা করণার্থ নির্দ্দিষ্ট সময়ের পুরা আধ ঘণ্টা পূর্ব্বে বিদেশগামীরা কণ্ট্রাক্টরের বা এজেন্টের সঙ্গে রেলওয়ে ষ্টেশনে পঁহুছিবে এবং গাড়ী ছাড়িবার অন্যূন পাঁচ মিনিট পূর্ব্বে আপনং গাড়ীতে বসিবে। প্রত্যেক দলের সঙ্গে কণ্ট্রাক্টরের বা তদীয় এজেন্টের নিযুক্ত পেয়াদা বা অধ্যক্ষতাভারপ্রাপ্ত অন্য ব্যক্তি যাইবে।

রেলওয়ে ষ্টেশনে বিদেশগামীদের সকালে পঁহুছিবার কথা।

৬৮। রেলওয়ে ষ্টেশনে হঠাৎ কোন বিদেশগামী মজুরের পীড়া হইলে, তাহাকে তৎক্ষণাৎ তদীয় জ্ঞাতি কুটুম্ব ও পোষ্যদের সঙ্গে আড্ডায় বা অন্য অনুমোদিত হাঁস্পাতালে পাঠাইতে হইবে।

পীড়িত বিদেশগামীদের হাঁস্পাতালে ফিরিয়া যাইবার কথা।

৬৯। বিদেশগামীদিগকে পরীক্ষা করিবার জন্য গবর্ণমেন্ট কর্ত্তৃক চিকিৎসক নিযুক্ত করা গেলে উক্ত চিকিৎসক বিদেশগামীদিগকে দেখিয়া যাত্রা করিবার উপযুক্ত বলিয়া ছাড় না দিলে কোন বিদেশগামীকে ট্রেনে উঠান যাইবে না।

বিদেশগামীদিগকে চিকিৎসকের পরীক্ষা করিবার কথা।

৭০। বিদেশগামীদিগকে ট্রেনে পাঠাইতে হইলে, কণ্ট্রাক্টরেরা কিম্বা চালান কার্য্যের এজেন্টেরা যত বিশুদ্ধ জল পাওয়া যায় তাহা যথেষ্ট সংখ্যক উপযুক্ত পাত্রে সুবিধা করিয়া গাড়ীতে মজুরদের সঙ্গে দিবেন। মলমূত্র ত্যাগের স্থান না থাকিলে সারা ও পার্ব্বতীপুরের মধ্যে জল বদলাইবার নিমিত্ত নির্ব্বাচিত তিন ষ্টেশনে মজুরদিগকে গাড়ীহইতে নামিবার সুযোগ করিতে হইবে। একি

রেলপথে গেলে জল সরবরাহ রাখিবার কথা।

সময়ে গাড়ীর তিনভাগের এক ভাগ ষ্টেশনের পাইখানায় যাইবার ও অতিরিক্ত পানীয় জল পাইবার জন্যে খালি করা যাইবে।

বিদেশগামীদের জন্য রেলগাড়ীতে রক্ষিত স্থানের কথা।

৭১। বিদেশগামীরা ট্রেন গেলে তাহাদের জন্যে রেলগাড়ীতে বিশেষরূপে রক্ষিত তৃতীয় শ্রেণীর গাড়ীতে কিম্বা উপযুক্তমতে নির্ম্মিত গুড্‌স ওয়াগনে স্থান দিতে হইবে ও প্রত্যেক গাড়ীতে বা গুড্‌স ওয়াগনে আইনমতে যত জন ধরে কোন স্থলে তাহার অধিক সংখ্যক না উঠে। বিদেশগামীদিগকে লইয়া যাইবার জন্যে মালগাড়ী ব্যবহার করা গেলে তাহা অন্যরূপে থামা ভিন্ন বিদেশগামিদের সুবিধার জন্যে থামা সুদ্ধ চৌড়া গজের হইলে ঘণ্টায় ১৫ মাইলের কম ও মীটর গজের হইলে ১২ মাইলের কম দ্রুত না যায়।

ট্রেনে গেলে যে পথ দিয়া যাইবে তাহার কথা।

৭২। বিদেশগামীরা সংগ্রহকরণের জিলা হইতে একবারে ধুবড়ি কিম্বা গোয়ালন্দ পর্য্যন্ত ট্রেনে গেলে মতিহারী ঘাট কিম্বা হুগলী-নৈহাটী পথ দিয়া যাইবে।

যাইতে২ রেলওয়ে ষ্টেশনে নামিবার কথা।

৭৩। যাইতে২ সময়ে২ আপন২ গাড়ী ছাড়িয়া যাইবার যেরূপ সুযোগ হয়, মজুরদিগকে ভারপ্রাপ্ত রেলওয়ে গার্ড তাহা জানাইবেন ও যে সময়ের মধ্যে তাহাদের গাড়ীতে ফিরিয়া আসিতে হইবে, তৎসম্বন্ধে তাহাদিগকে সাবধান করিয়া দিবেন, এজেন্ট এ বিষয়ে ঐ রেলওয়ে গার্ডের সহিত বন্দোবস্ত করিবেন।

বিদেশগামীদিগকে চালান করিবার সংবাদসূচক টেলিগ্রামের কথা।

৭৪। রেলপথে বিদেশগামীদিগকে পাঠাইবার সময়ে কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেন্ট রেলওয়ে ষ্টেশনে পঁহুছিলেই, মজুরেরা যে স্থানে নৌকাদিতে উঠিবে সেই স্থানের কণ্ট্রাক্টরের এজেন্টের নিকট টেলিগ্রাম পাঠাইয়া বিদেশগামীদিগকে চালান করিবার অভিপ্রায় জানাইয়া ঐ দল পঁহুছিবার সময়ে তাহাদের আহারীয় দ্রব্য বাঁধিয়া প্রস্তুত রাখিতে আদেশ করিবেন।

নৌকাদিতে চড়াইবার এজেন্টের নিকট টেলিগ্রাম পাঠাইবার কথা।

৭৫। নৌকাদিতে উঠিবার স্থানে কণ্ট্রাক্টরের যে এজেন্ট থাকেন, তিনি চালানের সংবাদসূচক টেলিগ্রাম পাইলেই নৌকাদিতে চড়াইয়া দিবার এজেন্টকে জানাইবার নিমিত্ত ঐ টেলিগ্রাম পাঠাইবেন।

---

## ৩ অধ্যায়।

### বাগানের সরদারদের মজুরসংগ্রহের প্রণালী।

স্থানীয় এজেন্টের লাইসেন্স পাইবার দরখাস্তের কথা।

৭৬। মজুরী করিবার কোন জিলায় কোন ইষ্টেট যাঁহার জিম্মায় থাকে, মজুর নিয়োগকারী এইরূপ কোন কর্ত্তা মজুরসংগ্রহের জিলায় তাঁহার প্রতিনিধিত্ব করিবার এবং তদীয় বাগান সরদারদের মজুরসংগ্রহকার্য্যের তত্ত্বাবধান করিবার স্থানীয় এজেন্ট বলিয়া কোন ব্যক্তির নিমিত্ত আইনের ৫৯ ধারামতে ২৪ নং পাঠে লাইসেন্স লইতে চাহিলে, ঐ লাইসেন্স দিতে ক্ষমতাপ্রাপ্ত বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টের নিকট নিজে বা আপনার এজেন্ট দ্বারা দরখাস্ত করিবেন।

স্থানীয় এজেন্টের বিশেষ লাইসেন্স পাইবার দরখাস্তের কথা।

৭৭। কোন বাগানের সরদারকে মধ্যে না রাখিয়া মজুরদিগকে করারবদ্ধ করিতে কোন স্থানীয় এজেন্টকে সক্ষম করণার্থ কোন কর্ত্তা ঐ এজেন্টের নিমিত্ত (২৫ নং পাঠে) ৬২ ধারামত বিশেষ লাইসেন্স পাইবার জন্য যদি দরখাস্ত করেন, এবং ঐ স্থানীয় এজেন্ট যদি ৫৯ ধারামত লাইসেন্সের বলে তৎকালে অন্য কর্ত্তাদের প্রতিনিধি থাকেন, তবে ঐ বিশেষ লাইসেন্স দান বিষয়ে উক্ত অন্য কর্ত্তাদের লিখিত সম্মতি নিয়ত লইয়া ঐ দরখাস্তের সঙ্গে দিতে হইবে।

স্থানীয় এজেন্টের দায়িত্বের কথা।

৭৮। কোন স্থানীয় এজেন্টের তত্ত্বাবধানে যে সকল বাগানের সরদার কর্ম্ম করে, তাহাদের কর্ত্তৃক মজুরসংগ্রহকার্য্য উপযুক্তরূপে চালিত হইবার জন্য উক্ত এজেন্ট দায়ী থাকিবেন, এবং তিনি দেখিবেন যে, তাহাদের মজুরসংগ্রহকার্য্য সর্ব্বতোভাবে কণ্ট্রাক্টরদের ও তাহাদের নিযুক্ত লোকদের কার্য্য হইতে স্বতন্ত্র ও পৃথক থাকে।

৭৯। যে স্থলে কোন কর্ত্তা (২৩ নং পাঠের) স্বীয় সরদারের সর্টিফিকেটে এরূপ আদেশ করেন যে, রেজিষ্টরী করিবার পূর্ব্বে বিদেশগমনেচ্ছু মজুরদের শারীরিক কর্ম্মক্ষমতা নিরূপণ করিতে হইবে, সেই স্থলে স্থানীয় এজেণ্ট থাকিলে তিনি কিম্বা উক্ত কর্ত্তার সরদার (২৭ নং) পাঠে চিকিৎসকদ্বারা আবশ্যক পরীক্ষা করাইবেন, এবং মজুরী করিবার জিলায় যাইবার নিমিত্ত যে শ্রেণীর মজুরেরা করারবদ্ধ হয় তজ্জন্য অন্যান্য বিষয়ে নিজে দায়ী থাকিবেন।

মজুরদের শারীরিক কর্ম্ম ক্ষমতা বিষয়ে চিকিৎসকদ্বারা পরীক্ষা করাইবার কথা।

৮০। বাগানের সরদারেরা যে বিদেশগমনেচ্ছু মজুরদিগকে সংগ্রহ করে, তাহাদের থাকিবার নিমিত্ত যে কোন স্থান অনুমোদিত হয়, তাহা নিয়মিত ও সম্পূর্ণরূপে পরিদর্শনভারপ্রাপ্ত কার্য্যকারকদের দ্বারা পরিদৃষ্ট হয়, জিলার মাজিষ্ট্রেট সাহেব ইহা দেখিবেন।

সরদারী মজুরদের থাকিবার স্থান পরিদর্শনের কথা।

৮১। কোন মজুরকে সংগ্রহ করণ সম্পর্কে অনিয়মিতরূপে কোন কার্য্য সংঘটন হেতু গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে তাহার মজুরী করণের চুক্তি রহিত করা গেলে ও মজুর মজুরীকরণের জিলায় পঁহুছিবার পূর্ব্বে উক্ত চুক্তি রহিত করা গিয়া থাকিলে তাহার পোষ্যগণ থাকিলে তাঁহাদের সহ তাহাকে যে কণ্ট্রাক্টরের ঐ মজুর সংগ্রহীত হইয়াছিল তাঁহার খরচে যে জিলায় তাহার বাস সেই জিলায় তাহাকে ফিরিয়া পাঠাইতে হইবে। তাহার বাস জিলায় তাহাকে পঁহুছাইয়া দিবার নিমিত্ত তাহার সঙ্গে যাইবার অথবা অন্য কোন বন্দোবস্ত করা আবশ্যক হইলে যে কণ্ট্রাক্টরের পক্ষে ঐ মজুর সংগ্রহীত হইয়াছিল তাঁহার এই খরচও দিতে হইবে।

অনিয়মিতরূপে গ্রহীত মজুরদিগকে লইয়া যাহা করিতে হইবে তাহার কথা।

যে খরচ দিবার আজ্ঞা হইল সম্পর্কযুক্ত কণ্ট্রাক্টর সেই খরচ দিতে ত্রুটি করিলে যে কর্ত্তৃপক্ষ ঐ খরচ দিবার আজ্ঞা করিলেন তিনি ঐ খরচ দিয়া সেই খরচ দিবার তারিখ হইতে শত করা ১২৲ টাকার হিসাবে সুদ সহ আদায় করিবেন।

৮২। আইনের ৭৬ ধারায় পথে যাইবার নিমিত্ত (২৮ নং পাঠে) যে পথের বিল বা চালানপত্র দিবার আদেশ আছে, মজুরদের সঙ্গে তাহাদের গন্তব্য স্থানে যাইতে যে সরদার বা অন্য ব্যক্তি নিযুক্ত হন, তিনি দলস্থ মজুরদের সংক্রান্ত সমস্ত আবশ্যক বৃত্তান্ত লিখিয়া সাবধানে ও শুদ্ধরূপে সেই পত্র পূরণ করিবেন, এবং কোন স্থানীয় এজেণ্ট থাকিলে বাগানের সরদারের এই কর্ত্তব্য পালন সম্বন্ধে তিনি দায়ী থাকিবেন।

পথে যাইবার নিমিত্ত চালানপত্রের বিধানের কথা।

৮৩। একদল মজুর আপনাদের গন্তব্য স্থানে কিম্বা স্থলবিশেষে নৌকাদিহইতে নামিবার বন্দরে পঁহুছিলে, তাহারা যে সরদারের বা অন্য ব্যক্তির জিম্মায় থাকে, তিনি ঐ দলের চালানপত্র উক্ত মজুরদের নিয়োগকারী কর্ত্তাকে দিবেন। কর্ত্তা তাহার পৃষ্ঠে আপনার মন্তব্য লিখিয়া অবগতি নিমিত্ত ও মজুরদিগের চালানকার্য্যে নিযুক্ত নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের কিম্বা বিদেশগমন-কার্য্যের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট প্রেরণ নিমিত্ত জিলার বা মহকুমার মাজিষ্ট্রেটের নিকট পাঠাইবেন।

কর্ত্তাদের চালানপত্র ফিরাইয়া দিবার কথা।

---

## ৪ অধ্যায়।

### নৌকাদিতে চালানের কথা।

#### ১ পরিচ্ছেদ।—সাধারণ বিধি।

৮৪। নৌকাদিতে উঠিবার প্রত্যেক স্থানে পরিদর্শনকারী চিকিৎসক দেখিবেন যে, যে আড্ডা হইতে নৌকায় উঠে সেই আড্ডা উপযুক্ত অবস্থায় রাখা হয় পরিদর্শনকারী চিকিৎসকেরা আড্ডাসম্বন্ধে যে২ ক্ষমতানুসারে কার্য্য করেন, উক্ত আড্ডাসম্বন্ধে সেই২ ক্ষমতানুসারে কার্য্য করিবেন। কণ্ট্রাক্টরের বা তাহাদের কর্ম্মচারীরা তাঁহার আদেশ না মানিলে, তিনি সুপারিণ্টেণ্ডেণ্ট সাহেবকে জানাইবার নিমিত্ত সেই বিষয়ে রিপোর্ট করিবেন। জল ও পরিষ্কার রাখিবার বন্দোবস্ত বিষয়ে বিশেষ মনোযোগ দিতে হইবে।

নৌকাদিতে উঠিবার আড্ডার তত্ত্বাবধানের কথা।

তুতকেব স্থানের পবিমাণের কথা।

৮৫। হাঁস্পাতালের ও গাংওয়ের ও বাতাস খেলিবার কলকার নিমিত্ত ও মাল্লাদের ও চাকরদের নিমিত্ত যেং স্থান নিরূপিত থাকে, এবং নৌকায় দাঁড় টানিবার ও জল সেচিবার যে স্থান নিরূপিত থাকে, সেই সকল স্থান ছাড়া ষ্টীমরের ও অক্সবোটের ও নৌকার তুতকে নবেম্বর, ডিসেম্বর ও জানুয়ারি মাসে আইনের ৯২ ধারামতে হিসাব করিয়া প্রত্যেক জন মজুরের জন্য ১০ বর্গফুট হিসাবে এবং বৎসরের অন্য কএক মাস ১২ বর্গফুট হিসাবে উপযুক্তমতে আবৃত স্থান রাখিতে হইবে। প্রাত্যহিক মেল ষ্টীমরে প্রধান তুতকে উপযুক্ত যে স্থান পাওয়া যায়, তদতিরিক্ত সম্মুখের ও পিছের কেবিনেও প্রত্যেক জন মজুরের প্রতি যথাক্রমে ১২ ও ১৪ বর্গ ফুট হিসাবে থাকিবার স্থান মাপ করিয়া দেওয়া যাইতে পারিবে।

হাঁস্পাতালেব স্থানেব পবিমাণের কথা।

৮৬। আইনের ৯২ ধারামতে হিসাব করিয়া মোট যত জন মজুর লইয়া যাওয়া যাইবে, হাঁস্পাতালে তাহাদের শতকরা পাঁচজনের নিমিত্ত স্থান করিয়া রাখিতে হইবে, কিন্তু সুস্থশরীর পুরুষ কি স্ত্রীলোকের জন্য যত স্থান দিতে হয়, পীডিত ব্যক্তিদেব নিমিত্ত তাহার দ্বিগুণ অর্থাৎ আইনমত বয়ঃপ্রাপ্ত প্রত্যেক জনের নিমিত্ত কাল বিশেষে ২০ বা ২৪ বর্গফুট স্থান দিতে হইবে। আবশ্যক দ্রব্যাদি রাখিবারও উপযুক্ত স্থান কবিতে হইবে।

---

২ পরিচ্ছেদ।—ষ্টীমরের ও অক্সবোটের সরঞ্জামের কথা।

জাহাজেব ও ইঞ্জিনিয়বেব সর্বেযবেব সর্টিফিকেটেব কথা।

৮৭। জাহাজের ইঞ্জিনিয়রের ও সর্বেয়রের সর্টিফিকেট যত দিনের নিমিত্ত দেওয়া গিয়াছে, ততদিন অতীত হয় নাই কিম্বা পথে অতীত হইবে না, ইহা নিরূপণ করিতে হইবে।

মজুরেরা যে বোট প্রভৃতিতে যায় তাহাব সরঞ্জামাদি যেখানে থাকিবে তাহাব কথা।

৮৮। বিদেশগামী মজুরেরা যে বোটে গন্তব্য স্থানে যাইবে সেই বোটে হাঁস্পাতাল প্রভৃতি সকল সরঞ্জাম প্রস্তুত করিয়া রাখিতে হইবে। কিন্তু ঐ বোটের সঙ্গে ২ বরাবর অন্য যে অক্সবোট বা ষ্টীমর যায় আবশ্যক হইলে পরিদর্শনকারী চিকিৎসকের অনুমতি লইয়া সেই অক্সবোটের কিম্বা ষ্টীমরের উপরিস্থ তুতকে হাঁস্পাতালের বন্দোবস্ত করা যাইতে পারিবে।

মজুরদের যাইবাব নৌকাদিব ছাদের কথা

৮৯। প্রত্যেক বোট প্রভৃতির ছাদ শক্ত হইবে ও এমন করিয়া প্রস্তুত করিতে হইবে, যেন জল চোঁয়াইয়া না পড়ে এবং প্রত্যেক পার্শ্বে যে স্থানে স্তম্ভের সহিত যোগ হয়, সেইস্থান পাঁচফুটের ন্যূন উচ্চ হইবে না। ঢেউ খেলান লৌহ ছাদ হইলে, তাহার উপর বা নিম্নভাগে দরমা প্রভৃতি দিয়া রৌদ্রের তাপ নিবারণ করিতে হইবে। কিন্তু ষ্টীমরের ছাদে আলো আসিবার ও বাতাস খেলিবার পথ থাকিবে। আইনের ৯২ ধারাব হিসাবমত যত শত মজুরদিগকে বোট প্রভৃতিতে থাকিবার স্থান দেওয়া যায়, তাহাদের প্রত্যেক শতের নিমিত্ত দশ বর্গ ফুটের অন্যূন বাতাস খেলিবার পথ থাকিবে, এবং ঐ ছাদ এরূপে প্রস্তুত করিতে হইবে যে, বৃষ্টি ভিতরে পড়িতে না পারে ও উত্তপ্ত বায়ু অবাধে বাহির হইয়া যাইতে পারে। প্রাত্যহিক মেল ষ্টীমরে বাতাস খেলিবার পথ প্রত্যেক শত মজুরদের নিমিত্ত অন্যূন ৬ বর্গ ফুট পরিমাণ করিয়া রাখা যাইতে পারিবে।

মজুরদেব তুতকে থাকিবাব স্থান ঘেবিয়া দিবাব কথা।

৯০। মজুরদের জন্য যে স্থান পৃথক করিয়া দেওয়া যায়, তাহা বোটের ধারের দিকে তুতকের তক্তার মেজে হইতে তিন ফুট উচ্চ তক্তা দিয়া ও ছাদ হইতে তুতক পর্য্যন্ত মোটা ও শক্ত কাম্বিসের পর্দ্দাদিয়া ঘেরিয়া দিতে হইবে। ছাদের নীচে বাতাস খেলিতে পারিবার স্থান থাকিবে, এবং পর্দ্দার নীচে তুতকের তক্তায় বাঁধা থাকিবে। কিন্তু অক্টোবর অবধি মার্চ্চ মাস পর্য্যন্ত মজুরদের তুতকে থাকিবার স্থান সম্পূর্ণরূপে তিনফুট উচ্চ তক্তা দিয়া ঘেরিয়া দিতে হইবে, এবং পার্শ্বের পর্দ্দাছাড়া তুতকের প্রান্তে ঐরূপ এক ২ খান পর্দ্দা ঝুলাইয়া দেওয়া যাইবে, যেন মজুরদিগকে থাকিবার যে স্থান দেওয়া যায়, সেই সমস্ত স্থানটী সম্পূর্ণরূপে ঘেরা প্রকোষ্ঠ হইয়া উঠে। তাহা হইতে উত্তপ্ত ও অস্বাস্থ্যকর বায়ু বহির্গত হইবার জন্য ছাদের নিকটে বাতাস খেলিবার স্থান থাকিবে। আর বোটের একধার হইতে অন্যধার পর্য্যন্ত তুতকের উপর আড ভাবে মাঝে দুইটা পর্দ্দা দিয়া এই বৃহৎ প্রকোষ্ঠ তিনটী ক্ষুদ্রতর প্রকোষ্ঠে বিভক্ত করিতে হইবে, কিন্তু পার্শ্বের ও প্রান্তের পর্দ্দাগুলি যেরূপ প্রায় ছাদ পর্য্যন্ত বিস্তৃত থাকে, এই দুইটী পর্দ্দা তদ্রূপ প্রায় ছাদ পর্য্যন্ত বিস্তৃত না থাকিয়া তুতক হইতে ৬ ফুটমাত্র উচ্চ করিতে হইবে। অবাধে বাতাস খেলিবার নিমিত্ত ঐ পর্দ্দার উপরিস্থ স্থান পরিষ্কার ও খোলা থাকিবে। প্রত্যহ যাহার কার্য্য চলে, এরূপ মেলষ্টীমরে উক্ত তক্তার উচ্চতা কমাইয়া দুইফুট নয় ইঞ্চির কম না হয় এরূপ করা যাইতে পারিবে, এবং ঐ তক্তাদিয়া বোটের পিছের দিক পর্য্যন্ত ঘেরিয়া না দিলে চলিতে

জলাধার ব্যবহার করিতে হইবে, অবশিষ্ট দুইটী জল ফিল্টার করিবার জন্য রাখিতে হইবে। প্রত্যহ যাহার কার্য্য চলে এরূপ মেল ষ্টীমর হইলে, জলাধারের সংখ্যা কমাইয়া প্রত্যেকটীতে দুইশত গ্যালন জল ধরে এরূপ দুইটী করা যাইতে পারিবে, এবং তাহা নীচে রাখিয়া তূতকের উপর এরূপ দমকলের বন্দোবস্ত করিতে হইবে যে, তিনটী মাঝারী রকমের কাক দিয়া পান করিবার ও রাঁধিবার জলের জোগান হয়।

কাপড় আদি কাচিবার নিমিত্ত জলপাত্রের কথা।

৯৯। যে কোন বোটে বিদেশগামী মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স থাকে, তাহাতে একটী ঢাকা জলপাত্র থাকিবে, ঐ জলপাত্রে অন্যূন ছয়টী বড ও সরল রকমের কাক এরূপ ব্যবধানে রাখিতে হইবে যে এক সময়ে ছয়জন লোক পাশাপাশি আপনাদের কাপড় ধুইতে পারে, এবং সর্ব্বদা জল যোগাইবার নিমিত্ত একটী অচল দমকলের সহিত ঐ জলপাত্রের যোগ থাকিবে। যে মজুরদিগকে লইয়া যাইতে হইবে, তাহাদের সংখ্যা আইনের ৯২ ধারার হিসাবমতে তিন শতের অধিক হইলে, ঐরূপ দুইটী জলপাত্র রাখিতে হইবে।

মজুরদের স্নান করিবার বন্দোবস্তের কথা।

১০০। স্নান করিবার নিমিত্ত উপযুক্তরূপ বৃহৎ ও উত্তমরূপ আবৃত স্থান মজুরদের ব্যবহারার্থ স্বতন্ত্র করিয়া রাখিতে হইবে, তাহাতে সরল গঠনের উপযুক্ত ঝারা থাকিবে, ঐ ঝারার জল যেন একটী বিস্তৃত স্থানে পড়ে। স্নান করিবার স্থানে সরাম যাইতে পারে, এরূপ ক্যাম্বিসের পর্দ্দা থাকিবে। স্ত্রীলোকের স্নান করিবার সময়ে উহা নিয়ত ব্যবহার করিতে হইবে। তথায় জল যোগাইবার নিমিত্ত উপযুক্ত দমকল থাকিবে, ও তাহা পূর্ব্বোক্ত জলপাত্র পূর্ণ করিবার নিমিত্ত ব্যবহার করা যাইতে পারিবে।

মজুরদের পাইখানার কথা।

১০১। বোটের পশ্চাদ্ভাগে যতদূরে হইতে পারে, এবং তূতকে বিদেশগামীদের থাকিবার স্থান ও তাহাদের পানীয় জল ও রাঁধিবার স্থান প্রভৃতি হইতে কিঞ্চিদ্দূরে নির্ব্বিঘ্ন করিয়া পাইখানা করিতে হইবে। তাহার সম্মুখভাগে কবাট থাকিবে, এবং প্রত্যেক প্রকোষ্ঠে শৌচকার্য্যার্থ নদীর জল তুলিবার নিমিত্ত শিকলে বাঁধা ধাতুপাত্র থাকিবে। প্রত্যেক প্রকোষ্ঠের মধ্য ভাগ এবং ধাতুপাত্র ও শিকল আলকাতরা দিয়া লেপা থাকিবে। প্রত্যেক যাত্রার শেষে প্রকোষ্ঠ সম্পূর্ণরূপে পরিষ্কার করিবার পর এরূপ প্রলেপ নূতন করিয়া দিতে হইবে। প্রত্যহ যাহার কার্য্যচলে, এরূপ মেল ষ্টীমরে চাকর নিকটস্থ তূতকের একটী ঘরে তিনটী পাইখানা রাখা যাইতে পারিবে। উক্ত ঘর কেবল ঐ কার্য্যের নিমিত্ত স্বতন্ত্র করিয়া রাখা যাইবে।

পাইখানার আয়তন ও সংখ্যার কথা।

১০২। পুরুষদের ও স্ত্রীলোকদের জন্য স্বতন্ত্র দুইপ্রস্ত পাইখানা থাকিবে। হইতে পারিলে তূতকের ভিন্ন২ পার্শ্বে ঐ সকল পাইখানা হইবে। দুই শত পর্য্যন্ত মজুরদের ব্যবহারার্থ প্রত্যেক প্রস্তে অন্যূন চারি প্রকোষ্ঠ থাকিবে এবং আইনের ৯২ ধারামত হিসাব করিয়া যত মজুর হয় দুই শতের উপর প্রত্যেক শতের নিমিত্ত একটী করিয়া প্রকোষ্ঠ বাড়াইয়া দিতে হইবে। প্রত্যহ যাহার কার্য্য চলে এরূপ মেল ষ্টীমরে পাইখানার জন্য তূতকের যে ঘর স্বতন্ত্র করিয়া রাখা হয়, তাহাতে পুরুষদের জন্য অন্যূন তিনটী এবং স্ত্রীলোকদের জন্য অন্যূন তিনটী প্রকোষ্ঠ থাকিবে।

লাণ্ঠনের কথা।

১০৩। লাণ্ঠনগুলি ব্যবহারার্থ যথাযোগ্য স্থানে প্রস্তুত করিয়া ঝুলাইয়া রাখা হইবে।

নৌকা ও লাইফ বয়ার কথা।

১০৪। প্রত্যেক ষ্টীমরের ও বোটের পশ্চাদ্ভাগে দুইটী লাইফ বয়া (সাঁতার দিবার সাহায্যার্থ চক্রাকার ...) দিয়া থাকিবে, এবং নৌকাগুলি কার্য্য চালনের মত সদব... দেওয়া হইবে ও আবশ্যক হইলে, অবিলম্বে ব্যবহার নিমিত্ত প্রয়োজনীয় দ্রব্যাদি ঐ নৌকায় ... প্রত্যহ যাহার কার্য্য চলে, এরূপ মেলষ্টীমরে বালতীর সংখ্যা কমাইয়া দশটী করা যাইতে পারিবে।

আগুন নিবাইবার কল ও সরঞ্জাম রাখিবার কথা।

১০৫। মজুরদিগকে লইয়া যাইবার প্রত্যেক বোটে আগুন নিবাইবার কল থাকিবে, ও উহার এরূপ লম্বা ও নমনীয় নল থাকিবে যে, এতদ্দ্বারা ঐ বোটের প্রত্যেক অংশে জল দেওয়া যাইতে পারিবে। এতদ্ব্যতিরিক্ত আগুন নিবাইবার বালতী ও আগুন লাগিলে যাহার প্রয়োজন হয়, এরূপ অন্যান্য সরঞ্জামও রাখিতে হইবে। আগুন নিবাইবার বালতির সংখ্যা কুড়িটী হইবে, এবং সেগুলি ও অন্যান্য সরঞ্জাম সর্ব্বদা যথাযোগ্য স্থানে সদ্যবহারার্থ পাইবামাত্র ব্যবহারোপযোগী করিয়া রাখিতে হইবে।

৩ পরিচ্ছেদ।—নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের কথা।

বিদেশগামীদিগকে তুলিয়া লইতে প্রস্তুত থাকার নোটিসের কথা।

১০৬। নৌকাদিতে সকল বিষয় সম্পূর্ণরূপে প্রস্তুত না থাকিলে ও তাহা খুলিয়া যাইতে তৈয়ার না হইলে, বিদেশগামাদিগকে তুলিয়া লইতে হইবে না। প্রস্তুত হইবার নোটিস নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের নিকট যথা-কালে পাঠাইতে হইবে।

নৌকাদিতে উঠিবার সময়ে বিদেশ গমনকার্য্যের কর্ত্তৃপক্ষদের উপস্থিত থাকিবার কথা।

১০৭। নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট পরিদর্শনকারী চিকিৎসক, সম্পর্কযুক্ত কণ্ট্রাক্টর বা তাঁহার এজেণ্ট, চিকিৎসক এবং যে পেয়াদার বা অন্য ব্যক্তির জিম্মায় মজুরেরা যায় তাঁহারা বিদেশগামীদিগকে নৌকাদিতে উঠাই-বার সময়ে উপস্থিত থাকিবেন। যাহাদিগকে নৌকাদিতে উঠাইতে হইবে, তাহাদের সংখ্যা কম হইলে, নৌকাদিতে উঠাইয়া দিবার এজেণ্ট পরিদর্শনকারী চিকিৎসক ঐ কার্য্যের তত্ত্বাবধান নিমিত্ত একজন উপযুক্ত আসিষ্টাণ্ট পাঠাইতে পারিবেন।

নৌকাদিতে উঠিবার সময়ে অন্য কার্য্য বন্ধ করিবার কথা।

১০৮। বিদেশগামীরা যে সময়ে জাহাজে উঠে, সেই সময়ে মাল নামান উঠান ও অন্য যে কর্ম্মদ্বারা তাহাদের উঠিবার বাধা হইতে পারে, তাহা বন্ধ করিতে হইবে, স্বতন্ত্র সিঁড়ি বা পথ দিয়া দ্রব্যাদি তোলা গেলে, সেই কার্য্য করিতে পারিবে।

নৌকাদিতে উঠিবার সময়ে বিদেশগামী-দিগকে মিলাইয়া দেখাইবার কথা।

১০৯। বিদেশগামীরা যে দিক দিয়া জাহাজে উঠে, সেই দিকে দুইজন লোক থাকিবেন, ও মজুরেরা যেমন যেমন জাহাজে উঠে, ও একে২ তাহাদের নাম ডাকা গেলে যেমন তাহারা উত্তর দেয়, তেমনি একজন তাহাদিগকে গণিয়া লই-বেন, ও আর একজন সাবধানে আঁক দিতে থাকিবেন।

দুর্দ্দিনে জাহাজের উপর বিদেশগামী-দিগকে পরীক্ষা করিবার কথা।

১১০। নৌকাদিতে উঠিবার সময়ে দুর্দ্দিন হইলে জাহাজের উপর আবৃত স্থানে বিদেশগামীদিগকে একত্র করিয়া পরীক্ষা করিতে হইবে।

চালানপত্রের সহিত বিদেশগামীদিগকে মিলাইয়া দেখিবার কথা।

১১১। বিদেশগামীরা আপন২ পেয়াদাদের ও সরদারদের সঙ্গে দলে২ দাঁড়াইবে, পরে একে২ জনের নাম ডাকা গেলে, সে নৌকাদিতে উঠিবে এবং যে২ দলের লোকদিগকে নৌকাদিতে উঠাইতে হইবে তাহাদের চালান পত্রের সহিত মিলাইয়া তাহাদিগকে চিনিতে হইবে।

পীড়িত মজুরদিগকে আটক করিয়া রাখিবার কথা।

১১২। কোন বিদেশগামী পীড়াপ্রযুক্ত যাইবার অনুপযুক্ত, তাহাকে আটক করিয়া আড্ডার হাঁস্পাতালে পাঠাইতে হইবে এবং তাহার আত্মীয় কুটুম্ব ও পোষ্য কেহ থাকিলে ও তাহাদের মধ্যে কেহ থাকিতে চাহিলে, কিম্বা উপযুক্ত কারণে তাহাকে আটক করিয়া রাখা উচিত বোধ হইলে, তাহাকেও আটক করিয়া রাখা হইবে।

চাকর প্রভৃতিদের নৌকাদিতে একত্র করিবার কথা।

১১৩। সকলেই নৌকাদিতে উঠিলে, তাহারা যে সিঁড়ি দিয়া উঠিল তাহা তুলিয়া রাখা যাইবে পরে পেয়াদা, সর্দ্দার মেথর প্রভৃতি সকল চাকর নির্ঘণ্টপত্রমতে উপস্থিত আছে কি না, ইহা জানিবার নিমিত্ত তাহাদিগকে একত্র করা যাইবে। পরে নৌকাদিতে উঠাইবার সম্বন্ধীয় সমুদয় কাগজ-পত্র মনোযোগপূর্ব্বক সংশোধন করিয়া তাহাতে স্বাক্ষর করিয়া দেওয়া যাইবে। তাহার পর নৌকাদি সাধ্যমত ত্বরায় খুলিয়া যাইবে। যতক্ষণ খুলিয়া না যায়, ততক্ষণ নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট কিম্বা তাঁহার আসিষ্টাণ্ট ঘাটে থাকিবেন।

সম্পর্কযুক্ত কর্ত্তৃপক্ষদের নিকট চালান পত্রের প্রতিলিপি পাঠাইবার কথা।

১১৪। নৌকাদি খুলিয়া গেলে পর যত শীঘ্র পারেন, নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট প্রেরিত মজুরদলের চালানপত্রের প্রতিলিপি নৌকাদিতে উঠিবার দিন পর্য্যন্ত উপযুক্তরূপে লিখিয়া মজুরী করিবার জিলার কর্ত্তৃপক্ষের ও বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টের নিকট অবগতি নিমিত্ত পাঠাইবেন।

---

৪ পরিচ্ছেদ।—ষ্টীমর প্রভৃতির কাপ্তানের কথা।

লাইসেন্সপ্রাপ্ত ষ্টীমর প্রভৃতির সরঞ্জামের বিধান করিবার কথা।

১১৫। কোন জাহাজের কাপ্তান বিশজনের অধিক বিদেশগামী আরোহী লইয়া যাইবার লাইসেন্স পাইবার নিমিত্ত দরখাস্ত করিতে চাহিলে, এই বিধির ৮৪ অবধি ১০৫ পর্য্যন্ত ধারার নির্দ্দিষ্ট স্থায়ী সরঞ্জামের বিধান করিবেন, এবং তাহার দ্বারা ঐ সরঞ্জাম দেখিবার নিমিত্ত ও ঐরূপ আরোহীদের

থাকিবার উপযুক্ত আইনমত স্থান তূতকে আছে কি না, ইহা দেখিবার নিমিত্ত বিদেশগমনকার্য্যের সুপেরিন্টেণ্ডেন্টের নিকট কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারকের নিকট লিখিয়া দরখাস্ত করিবেন।

সুপেরিন্টেণ্ডেন্টের সরঞ্জাম অনুমোদনের সর্টিফিকেটের কথা।

১১৬। তাহা হইলে সুপেরিন্টেণ্ডেন্ট বা অন্য কার্য্যকারক ঐ সরঞ্জাম পরীক্ষা করিয়া দেখিবেন, এবং বিধির আদেশ পালিত হইয়াছে, এবিষয়ে আপনার হৃদ্বোধ জন্মিলে, ২৯ নং পাঠে অনুমোদনের সর্টিফিকেট দিবেন. উক্ত জাহাজে যত জন বিদেশগামী আরোহী লইয়া যাইতে পারিবে, ঐ সর্টিফিকেটে তাহা নির্দ্দিষ্ট থাকিবে।

মজুরদিগকে লইয়া যাইতে হইলে কাপ্তানের যাহার বিধান করিতে হইবে তাহার কথা।

১১৭। কোন জাহাজের কাপ্তান আপনার লাইসেন্সক্রমে বিদেশগামী আরোহীস্বরূপ মজুরদিগকে লইয়া যাইতে চাহিলে, নিম্নলিখিত বিষয়ের বিধান করিবেন, যথা—

(ক) B, C ও D তফসীলের আদেশমত আহারীয় দ্রব্য, ঔষধ পথ্যাদি ও রন্ধন কার্য্যের পাত্র।

(খ) পরিদর্শনকারী চিকিৎসকের বা অন্য ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মচারীর স্থানে লাইসেন্সপ্রাপ্ত একজন চিকিৎসক।

(গ) E তফসীলের নির্দ্দিষ্ট চাকর প্রভৃতি।

লাইসেন্স পাইবার নিমিত্ত কাপ্তানের দরখাস্তের কথা।

১১৮। গোয়ালন্দে পঁহুছিবার পর কাপ্তান লাইসেন্স লইতে চাহিলে, নৌকাদিতে চড়াইয়া দিবার এজেন্টের নিকট কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে উপযুক্ত ক্ষমতা-প্রাপ্ত কার্য্যকারকের নিকট লিখিয়া দরখাস্ত করিবেন, এবং ঐ দরখাস্তে নিম্নলিখিত কথা লিখিবেন।

(ক) যে কালের নিমিত্ত জাহাজ প্রভৃতির নির্ম্মাতার ও ইঞ্জিনিয়র সরবেয়রের সর্টিফিকেট দেওয়া হয়, সেই কাল অতীত হইয়াছে কি না, কিম্বা পথে যাইতে অতীত হইবে কি না।

(খ) যে জাহাজের জন্য লাইসেন্স চাহা যায়, পূর্ব্বযাত্রায় সেই জাহাজ সম্বন্ধে কোন দুর্ঘটনা কিম্বা আরোহীদের মধ্যে সংক্রামক রোগ হইয়াছিল কি না।

(গ) চালান নিয়ামক বিধির নির্দ্দিষ্ট স্থায়ী সরঞ্জামের বিধান করা হইয়াছে কি না, এবং তদনু-মোদনের প্রয়োজনীয় সর্টিফিকট ক্ষমতাপ্রাপ্ত কার্য্যকারকের স্থানে পাওয়া হইয়াছে কি না।

(ঘ) মজুরদিগকে লইয়া যাইবার অভিপ্রায় আছে কি না, এবং যদি থাকে, তবে বিধির ও তফ-সীলের নির্দ্দিষ্ট চিকিৎসক, চাকর প্রভৃতি ও দ্রব্যাদি লওয়া হইয়াছে কি না।

(ঙ) দেশায় আরোহিদের থাকিবার নিমিত্ত তূতকে যে স্থান রাখা হয়, তাহা হইতে মাল সরান হইয়াছে কি না, এবং মজুরদের নিমিত্ত দ্রব্যাদি থাকিলে, তাহা পরিদর্শনের নিমিত্ত সুবিধামতে সাজান হইয়াছে কি না।

বিদেশগামী আরোহিদের থাকিবার নিমিত্ত তূতকে যে স্থান রাখিবার অভিপ্রায় থাকে, তাহা কিম্বা সমস্ত তূতক পরিষ্কার করিয়া দেখাইবার নিমিত্ত তৎকালেই কাপ্তানের প্রস্তুত থাকিতে হইবে, এবং মজুরদিগকে লইয়া যাইতে হইলে. পরীক্ষার্থে নির্দ্দিষ্ট আহারীয় দ্রব্য ও অন্য দ্রব্যাদি সুবিধামতে সাজাইয়া রাখিতে হইবে।

জাহাজের সরঞ্জাম ও দ্রব্যাদি পরিদর্শনের কথা।

১১৯। নৌকাদিতে চড়াইয়া দিবার এজেন্ট কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক লাইসেন্স লইবার দরখাস্ত প্রাপ্ত হইলে পরিদর্শনকারী চিকিৎসকের সহিত পরামর্শ করিয়া জাহাজের সরঞ্জাম ও থাকিবার স্থান এবং মজুরদিগকে লইয়া যাইতে হইলে, প্রয়োজনীয় দ্রব্যাদি পরিদর্শন করিবেন। ঐ পরিদর্শনকালে কাপ্তান ও চিকিৎসক উভয়েই উপস্থিত থাকিবেন। এই বিধির ১১৬ ধারামতে যে অনু-মোদনের সর্টিফিকেট দেওয়া যায়, উক্ত পরিদর্শনকালে কাপ্তান তাহা দেখাইবেন, এবং নৌকাদিতে চড়াইয়া দিবার এজেন্ট বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক ঐ সর্টিফিকেট দিবার পর সর্টিফিকেটে লিখিত স্থায়ী সরঞ্জামের পরিবর্ত্তন বা হানি হয় নাই, এবিষয়ে আপনার হৃদ্বোধ জন্মাইয়া লইয়া তাহা গ্রাহ্য করিবেন। আর, তূতকের সমুদয় স্থান বিদেশগামী আরোহিদের নিমিত্ত রাখা গেলে, তিনি আপন বিবেচনামতে কাপ্তানকে ৩০ বা ৩১ নং নির্দ্দিষ্ট পাঠে লাইসেন্স দিয়া ঐ স্থানে যত জন ধরিবে বলিয়া সর্টিফিকেটে লেখা থাকে, তাহা গ্রাহ্য করিয়া ঐ পাঠে লিখিবেন। কিন্তু যদি উক্ত স্থানের কিয়দংশ মাত্র আরোহিদের জন্য রাখা হয়, তাহা হইলে তথায় যত জন থাকিতে পারে, ইহা জানিয়া লইয়া তিনি লাইসেন্সে তত জন মাত্র নির্দ্দেশ করিবেন।

১২০। কোন জাহাজে পূর্ব্ব যাত্রায় অনেকের পীড়া হইয়া থাকিলে, পরিদর্শনকারী চিকিৎসক সেই জাহাজ বিশেষ করিয়া পরীক্ষা করিয়া দেখিবেন, এবং পরিদর্শনকারী চিকিৎসক পরিষ্কারকরণ, রোগসঞ্চার নিবারণ ও তূতকে কালাপাত্তীকরণ প্রভৃতি যে কার্য্য করা আবশ্যক জ্ঞান করেন কাপ্তান সেই কার্য্য না করিলে কাপ্তান যে লাইসেন্স পাইবার দরখাস্ত করেন, তাহা দিবেন না। থাকিবার স্থান সম্বন্ধে গুরুতর পরিবর্ত্তন ও উৎকর্ষসাধন করা গেলেও জাহাজ বিদেশগামী মজুরদের পক্ষে বারম্বার অস্বাস্থ্যকর দেখা গেলে, তাহার আর লাইসেন্স দেওয়া যাইবে না।

অস্বাস্থ্যকর জাহাজের বিশেষ পরীক্ষার কথা।

১২১। সকল বিষয় দেখিয়া অনুমোদন করা গেলে, কাপ্তান ও চিকিৎসক (৭২ ৭৩ ও ৭৪নং পাঠে) নির্দ্দিষ্ট খাদ্য দ্রব্য ও ঔষধাদির নির্ঘণ্টপত্রে ও শেষ নামিবার বর্ণনাপত্রে স্বাক্ষর করিবেন, এবং সকল ঠিক হইয়াছে ও ষ্টীমরের কাপ্তানের নিকট আইন ও বিধির একং খণ্ড আছে নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের এরূপ হৃদ্বোধ জন্মিলে, তিনি ঐ ষ্টীমরের লাইসেন্স দিবেন।

বন্দোবস্ত অনুমোদন করা গেলে লাইসেন্স দিবার কথা।

১২২। স্বাধীন বিদেশগামীদিগকে ও মজুর ছাড়া অন্য আরোহিদিগকে মজুরদের সঙ্গে একই জাহাজে ও একই তূতকে স্থান দেওয়া যাইতে পারিবে, কিন্তু এরূপ স্থলে আবশ্যক যে মোট যত জনকে লইয়া যাওয়া যায়, তাহা লাইসেন্সের নির্দ্দিষ্ট ঊর্দ্ধ সংখ্যার অধিক না হয়। পরন্তু আইনমতে যে মজুরেরা যায়, তাহাদের ব্যবহারার্থ বিশেষ মতে নির্দ্দিষ্ট স্থানের মধ্যে পূর্ব্বোক্ত আরোহিরা কোন মতে থাকিতে পারিবেন না।

একই তূতকে সমুদয় আরোহী থাকিবার কথা।

১২৩। বিদেশগামীদের সহিত একই তূতকে ঘোড়া, শূকর ও অন্য জন্তু রাখিতে হইবে না। দুষ্ট জন্তু বিদেশগামীদের সঙ্গে একই জাহাজে রাখিতে হইবে না।

মজুরদের তূতকে জন্তু না রাখিবার কথা।

১২৪। কাপ্তান দেখিবেন যে, বিদেশগামীদিগকে লইয়া যাইবার সময়ে তাহারা তূতকের যে স্থানে থাকে তথায় মাল প্রভৃতি না রাখা হয়, এবং সিঁড়ি সোপান প্রভৃতি নির্বিঘ্নরূপে আটকান থাকে ও তাহাতে ডবল রেল থাকে।

মজুরদের থাকিবার তূতকে মাল না রাখিবার কথা।

১২৫। বিদেশগামীদিগকে লইয়া যাইবার জাহাজের কাপ্তান ও ভারপ্রাপ্ত চিকিৎসক পথে যাইবার সময়ে বিদেশগামীদের প্রতি যত্ন ও সদ্ব্যবহার হইবার বিষয়ে উভয়েই দায়ী থাকিবেন। উক্ত চিকিৎসকের ব্যবসায় সম্বন্ধে শিক্ষা ও ক্ষমতা-আপধিকারী বা আসিষ্টাণ্ট সার্জ্জনের তুল্য হইবে তাঁহার উপদেশার্থ নৌকাদিতে চড়াইবার এজেণ্ট তাঁহাকে (৭৫ নং) যে পাঠ দেন, তাহার বিশেষ আদেশ তিনি ঠিকং পালন করিবেন।

কাপ্তান ও চিকিৎসকের একত্র দায়ী থাকিবার কথা।

১২৬। চিকিৎসক দেখিবেন যে, বিদেশগামীদের শুশ্রূষা নিমিত্ত যে চাকর প্রভৃতি বিশেষ করিয়া রাখা হয়, তাহারা যথাকালে ও উপযুক্তরূপে আপনং কর্ম্ম করে, এবং চিকিৎসক যাহাতে জাহাজে সুশাসন রক্ষা করিতে পারেন, এনিমিত্ত কাপ্তান তাঁহাকে যথাসাধ্য সাহায্য করিবেন, এবং চালান নিয়ামক বিধির সমুদয় আদেশ ঠিকং পালন করিবেন।

চিকিৎসককে কাপ্তানের সাহায্য করিবার কথা।

১২৭। পেয়াদা, বাগানের সরদার কিম্বা বিদেশগামী মজুরেরা অন্য যে ব্যক্তিদের জিম্মায় থাকে তাহারা কাপ্তানের ও চিকিৎসকের আদেশ মান্য করিবে, এবং কোন কর্ম্মের ত্রুটি হইলে, কিম্বা রোগ উপস্থিত হইলে, বা মজুরদের মধ্যে দুর্ঘটনা বা বিবাদ হইলে, অবিলম্বে কাপ্তান ও চিকিৎসকের নিকট রিপোর্ট করিবে। তাহার পর যত শীঘ্র পারেন কাপ্তান ও চিকিৎসক রিপোর্টের বিষয়ে ভাল করিয়া অনুসন্ধান লইবেন।

মজুরদের নিমিত্ত যে চাকর প্রভৃতি থাকে, তাহাদের কর্ম্মের কথা।

১২৮। পেয়াদাদের ও সরদারদের মধ্যে দিনমানে ও রাত্রিতে যাহার যে কর্ম্ম করিতে হইবে ইহা উচিত মতে ভাগ করিয়া নিরূপণ করা যাইবে। হাঁস্পাতালে পীড়িত মজুর থাকিলে, তাহাদের সর্ব্বদাই দেখাশুনা হয়, এনিমিত্ত হাঁস্পাতালে পেয়াদাদের ও সরদারদের ও মেথরদের কর্ম্ম নিরূপণ করিয়া দেওয়া যাইবে, এবং তাহারা পালা করিয়া সেই কর্ম্ম করিবে ও নিরূপিত সময়ান্তরে ছুটী পাইবে। রাত্রিতে চাকরেরা মনোযোগ পূর্ব্বক পীড়িত ব্যক্তিদের শুশ্রূষা করে, চিকিৎসক ইহা বিশেষ যত্ন করিয়া দেখিবেন।

হাঁস্পাতালে প্রহরী নিযুক্ত করিবার কথা।

১২৯। টীমর প্রভৃতিতে উঠিবার পর যত শীঘ্র হইতে পারে মজুরদিগকে স্বচ্ছন্দে থাকিবার স্থান দেওয়া যাইবে, এবং কোন অজীর্ণকর খাদ্যদ্রব্য বা শস্য কিম্বা পুরাতম নেকড়া যাহা কিছু তাহারা সঙ্গে লইয়া থাকে, তন্নিমিত্ত তাহাদের গাঁটরি তল্লাশ করা যাইবে, ও তৎসমুদয় জলে ফেলিয়া দেওয়া যাইবে। পথে যাইতেং বারম্বার এবিষয়ে মনোযোগ দিতে হইবে।

মজুরদের নিকট আপত্তিজনক দ্রব্য পাওয়া গেলে তাহা নষ্ট করিবার কথা।

১৩০। তুতকে বিদেশগামীদের যে স্থান নিরূপণ করা হয়, মল্লারা কিম্বা বিদেশগামী মজুর ছাড়া অন্য আরোহীরা তাহা যোড়া করিবে না, কিম্বা তাহারা মজুরদের কোন বিষয়ে হস্তক্ষেপ করিতে পাইবে না। প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ও প্রত্যেকবার আহারের পরে মেথরেরা তুতক ঝাট দিবে ও তাহা সর্ব্বদা পরিষ্কার ও শুষ্ক রাখিবে।

মজুরদের কোন বিষয়ে মল্লাদের হস্তক্ষেপ করিতে না পারিবার কথা।

১৩১। প্রত্যহ বিদেশগামীরা তুতক পরিষ্কার করিবে, কিন্তু আকাশের ভাব, সময় ও অন্য অবস্থাক্রমে সুবিধা হইলে, তুতক ধুইতে হইবে। বিদেশগামীদের তুতক যাবৎ ভাল করিয়া শুষ্ক না হয়, তাবৎ তাহাদিগকে ডাঙ্গায় নামাইতে হইবে কিম্বা অন্য তুতকে স্থান দিতে হইবে।

মজুরদের তুতক পরিষ্কার করিবার কথা।

১৩২। পাইখানা সর্ব্বদা পরিষ্কার রাখিতে হইবে, এবং তাহার রোগসঞ্চারশক্তি নিবারণ করিতে ও তাহাতে কখনং ধুম দিতে হইবে। শয্যাগত রোগীদের মলমূত্রের পাত্র ব্যবহার হইলে, তাহা পরিষ্কার রাখিবার ও তাহার রোগসঞ্চারশক্তি নিবারণের প্রতিও মনোযোগ দিতে হইবে।

পাইখানার রোগ সঞ্চারশক্তি নিবারণ করিবার কথা।

১৩৩। আকাশের ভাব বুঝিয়া অবাধে বায়ু প্রবেশের নিমিত্ত পার্শ্বের পর্দ্দা তুলিতে হইবে, এবং সর্ব্বাবস্থায় যে কোন উপায়ে পারা যায়, সম্পূর্ণরূপে বায়ু খেলিবার সুবিধা করিয়া দিতে হইবে।

মজুরদের তুতকে বায়ু খেলিবার সুবিধা করিয়া দিবার কথা।

১৩৪। বিদেশগামীরা প্রাতঃকালে উঠিয়া আপনাদের কম্বল ঝাড়িয়া ভাঁজ করিয়া একদিকে টাঙ্গাইয়া রাখিবে।

মজুরদের কম্বল লইয়া যাহা করিতে হইবে তাহার কথা।

১৩৫। চিকিৎসক প্রতিদিন প্রাতঃকালে বিদেশগামীদিগকে একত্র করিয়া তাহাদিগকে পরীক্ষা করিয়া দেখিবেন। যাহারা সুস্থ থাকে, তাহারা দুর্দ্দিন না হইলে, প্রত্যহ স্নান করিবে ও সপ্তাহে ন্যূনকল্পে দুইবার আপনং কাপড় কাচিবে।

বিদেশগামীদিগকে প্রত্যহ একত্র করিয়া দেখিবার কথা।

১৩৬। যতবার হইতে পারে ততবার বিশেষতঃ বৃষ্টির পরে বিদেশগামীদের কাপড়, মাদুর ও কম্বল বাতাসে ও রৌদ্রে টাঙ্গাইয়া রাখিতে হইবে।

মজুরদের কাপড় প্রভৃতি বাতাসে রাখিবার কথা।

১৩৭। চিকিৎসক B তফসীলের নির্দ্দিষ্ট হারানুসারে প্রত্যহ খাদ্যদ্রব্য বাহির করিয়া দিবেন। উহা প্রত্যহ সকালে দিবেন যে, পূর্ব্বাহ্নে ঠিক ৯ টার সময়ে ও অপরাহ্নে ৪ টার সময়ে দিবার নিমিত্ত খাদ্য প্রস্তুত হইতে পারে। যে খাদ্য দ্রব্য ও পথ্য বাহির করিয়া দেওয়া যায়, তাহা দিবার অব্যবহিত পরেই উক্ত চিকিৎসক নির্দ্দিষ্ট খাদ্য দ্রব্য প্রভৃতির নির্ঘণ্টপত্র লিখিয়া তিনি এবং কাপ্তান সর্টিফিকেট দিবেন। খারাপ জলে ভাত রাঁধিতে দেওয়া হইবে না, এবং খাইবার দ্রব্য প্রস্তুত হইলে, তাহা ভাল মতে রাঁধা হইয়াছে, চিকিৎসক এবিষয়ে নিয়ত আপনার হৃদ্বোধ জন্মাইয়া লইবেন ও উহা উচিতমতে বণ্টন করিয়া দেওয়া হয়, ইহা দেখিবেন। রাঁধনীরা কিম্বা বিদেশগামীরা বাসী খাদ্যদ্রব্য রাখিবে না, এবং প্রত্যেকবার আহারের পর সমুদয় পাত্র বাহিরে লইয়া পরিষ্কার করিয়া চিকিৎসককে দেখাইতে হইবে। মাতৃহীন শিশু ও পীড়িত ব্যক্তিদের নিমিত্ত দুধ, ঝোল, সাগু প্রভৃতি উপযুক্ত টাটকা খাদ্য দ্রব্য তিন বা চার ঘণ্টা অন্তর প্রস্তুত করিয়া দিতে হইবে।

মজুরদের খাদ্য দ্রব্যের প্রতি চিকিৎসকের মনোযোগ দিবার কথা।

১৩৮। কোন দ্রব্যের চুরী ধরা পড়িলে, চিকিৎসক ও কাপ্তান অবিলম্বে তদ্বিষয়ের অনুসন্ধান লইবেন, এবং তাহার পর প্রথমে যে সুবিধাযুক্ত স্থানে পঁহুছেন তথায় অপরাধীর নামে অভিযোগ উপস্থিত করিতে হইবে।

দ্রব্য চুরীর অভিযোগের কথা।

১৩৯। জলাধারে সর্ব্বদাই উত্তম পানীয় জল রাখিতে হইবে। একসময়ে দুই জলাধারের জল ব্যবহার করিতে হইবে না। ব্যবহার করিবার পূর্ব্বে প্রত্যেক জলাধারের একং গ্যালন জলে ছয় গ্রেণের হিসাবে ফটকিরি দিয়া তাহা থিতাইতে দিতে হইবে, এবং নৌকাদির ধার হইতে বিদেশগামীরা নদীর টাটকা জল তুলিয়া না খায়, ইহার জন্য সর্ব্বদা চেষ্টা করিতে হইবে। নদীর মাঝখান হইতে দমকল দিয়া একেবারে জলাধারে জল তুলিয়া লইতে হইবে। পাইখানা প্রভৃতি হইতে যেন তাহা দূষিত হইতে না পারে।

বিদেশগামীদের পানীয় জলের কথা।

বিদেশগামীদিগকে নদীহইতে জল তুলিতে না দিবার কথা।

১৪০। ষ্টীমরে কি অন্তবোটে যে বিদেশগামীরা যায়, তাহাদিগকে উহার পার্শ্বে দাঁড়াইয়া নদী হইতে জল তুলিতে দেওয়া হইবে না। কারণ, তুলিতে গেলে বিপদ্ঘটনার সম্ভাবনা আছে।

এক জাহাজে হইতে অন্য জাহাজে আরোহীদিগকে যাইতে না দিবার কথা।

১৪১। যে ষ্টীমর অন্তবোট টানিয়া লইয়া যায়, সেই ষ্টীমরের কাপ্তান ও ভারপ্রাপ্ত চিকিৎসক বিদেশগামীদিগকে কিম্বা দেশীয় অন্য আরোহীদিগকে এক জাহাজ হইতে অন্য জাহাজে যাইতে বিশেষ করিয়া নিষেধ করিবেন, এবং ষ্টীমর ও বোটের মধ্যে সিঁড়ি লাগান থাকিলে, গমনাগমন করিবার সুবিধা হয় দেখিলে, ঐরূপ সিঁড়ি রাখিতে দিবেন না। কর্ম্মচারিদের ও মল্লাদের ব্যবহারার্থ কোন সিঁড়ি রাখা নিতান্ত আবশ্যক হইলে, দুর্ঘটনা ও রোগসঞ্চার নিবারণার্থ তথায় সর্ব্বদা চৌকী রাখিতে হইবে।

মজুরদিগকে কর্ম্মে নিযুক্ত করিবার কথা।

১৪২। পথে যাইবার সময় সামান্যতঃ বিদেশগামী আরোহীদিগকে খাটিবার নিমিত্ত আদেশ করা যাইবে না, কিন্তু অত্যন্ত প্রয়োজন হইলে চিকিৎসক যাহাদিগকে ভালরূপ কর্ম্ম করিবার উপযুক্ত বিবেচনা করেন কেবল তাহাদিগকে কর্ম্মে নিযুক্ত করা যাইবে। কিন্তু এরূপস্থলে প্রয়োজন যে ঐকর্ম্মে প্রাণের বিশেষ আশঙ্কা না থাকে এবং যাহারা এরূপ কর্ম্মে নিযুক্ত থাকে, কাপ্তান তাহাদিগকে জনপ্রতি প্রত্যহ আড়াই ছটাক চাউল ও আধ ছটাক ডাইল হিসাবে অতিরিক্ত খাদ্যদ্রব্য দেন। বিদেশগামীদিগকে সর্ব্বদা যুক্তিমত আমোদ প্রমোদে সময় কাটাইতে উৎসাহ দিতে হইবে।

রাত্রিতে মজুরদিগকে ভিন্নং করিয়া রাখিবার কথা।

১৪৩। তাহাদিগকে রাত্রিকালে উপযুক্তমতে বন্দোবস্ত করিয়া রাখিতে হইবে, এবং অনেকের একত্র ভিড় করিয়া থাকা নিবারণ করিতে হইবে। চাবিবদ্ধ লাণ্টন সারারাত্রি ঔষধালয়ে এবং পাইখানার ও পথের নিকট জ্বলিবে।

ঘাটিং ষ্টেষ নিকট প্রত্যেক স্থানে জাহাজ পঁহুছিবার সংবাদ দিবার কথা।

১৪৪। যে স্থানে কোন মাজিষ্ট্রেট থাকেন, তথায় লাইসেন্স প্রাপ্ত জাহাজ পঁহুছিলে, তাহার কাপ্তান জাহাজে যত জন আরোহী ও মল্লা থাকে, ও সুস্থতা সম্বন্ধে তাহাদের সাধারণতঃ যেরূপ অবস্থা এবং পথে যত জনের মৃত্যু হইয়াছে, উক্ত মাজিষ্ট্রেটের নিকট সেই বিষয়ের রিপোর্ট করিবেন। এবিষয়ে ত্রুটি হইলে, তাহার নামে অভিযোগ হইতে পারিবে বা পরে বিদেশগামী মজুরদিগকে লইয়া যাইবার লাইসেন্স দিতে অস্বীকার করা যাইতে পারিবে।

জাহাজের চালানপত্রে পরিদর্শনকারী কর্ম্মচারীদের মন্তব্য লিখিবার কথা।

১৪৫। কাপ্তান বা চিকিৎসক নৌকাদিতে উঠাইয়া দিবার এজেন্টের স্থানে জাহাজের যে (৩৮নং পাঠ্য) চালানপত্র পান, তাহা প্রত্যেক স্থানে পরিদর্শনকারী কর্ম্মচারিদের নিকট উপস্থিত করিবেন যেন তাহারা ঐ চালানপত্রের নির্দ্দিষ্ট নানা বিষয়ে আপনং মন্তব্য লিখিতে পারেন।

জাহাজ পরিদর্শন করিবার সুবিধা করিয়া দিবার কথা।

১৪৬। কাপ্তান ও চিকিৎসক পরিদর্শনকারী কর্ম্মচারীদিগকে সমুদয় আবশ্যক সংবাদ দিবেন, এবং আইন ও বিধির বিধানমতে তাঁহাদের কর্ত্তব্য সন্তোষজনকরূপে পালন করিবার নিমিত্ত তাঁহাদের সর্ব্বপ্রকার সুবিধা করিয়া দিবেন।

শেষ পরিদর্শনের পর জাহাজের চালানপত্র লইয়া যাহা করিতে হইবে, তাহার কথা।

১৪৭। শেষ নামিবার স্থানে শেষ সরকারী পরিদর্শন হইবারপর কাপ্তান বা চিকিৎসক জাহাজের মূল চালানপত্র এবং চিকিৎসকের রোজনামচা ও ওলাউঠার রেজিষ্টর ও গোয়ালন্দে যে বিদেশগামীরা উঠিয়াছে, তাহাদের সম্বন্ধীয় খাদ্যদ্রব্য ও পথ্যাদির নির্ঘণ্টপত্র গোয়ালন্দস্থ নৌকাদিতে চড়াইয়া দিবার এজেন্টের নিকট তদীয় মন্তব্য লিখিবার নিমিত্ত ও কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিন্টেণ্ডেন্টের নিকট প্রেরণ নিমিত্ত পাঠাইবেন। উক্ত সুপরিন্টেণ্ডেন্ট আপনার মন্তব্য সহিত প্রয়োজনমত ঐ চালানপত্র স্থানীয় গবর্ণমেন্টে পাঠাইবেন।

জাহাজের চালানপত্রানুসারে মজুরদের নামিবার কথা।

১৪৮। আইনে ও বিধিতে যেরূপ প্রয়োজনীয় অবস্থার বিধান থাকে, তদ্রূপ অবস্থা না ঘটিলে বিদেশগামী মজুরদের গন্তব্যস্থান বলিয়া জাহাজের চালানপত্রে যে স্থানের নাম লেখা থাকে তদ্ভিন্ন কোন স্থানে কাপ্তান ঐ মজুরদিগকে শেষ নামিতে দিবেন না।

মৃত্যুসম্বন্ধে কাপ্তানের রিপোর্ট করিবার কথা।

১৪৯। কোন লাইসেন্স প্রাপ্ত বোটের কাপ্তান প্রত্যেক যাত্রার শেষে ধুবড়ীস্থ নৌকাদিতে উঠাইয়া দিবার এজেন্টের নিকট অবগতি নিমিত্ত ও কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিন্টেণ্ডেন্টের কাছে প্রেরণ নিমিত্ত (৩৯নং) নির্দ্দিষ্ট পাঠে মৃত্যুর রিটর্ণ পাঠাইবেন। মল্লাদের মধ্যে ও আইন

মত বিদেশগামী মজুরছাড়া অন্য আরোহীদের মধ্যে ঐ যাত্রায় যত জনের মৃত্যু হয়, উক্ত রিটর্ণে তাহা লিখিতে হইবে।

---

৫ পরিচ্ছেদ।—চিকিৎসকদের কথা।

চিকিৎসাসংক্রান্ত রোজনামচা ও সামান্য রোজনামচা চিকিৎসকের রাখিবার কথা।

১৫০। বিদেশগামী মজুরদিগকে জিম্মায় লইয়া যে কোন চিকিৎসক যান, তিনি (৩৭নং) নির্দ্দিষ্ট পাঠে চিকিৎসাসংক্রান্ত রোজনামচা রাখিবেন, এবং পথে যে সকল প্রধান ঘটনা ঘটে, তাহারও রোজনামচা রাখিবেন। তিনি প্রত্যহ সাবধানে এই দুই রোজনামচা লিখিবেন। আর তিনি প্রত্যেক পরিদর্শন করিবার স্থানে পঁহুছিলে, পরিদর্শনকারী কর্ম্মচারীদের সম্মুখে ঐ রোজনামচা উপস্থিত করিবেন। শেষ যে দফা লেখা থাকে, তাহার পার্শ্বে তাঁহারা আপন২ নামের আদ্যক্ষর যোগ করিবেন। মৃত্যু হইলে অবিলম্বে ষ্টীমরের কাপ্তানের নিকট তদ্বিষয়ে রিপোর্ট করিতে হইবে। মৃত ব্যক্তি কোন সম্পত্তি বা টাকা রাখিয়া গেলে, তাহা পাইবার স্বত্ব যাহার থাকে, এরূপ কোন জ্ঞাতি কুটুম্ব ষ্টীমর প্রভৃতিতে না থাকিলে, কাপ্তান উক্ত সম্পত্তি বা টাকার ভার গ্রহণ করিয়া পরে যে স্থানে পঁহুছেন, সেই স্থানে কিম্বা শেষ নামিবার স্থানে তাহা লইয়া উত্তরাধিকারিদিগকে দিবার জন্য মাজিষ্ট্রেটকে দিবেন।

চিকিৎসকদিগকে কর্ম্মচ্যুত করিতে পারিবার কথা।

১৫১। বিদেশগামী মজুরদিগকে জিম্মায় লইয়া যে কোন চিকিৎসক যান তিনি অসদাচরণ বা কর্ত্তব্য কার্য্যে অবহেলা করিলে, কিম্বা চালান নিয়ামক বিধির আদেশ পালন না করিলে, কোন পরিদর্শনকারী চিকিৎসকের কিম্বা অন্য কোন ক্ষমতাপ্রপ্ত কার্য্যকারকের অনুরোধক্রমে তাঁহাকে কর্ম্মচ্যুত করা যাইতে পারিবে।

চিকিৎসকের খাদ্য পরিবর্ত্তনের বিধান করিবার কথা।

১৫২। চিকিৎসক আপন জবাবদিহিতে অতিরিক্ত খাদ্যদ্রব্যের ও খাদ্য পরিবর্ত্তনের বিধান করিবেন।

সংক্রামক রোগে অনেকে আক্রান্ত হইলে অন্ধবোটের তূতক কার্য্যে লাগাইবার কথা।

১৫৩। পথে ভয়ানক সংক্রামক রোগে অনেকে আক্রান্ত হইলে চিকিৎসক যদি আদেশ করেন, তবে কাপ্তান বিদেশগামী মজুরদিগকে উত্তকৃষ্টতররূপে রাখিবার নিমিত্ত কোন অন্ধবোটের উপরকার তূতক ছাড়িয়া দিবেন।

পীড়িত মজুরদের চিকিৎসার কথা।

১৫৪। যে বিদেশগামী মজুরেরা সামান্য রোগে আক্রান্ত হয়, তাহাদের থাকিবার স্থানেই তাহাদের চিকিৎসা করা যাইতে পারিবে। কিন্তু গুরুতর রোগ হইলে হাঁস্পাতালে চিকিৎসা করিতে হইবে। যে রোগীদের ওলাউঠা বা বসন্ত বা অন্য ভয়ানক সংক্রামক রোগ হয়, তাহাদের সমুদয় জিনিসপত্র সহিত তাহাদিগকে তৎক্ষণাৎ অন্য সুস্থ ব্যক্তিদের হইতে সম্পূর্ণরূপে স্বতন্ত্র করিয়া রাখিতে হইবে, এবং যে পরিবারের বা দলের মধ্যে ঐ রোগ হয় তাহাদিগকে আর এক তূতকে রাখিতে হইবে, অথবা আশঙ্কা না জন্মাইয়া অন্য মজুরদের নিকট হইতে যত দূর তফাত করিয়া রাখা যায় ততদূর তফাত করিয়া রাখিতে হইবে।

তূতকের রোগসঞ্চার নিবারণের উপায় করিবার কথা।

১৫৫। সংক্রামক রোগ হওয়াতে যে মজুরদিগকে স্থানান্তর করা যায়, তাহারা প্রথমে যে স্থানে থাকে, তাহা তৎক্ষণাৎ পরিষ্কার করিতে হইবে. এবং সেই তূতক তপ্ত বালুকা ও রোগসঞ্চার নিবারক গুঁড়া দিয়া ভাল করিয়া ঘসিতে ও মাজিতে হইবে, অবস্থানুসারে সম্ভব হইলে. গন্ধক পোড়াইয়া ধূম ও দিতে হইবে।

রোগ ব্যাপক হইতে না পারে, ইহার উপায় করিবার কথা।

১৫৬। ভয়ানক সংক্রামক রোগে প্রথম যে ব্যক্তি আক্রান্ত হয়, তাহাকে তৎক্ষণাৎ স্বতন্ত্র করিয়া রাখিয়া চিকিৎসা করা ছাড়া রোগ ব্যাপক হইয়া না পড়ে, ইহার সর্ব্বপ্রকার উপায় বিধান করিতে হইবে। পূর্ব্ব লক্ষণের প্রতি এবং সমুদয় দ্রব্য ও শরীর পরিষ্কার রাখা, সাবধানে মল প্রভৃতির রোগ সঞ্চার শক্তি নষ্ট করিয়া স্থানান্তর করা, দূষিত দ্রব্যাদির রোগসঞ্চার শক্তি নিবারণ করিয়া তাহা নষ্ট করা অবাধে বায়ু খেলিতে পারে, এরূপ বিধান করা, এবং সুস্থ ব্যক্তিদের প্রতি যত্ন করা এই সকল বিষয়ের প্রতি বিশেষ মনোযোগ দিতে হইবে। ওলাউঠা হইলে (৩৬ নং) নির্দ্দিষ্টপাঠে রোগীদের রেজিষ্টর রাখিতে হইবে।

১৫৭। যাহারা গুরুতর সংক্রামক রোগে আক্রান্ত হয়, কোন রূপে তাহাদের সংস্পর্শে যে সকল কাপড়, কম্বল, মাদুর প্রভৃতি থাকে, অথবা যাহাতে দাগ লাগিয়াছে কিম্বা যাহা দূষিত হইয়াছে বলিয়া সন্দেহ হয়, তাহা তীরে লইয়া যাইয়া চিকিৎসকের সমক্ষে পোড়াইয়া ফেলিতে হইবে। তিনি এবিষয়ে বিশেষ সাবধান হইবেন যে, যে দিকের অভিমুখে বাতাস বহিতে থাকে সেইদিকে উহা লইয়া যাইয়া যেন পোড়ান হয়, অথবা পোড়াইতে পারা না গেলে ঐ কাপড় প্রভৃতি জলে ফেলিয়া দিতে হইবে।

দূষিত কাপড় প্রভৃতি নষ্ট করিবার কথা।

---

## ৬ পরিচ্ছেদ।—দেশীয় নৌকার কথা।

১৫৮। মজুরী করিবার কোন জিলায় নৌকা করিয়া বিদেশগামী মজুরদিগকে লইয়া যাইতে হইলে, অন্য মাঝিদের সাধারণ সম্মতিক্রমে নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট একজন বুদ্ধিমান সরদার মাঝি মনোনীত করিয়া নিযুক্ত করিবেন। ঐ মাঝি নৌকাগুলি একত্র রাখিবার, সুশৃঙ্খলবক্ষা করিবার এবং পথে গমনকালে চিকিৎসককে কিম্বা অন্য ভারপ্রাপ্ত ব্যক্তিদিগকে সাহায্য করিবার কার্য্যে অন্য মাঝিদের উপর সাধারণ কর্ত্তৃত্ব করিবে। কিন্তু একজন সরদার মাঝি নিযুক্ত করায় প্রত্যেক ভিন্ন২ মাঝির দায়িত্ব কমিবে না। কোন অপরাধ বা কর্ম্মের ত্রুটি হইলে, তজ্জন্য প্রত্যেকে নিজে আইনমতে দায়ী থাকিবেন।

সরদার মাঝি নিযুক্ত করিবার কথা।

১৫৯। বহরে যে সকল নৌকা যায়, তাহাতে পঞ্চাশ জনের অধিক বিদেশগামী লইয়া যাইতে হইলে, যাঁহারা ঐ বিদেশগামীদিগকে পাঠান, তাঁহারা একত্র হইয়া পরিদর্শনকারী চিকিৎসকের কিম্বা অন্য ক্ষমতাপ্রাপ্ত কর্ত্তৃপক্ষের স্থানে নিয়মিতরূপে লাইসেন্স প্রাপ্ত একজন চিকিৎসক দিবেন। ঐ চিকিৎসক নৌকাগুলির ভার গ্রহণ করিবেন, এবং পথে যাইতে২ পীড়িত ব্যক্তিদের চিকিৎসা নিমিত্ত যে সকল ঔষধ আবশ্যক হয়, তাহা দিবেন।

বিদেশগামীরা পঞ্চাশ জনের অধিক হইলে চিকিৎসক নিযুক্ত করিবার কথা।

১৬০। নৌকায় বিদেশগামী মজুরদের ভার গ্রহণ করিয়া যে চিকিৎসক বা অন্য ব্যক্তি যান, তিনি ষ্টীমর সম্বন্ধীয় বিধি যত দূর নৌকাসম্বন্ধে খাটে, তত্দূর তদনুসারে চলিবেন।

ষ্টীমর সম্বন্ধীয় বিধি নৌকার সম্বন্ধে খাটিলে তদনুসারে কার্য্য করিবার কথা।

১৬১। নৌকায় চালান করা গেলে, কণ্ট্রাক্টর কিম্বা তাঁহার এজেণ্ট মজুরদের জন্য অভিপ্রেত দ্রব্যাদির নমুনা এরূপ সময়ে নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের নিকট উপস্থিত করিবেন, যেন নৌকার উপর দ্রব্যাদি শেষ পরিদর্শন করণের পূর্ব্বে তাহা পরীক্ষা করিয়া অনুমোদন করিতে পারেন।

পরীক্ষার্থ মজুরদের দ্রব্যাদির নমুনার কথা।

১৬২। আইন ও বিধিমতে যাহা কিছু চাই, তাহা অনুমোদিত হইলে পর, মাঝি চিকিৎসক কিম্বা ভারপ্রাপ্ত অন্য ব্যক্তি খাদ্য দ্রব্যের নির্ঘণ্টপত্রে স্বাক্ষর করিবেন, এবং সমুদয় আদেশ পালিত হইয়াছে ও বহরের ভার প্রাপ্ত সরদার মাঝির নিকট আইন ও বিধির এক২ খণ্ড আছে নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্টের এরূপ হৃদ্বোধ জন্মিলে তিনি নৌকায় লাইসেন্স দিবেন।

বন্দোবস্ত অনুমোদন করিবার পর লাইসেন্স দিবার কথা।

১৬৩। বিদেশগামী মজুরদিগকে লইয়া যাইবার নৌকাগুলি একইরূপ মধ্য পরিমাণের হইবে। এবং শক্ত ও জল প্রবেশ করিতে না পারে, এমন করিয়া আঁটা থাকিবে। নৌকার পার্শ্বে জানালা থাকিবে ও তাহাতে সরান যায়, এমন ঝাঁপ লাগান থাকিবে। মাচান বা পাটাতন, মাস্তুল, পাইল, দাঁড়, হাইল ও নৌকার কার্য্য ভাল রূপে চালাইবার অন্য সকল প্রয়োজনীয় দ্রব্য সম্পূর্ণরূপ কার্য্যোপযোগী অবস্থায় থাকিবে, এবং তুতক বাঁশের বরাট দিয়া করা গেলে তাহার উপর দরপাতিয়া দিতে হইবে।

মজুরদিগের নৌকা যেরূপ হইবে, তাহার কথা।

১৬৪। কোন নৌকায় প্রথমে যত ব্যক্তিকে লইবার অভিপ্রায় ছিল, তাহার অধিক লোকের যাইবার জন্য কিয়ৎকালের নিমিত্ত ছাদের পরিমাণ বৃদ্ধি করিবার অনুমতি হইবে না। কিন্তু তাহা বাড়াইবার অধিক স্থান থাকিলে, ও বর্দ্ধিত স্থান সর্ব্বতোভাবে সন্তোষজনক হইলে, অনুমতি হইতে পারিবে।

অতিরিক্ত থাকিবার স্থান করিবার নিমিত্ত ছাদ বাড়াইতে সামান্যত অনুমতি না হইবার কথা।

হাঁস্পাতালে নৌকার কথা।

১৬৫। একখান মধ্যম পরিমাণের নৌকা হাঁস্পাতালের নিমিত্ত মনোনীত করিতে হইবে। কিন্তু হাঁস্পাতালের জন্য যে স্থান নির্দ্দিষ্ট থাকে, উহাতে তাহার সংকুলান না হইলে প্রয়োজনমতে দুই বা তদধিক ঐরূপ আয়তনের নৌকা চলিবার সুবিধা নিমিত্ত একখান বড় নৌকার পরিবর্ত্তে মনোনীত করিতে হইবে। তাহাতে বাতাস খেলিবার বিশেষরূপ ভাল বন্দোবস্ত থাকিবে তুক্তকে তক্তা দেওয়া থাকিবে, ও অন্য সকল নৌকার মত তাহার সাধারণ নিয়ম করা যাইবে। মজুরদের কোন প্রকারের দ্রব্যাদি কোনমতে কোন হাঁস্পাতালে নৌকায় রাখা হইবে না। ঐ নৌকার উপর ভাল করিয়া দেখা যায়, এরূপ স্থলে একটী লাল নিশান থাকিবে। ঐ নিশানদ্বারা উক্ত নৌকা আরোহীদের নৌকা হইতে ভিন্ন বলিয়া জানা যাইবে।

চিকিৎসকের নৌকার কথা।

১৬৬। ভারপ্রাপ্ত চিকিৎসকের ও ঔষধাদির নিমিত্ত একখান ক্ষুদ্র ও দ্রুতগামী নৌকার বিধান করিতে হইবে। চিকিৎসক সর্ব্বদা হাঁস্পাতালের নৌকার নিকটে থাকিবেন, এবং কোন আরোহীর নৌকায় তাঁহাকে ডাকা প্রয়োজন হইলে, এক খান শাদা কাপড় সঞ্চালন করিয়া সিকনেল করিতে হইবে। নৌকাদিতে চড়াইয়া দিবার এজেণ্ট দেখিবেন যে সত্বর সংবাদ দিবার সহজ উপায় যাত্রা করিবার পূর্ব্বে সকলে বুঝিয়া লয়।

মজুরদের খাদ্যদ্রব্যাদির নৌকার কথা।

১৬৭। মজুরদের খাদ্যদ্রব্যাদি রাখিবার জন্য অতি শক্ত ও শুষ্ক নৌকা মনোনীত করিয়া তাহার খোলে ঝাঁকন দিতে হইবে, এবং উক্ত দ্রব্যাদি উপযুক্তরূপে রাখিবার নিমিত্ত নৌকার মাঝিরা দায়ী বলিয়া গণ্য হইবেন।

মজুরদের নিমিত্ত অনুমোদিত নৌকায় চিহ্ন দিবার কথা।

১৬৮। মজুরী করিবার জিলায় মজুরদিগকে চালান করণার্থ অনুমোদিত নৌকার অগ্রভাগে বা পশ্চাদ্ভাগে কিম্বা অন্য সুপ্রকাশ স্থানে নৌকার নম্বর ও $\overset{T}{L\diagup\!\diagdown D}$ এই চিহ্ন রং দিয়া দেওয়া যাইবে এবং নৌকার লাইসেন্সপত্রে উক্ত নম্বর ও চিহ্ন অবশ্য২ লিখিয়া রাখিতে হইবে।

লাণ্ঠনের কথা।

১৬৯। প্রত্যেক নৌকায় একটি করিয়া শক্ত ও কার্য্যোপযোগী লাণ্ঠন দেওয়া যাইবে।

নৌকার দুর্ঘটনা বিষয়ে নিকটস্থ মাজিষ্ট্রেটের নিকট রিপোর্ট করিবার কথা।

১৭০। কোন নৌকা দুর্ঘটনাহেতুক অকর্ম্মণ্য হইলে, চিকিৎসক বা ভার প্রাপ্ত অন্য কর্ম্মচারী উক্ত দুর্ঘটনার কিম্বা অন্য কোন অশুভ ঘটনার কথা নিকটস্থ সিবিল ষ্টেশনের মাজিষ্ট্রেটের নিকট রিপোর্ট করিবেন, তাহা হইলে যত শীঘ্র হইতে পারে প্রতিকারের উপায় করা ও সাহায্য দেওয়া হইতে পারিবে।

চিকিৎসক কর্ত্তৃক নৌকার তত্ত্বাবধান হইবার কথা।

১৭১। চিকিৎসক বহরের নৌকাসমূহ একত্র রাখিবার চেষ্টা করিবেন, এবং বহরের পিছে২ হাঁস্পাতালের নৌকা রাখিবেন। তিনি সাবধান হইয়া দেখিবেন যে নৌকা বদল করা না হয়, এবং হাঁস্পাতালের নৌকা কেবল অভিপ্রেত কার্য্যের নিমিত্ত ব্যবহৃত হয়।

ভয়ানক সংক্রামক রোগ হইলে যেং উপায় অবলম্বন করিতে হইবে তাহার কথা।

১৭২। পথে যাইতে গুরুতর সংক্রামক রোগ হইলে, পীড়িত ব্যক্তিদিগকে হাঁস্পাতালের নৌকায় পাঠাইতে হইবে, এবং সুস্থ ব্যক্তিদিগকে ডেঙ্গায় নামাইয়া স্নান করাইতে ও কাপড় কাচাইতে হইবে, আর সেই সময়ে নৌকা ছইরাসুদ্ধ ভাল করিয়া পরিষ্কার করিতে ও তাহার রোগ সঞ্চারশক্তি নষ্ট করিতে হইবে। মজুরদের সংক্রান্ত সমুদয় বিষয় পরিষ্কার ও শুষ্ক না হওয়া পর্য্যন্ত তাহাদিগকে আপন২ নৌকায় পুনরায় প্রবেশ করিতে দেওয়া যাইবে না।

চিকিৎসকের সাধারণ তত্ত্বাবধানের কথা।

১৭৩। পীড়িত ব্যক্তির প্রতি নিয়ত মনোযোগ দেওয়া ব্যতীত চিকিৎসক দেখিবেন যে নৌকাগুলি তাহাদের ছইরাসুদ্ধ পরিষ্কার রাখা হয়, মজুরেরা সাধারণতঃ পরিষ্কার পরিচ্ছন্ন থাকে ও তাহাদের প্রতি ভালরূপ যত্ন করা হয়, ময়লা বা রোগাক্রান্ত গ্রামে বা স্থানে যাওয়া না হয়, এবং রাত্রিকালে নৌকাগুলি কোন দূষিত বা অস্বাস্থ্যকর তটে বাঁধা না হয়।

১৭৪। নৌকায় মজুরদের খাদ্যদ্রব্যাদির যাহা উদ্বর্ত্ত হয়, তাহা যাত্রার শেষে কিম্বা যাহাদের জন্য লওয়া হয় সেই মজুরেরা নামিলে পর, উক্ত উদ্বর্ত্ত দ্রব্য বিক্রয়াদি করণার্থ কণ্ট্রাক্টরদের নিযুক্ত এজেন্টদের নিকট ডিলিবরি সর্টিফিকেটক্রমে লইয়া দিতে হইবে। কিন্তু এই কার্য্য হইবার পূর্ব্বে পরিদর্শনকারী কর্ম্মচারিরা ঐ দ্রব্য পরীক্ষা করিয়া চিকিৎসকের বা পথে যাইবার ভারপ্রাপ্ত অন্য কোন ব্যক্তির পূরণ করা খাদ্যদ্রব্যাদির বর্ণনাপত্রের সহিত মিলাইয়া দেখিবেন, এবং চিকিৎসক বা ভারপ্রাপ্ত অন্য ব্যক্তি ও নৌকাদি হইতে নামাইবার কর্ম্মচারী এই কর্ম্মের সর্টিফিকট দিবেন। চিকিৎসক বা ভারপ্রাপ্ত অন্য ব্যক্তি উদ্বর্ত্ত খাদ্যদ্রব্যাদির বিক্রয়কার্য্যে হাত দিবেন না, এবং উক্ত বিক্রয়োৎপন্ন টাকায় কিম্বা সম্পর্কযুক্ত কণ্ট্রাক্টরদের নিকট ঐ টাকা প্রেরণে তাঁহাদের কোন স্বার্থ থাকিবে না। চিকিৎসক বা ভারপ্রাপ্ত অন্য ব্যক্তি এই ধারার বিধি লঙ্ঘন করিলে তাঁহাকে কর্ম্মচ্যুত করা যাইতে পারিবে ও পরে তাঁহাকে কর্ম্ম দেওয়া যাইবে না।

উদ্বর্ত্ত খাদ্যদ্রব্যাদি বিক্রয়াদি করিবার কথা।

১৭৫। আইনমত পশ্চাল্লিখিত বিধির কোন ধারা কোন ব্যক্তি লঙ্ঘন করিলে তাহার ৫০০) টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে।—যথা ১৮, ৩৬ ও ৪৮ হইতে ৫১ পর্য্যন্ত ও ৬২ হইতে ৭০ পর্য্যন্ত, ৭৪, ৭৫, ৮৩, ১১৭ ও ১২২ হইতে ১২৪ পর্য্যন্ত ও ১৬৯ এবং ১৭০ ধারা।

বিধি লঙ্ঘনের কথা।

১ নম্বর।

কণ্ট্রাক্টরের লাইসেন্সের পাঠ।

( বিধির ২ ধারার ১ প্রকরণ দেখ।)

১৮৯ সালের রেজিষ্টরী নম্বর।

আসাম প্রদেশে মজুরীকরণ ও মজুরদের গমনবিষয়ক ১৮৮২ সালের ১ আইনের বিধানমতে মজুরী করিবার জিলায় মজুরী পাইয়া খাটিবার জন্য বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন দেশে ভারতবর্ষীয় লোক সংগ্রহ করিয়া যোগাইবার নিমিত্ত কণ্ট্রাক্টরস্বরূপ কার্য্য করণার্থ
নিবাসী শ্রী কে এই লাইসেন্স দেওয়া গেল।

এই লাইসেন্স অদ্যকার তারিখ অবধি এক বৎসর মাত্র চলিবে এবং লাইসেন্স প্রাপ্ত ব্যক্তি উক্ত আইনের কোন বিধান পালন করিতে ক্রটি করিলে কিম্বা অন্য কোন অসদাচরণ দোষে দোষী হইলে কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট যে কোন সময়ে এই লাইসেন্স বাতিল করিতে পারিবেন।

১৮৯ সাল তাং } শ্রী
কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট।

---

২ নম্বর।

সব কণ্ট্রাক্টরের লাইসেন্সের পাঠ।

( বিধির ২ ধারার (১) প্রকরণ দেখ।

১৮৯ সালের রেজিষ্টরী নম্বর।

নিম্নলিখিত বর্ণনাপত্রে বর্ণিত নিবাসী
শ্রী কে লাইসেন্স প্রাপ্ত কণ্ট্রাক্টর শ্রী র
পক্ষে পার্শ্বলিখিত স্থানে সব-কণ্ট্রাক্টরস্বরূপ কর্ম্ম করিবার ও মজুরদিগকে করারবদ্ধ করিবার ও আসাম প্রদেশে মজুরী করণ ও মজুরদের গমন বিষয়ক ১৮৮২ সালের ১ আইনের বিধানমতে মজুরী করিবার জিলায় মজুরী পাইয়া খাটিবার জন্য ভারতবর্ষীয় লোক সংগ্রহ করিবার বা যোগাইবার সংক্রান্ত সকল বিষয়ে উক্ত কণ্ট্রাক্টরের প্রতিনিধিত্ব করিবার এই লাইসেন্স দেওয়া গেল।

এই লাইসেন্স অদ্যকার তারিখ অবধি এক বৎসর মাত্র চলিবে, এবং লাইসেন্স প্রাপ্ত ব্যক্তি উক্ত আইনের কোন বিধান পালন করিতে ক্রটি করিলে কিম্বা অন্য কোন অসদাচরণ দোষে দোষী হইলে কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট যে কোন সময়ে এই লাইসেন্স বাতিল করিতে পারিবেন।

১৮৯ সাল তাং। } শ্রী
কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট।

---

বিশেষ বিবরণ।

| নাম। | পিতার নাম। | বাসস্থান। | মন্তব্য। |
|---|---|---|---|
| | | | |

শ্রী

কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট।

### ৩ নম্বর।

যে ব্যক্তি মজুরসংগ্রাহক হইতে ইচ্ছুক তাহার চরিত্রসংক্রান্ত সর্টিফিকেটের পাঠ।

(বিধির ৬ ধারা দেখ।)

মজুরসংগ্রাহক হইতে ইচ্ছুক শ্রী                                                  র বিশেষ বিবরণ।

| নাম। | পিতার নাম। | জাতি। | বয়স। | উচ্চতা। | | বাসস্থান। | | | চিনিবার নিমিত্ত শারীরিক চিহ্ন ও সাধারণ চেহারা সম্বন্ধে পূর্ণ বিবরণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ফুট। | ইঞ্চি। | জিলা। | পরগণা। | মৌজা ও থানা। | | |
| | | | | | | | | | | |

উল্লিখিত ব্যক্তি আমার সম্মুখে উপস্থিত হইয়াছিল ও তাহার সম্বন্ধে যে অনুসন্ধান লওয়া যায় তাহাতে মজুরসংগ্রাহকস্বরূপ তাহাকে নিয়োগ করিবার বিরুদ্ধে কোন কথা প্রকাশ হয় নাই, এই সর্টিফিকেট দিলাম।

১৮৯  সাল তাং } মাজিস্ট্রেট।

### স্মারকলিপি।

নিম্ন স্বাক্ষরকারী                                   র মাজিস্ট্রেট সাহেবের নিকট এই প্রার্থনা জানাইতেছেন যে উক্ত ব্যক্তিকে নিয়োগ করিবার সম্বন্ধে কোন আপত্তি না থাকিলে তিনি তাহাকে উপরিলিখিত সর্টিফিকেট দেন।

১৮৯  সাল তাং } কন্ট্রাক্টর বা সব কন্ট্রাক্টর।

### ৪ নম্বর।

মজুরসংগ্রাহকের অনন্যতা বিষয়ক সর্টিফিকটের পাঠ।

(বিধির ৬ ধারা দেখ।)

মজুর সংগ্রাহক শ্রী                                   অদ্য আমার সম্মুখে উপস্থিত হইয়াছিলেন এবং তাঁহার ১৮৯  সালের                    মাসের      তারিখে যে লাইসেন্সের মিয়াদ ফুরাইয়াছে ও যাহা এতৎসঙ্গে দেওয়া গেল সেই লাইসেন্সের বিবরণের সহিত মিলাইয়া তাঁহাকে চেনা গিয়াছে, এই সর্টিফিকেট দিলাম। তাঁহার বিশেষ বিবরণের সহিত সম্পূর্ণভাবে তাঁহার মিল আছে।

১৮৯  সাল তাং } মাজিস্ট্রেট।

### স্মারকলিপি।

নিম্নস্বাক্ষরকারী এই প্রার্থনা জানাইতেছেন যে মাজিস্ট্রেট সাহেব উক্ত ব্যক্তির অনন্যতা সম্বন্ধে হৃদ্বোধ জন্মিলে তাহাকে উপরিলিখিত সর্টিফিকেট দেন।

১৮৯  সাল তাং } কন্ট্রাক্টর বা সব-কন্ট্রাক্টর।

৫ নম্বর।

## মজুরসংগ্রাহকের লাইসেন্সের পাঠ।

( বিধির ৬ ধারা দেখ। )

১৮৯ সালের রেজিষ্টর নম্বর।

আসাম প্রদেশে মজুরীকরণ ও মজুরদের গমনবিষয়ক ১৮৮২ সালের ১ আইনের বিধানমতে মজুরী করিবার জিলায় মজুরী পাইয়া খাটিবার জন্য তথায় যাইতে এদেশীয় লোকদিগকে করারবদ্ধ করাইবার বা লওয়াইবার নিমিত্ত এতৎসংযুক্ত বিবরণপত্রের উল্লিখিত শ্রী কে কেবল র সীমার মধ্যে মজুরসংগ্রাহকস্বরূপ লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর শ্রী র পক্ষে কর্ম্ম করিবার লাইসেন্স দেওয়া গেল।

এই লাইসেন্স অদ্যকার তারিখ অবধি একবৎসর মাত্র চলিবে, এবং মজুরসংগ্রাহক এই আইনের কিম্বা এতৎক্রমে প্রণীত বিধির কোন বিধান পালন করিতে ত্রুটি করিলে কিম্বা অন্য কোন অসদাচরণ দোষে দোষী হইলে বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট যে কোন সময়ে এই লাইসেন্স বাতিল করিতে পারিবেন।

১৮৯ সাল তাং } বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট।

### মজুর সংগ্রাহকের বিশেষ বিবরণ।

| মজুরসংগ্রাহকের নাম। | পিতার নাম। | জাতি। | বয়স। | উচ্চতা। | | বাসস্থান। | | | চিনিবার নিমিত্ত শারীরিক চিহ্ন ও সাধারণ চেহারা সম্বন্ধে পূর্ণ বিবরণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ফুট। | ইঞ্চি। | জিলা। | পরগনা। | মৌজা ও থানা। | | |
| | | | | | | | | | | |

আমি দেখিয়া লইয়াছি যে উপরিলিখিত বিবরণপত্রে মজুরসংগ্রাহকের প্রকৃত বিবরণ প্রদত্ত হইয়াছে, এই সর্টিফিকেট দিলাম।

বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্টের ক্রোড় স্বাক্ষর।

১৮৯ সাল তাং } ১৮৯ সাল তাং }

লাইসেন্সপ্রাপ্ত কাণ্ট্রাক্টর।

মজুরসংগ্রহের জিলার মাজিষ্ট্রেট সাহেবের ক্রোড় স্বাক্ষর।

১৮৯ সাল তাং }

৬ নম্বর।

মজুরসংগ্রাহকের সর্টিফিকেটের পাঠ।

( বিধির ৬ ধারা দেখ। )

শ্রী কে আমি জিলায় আমার পক্ষে মজুরসংগ্রাহকস্বরূপ কর্ম্ম করিবার ক্ষমতা দিয়াছি এবং তদর্থে তাঁহাকে কলিকাতাস্থ বিদেশ-গমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের প্রদত্ত সালের মাসের তারিখের নং লাইসেন্স দেওয়া হইয়াছে, এই সর্টিফিকেট দিলাম। উক্ত জিলায় তিনি মজুরসংগ্রহকার্য্য আরম্ভ করিবার পূর্ব্বে তথায় যে মাজিষ্ট্রেটের বিচারাধিপত্য থাকে তাঁহার লাইসেন্সে সেই মাজিষ্ট্রেটের ক্রোড় স্বাক্ষর লওয়া আবশ্যক হইবে।

১৮৯ সাল তাং } লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর।

---

৭ নম্বর।

আড্ডার লাইসেন্সের পাঠ।

( বিধির ৯ ধারা দেখ। )

কণ্ট্রাক্টর শ্রী কে এতদ্দ্বারা এই ক্ষমতা দেওয়া যাইতেছে যে তিনি র আপন আড্ডার প্রত্যেক ঘরে এই লাইসেন্সের লিখিত সংখ্যক বিদেশগামী মজুরদিগকে স্থান দিতে পারিবেন।

| ঘরের ক্রমিক নম্বর। | প্রত্যেক ঘরের পরিমাণ। | | | প্রত্যেক ঘরে যত জন মজুরকে স্থান দিতে হইবে। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | দীর্ঘ। | প্রস্থ। | বর্গ পরিমাণ। | | |
| ১ নং শুইবার ঘরে | | | | | |
| ২ নং ঐ | | | | | |
| ৩ নং ঐ | | | | | |
| ৪ নং ঐ | | | | | |
| অড্ডায় মোট যত জন রাখিবার অনুমতি হইল। | | | | | |
| ১ নং হাঁস্পাতাল ঘর | | | | | |
| ২ নং ঐ | | | | | |

মন্তব্য।—শুইবার ঘরে প্রত্যেক জন মজুর প্রতি চৌদ্দবর্গ ফুট ও হাঁস্পাতালে জন প্রতি ২৮ বর্গফুট হিসাবে স্থান ধরিতে হইবে।

ঘরের সংখ্যা বা আয়তন বৃদ্ধি করা গেলে নূতন লাইসেন্স লওয়া আবশ্যক হইবে।

১৮৯ সাল তাং } কলিকাতাস্থ বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট।

৮ নম্বর।

## পরীক্ষাকারী চিকিৎসকের সর্টিফিকেটের পাঠ।

( বিধির ২ ধারার (৩) দেখ।)

কণ্ট্রাক্টরের পক্ষে মজুর সংগ্রাহক শ্রী যে সকল মজুর সংগ্রহ করেন তাহাদের সম্বন্ধে চিকিৎসকের সর্টিফিকেট।

| ক্রমিক নম্বর। | মজুরদের ও তাহাদের পোষ্যদের নাম। | পিতার নাম। | স্ত্রী কি পুরুষ। | বয়স। | মজুর কি পোষ্য। | মজুরদের সহিত পোষ্যদের যে প্রকারের সম্পর্ক। | পরীক্ষার ফল সূচনার্থ প্রত্যেক নামের পার্শ্বে যথাযোগ্য ঘরে পরীক্ষাকারী চিকিৎসকের নামের আদ্যক্ষর লিখিতে হইবে। | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | গ্রাহ্য করা গেল। মজুরী করিবার কোন জিলায় যাইবার উপযুক্ত স্বাস্থ্য ও শারীরিক ক্ষমতা আছে বলিয়া। | অগ্রাহ্য করা গেল। মজুরী করিবার কোন জিলায় যাত্রা করিবার উপযুক্ত স্বাস্থ্যাবস্থা নাই বলিয়া। | |
| | | | | | | | | | |

উপরিলিখিত যে মজুরদের ও পোষ্যদের নামের পার্শ্বে আমার নামের আদ্যক্ষর সংযোগ করিয়াছি তাহাদের প্রত্যেককে আমি পরীক্ষা করিয়াছি এবং তাহাদের কথিত বয়সের আনুমানিক সত্যতা সম্বন্ধে আপনার হৃদ্বোধ জন্মাইয়া লইয়াছি, এই সর্টিফিকেট দিলাম।

শ্রী

১৮৯ সাল তাং } চিকিৎসক।

১ নম্বর।

## কন্ট্রাক্টরদের মজুরদের রেজিষ্টরী করিবার পাঠ।

( বিধির ২ ধারার (৪) দেখ। )

অমুক স্থানের রেজিষ্টরী করণের কর্ত্তৃপক্ষের লিখনমত কন্ট্রাক্টরদের মজুরসংগ্রাহকেরা যে মজুর ও পোষ্যদিগকে সংগ্রহ করেন, তাহাদের রেজিষ্টরী করণ সংক্রান্ত বিশেষ বিবরণ।

| রেজিষ্টরী করণের তারিখ। | রেজিষ্টরী নম্বর। | বিদেশগামীর নাম। | পিতার নাম। | জাতি। | বয়স। | পুরুষ কি স্ত্রী। | বাসস্থান। | | | মজুর কি পোষ্য। | সকলে অন্য কাহার সহিত সম্পর্ক থাকিলে তাহা। | যে সংগ্রহ করিয়াছে। | যেখানে রেজিষ্টরী করা হইয়াছে। | যাত্রা করিবার যোগ্যতা বিষয়ে পরীক্ষাকারী চিকিৎসকের সর্টিফিকেটের তারিখ। | খাটনীর। | | | মজুরীর নিম্নতম হার। | অন্ততঃ যে দরে চাউল যোগাইয়া দেওয়া যাইবে। | যে কন্ট্রাক্টরের আড্ডায় লইয়া যাইতে হইবে ও তাহা যে স্থানে অবস্থিত। | যে সঙ্গে করিয়া আড্ডায় লইয়া যাইবে। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | জিলা। | পরগনা। | মৌজা ও থানা। | | | | | | স্থান। | কাল। | প্রকার। | | | | | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২ | ২১ | ২২ | ২৩ |
| | | | | | | | | | | | | | | | | | | | | | | |

আমি উপরিলিখিত মজুরদিগকে সাবধানতা সহকারে জিজ্ঞাসাবাদ করিয়াছি ও পূর্ব্বোক্ত সকল নিয়ম তাহাদিগকে স্পষ্ট করিয়া বুঝাইয়া দেওয়া গেলে তাহারা প্রত্যেকে আমার সমক্ষে উক্ত নিয়মে বিদেশে যাইতে ইচ্ছা করে বলিয়া স্বীকার করিয়াছে এবং কোন মজুর বলপ্রয়োগ, অযথাপ্রবৃত্তি, প্রতারণা অথবা বর্ণনা, বা ভ্রান্তিক্রমে আপনাকে রেজিষ্টরী করাইবার নিমিত্ত উপস্থিত হয় নাই এবিষয়েও আমার হৃদ্বোধ জন্মাইয়া লইয়াছি, এই সর্টিফিকেট দিলাম।

রেজিষ্ট্রার।

মন্তব্য।—পোষ্য থাকিলে তাহাদিগের ধরিয়া উপরিলিখিত বিবরণের সর্টিফিকেটযুক্ত নকল ৩৩ ধারামতে প্রত্যেক মজুরকে দেওয়া যাইবে। প্রত্যেক দলের বিষয়ে যে যে কথা লেখা যায় তাহার সর্টিফিকেটযুক্ত নকল ৩ ধারামতে সম্পর্কযুক্ত বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট পাঠাইতে হইবে

## ১০ নম্বর।

## পরিদর্শনকারী চিকিৎসকের পরিদর্শনের রিপোর্টের পাঠ।

( বিধির ২০ ধারা দেখ। )

অমুক স্থানে কন্ট্রাক্টরদের আড্ডায় স্বাস্থ্যসংক্রান্ত যে বন্দোবস্ত আছে, তদ্বিষয়ে ১৮৯ সালের অমুক মাসের নিমিত্ত পরিদর্শনকারী চিকিৎসকের রিপোর্ট।

| প্রশ্ন। | উত্তর। কন্ট্রাক্টরদের নাম। | | | | | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | |
| ১। শুইবার ঘর। | | | | | | | | |
| ( ক ) পরিষ্কার ও ভাল করিয়া মেরামত করিয়া রাখা হয় কি না | | | | | | | | |
| ( খ ) সন্তোষজনকরূপ সাজ সরঞ্জাম আছে কি না। | | | | | | | | |
| ২। রাঁধিবার ঘর। | | | | | | | | |
| (ক) ভাল মেরামত ও সন্তোজনকরূপ সাজ সরঞ্জাম আছে কি না। | | | | | | | | |
| (খ) যে খাদ্যদ্রব্য দেওয়া যায় তাহার পরিমাণ ও গুণ সম্বন্ধে কোন নালিশ হইয়াছে কি না। | | | | | | | | |
| ৩। জলের যোগান। | | | | | | | | |
| ( ক ) লৌহময় জলাধার উপযুক্ত অবস্থায় আছে কি না এবং খাইবার ও রাঁধিবার নিমিত্ত তাহাতে উপযুক্ত পরিমাণ পরিষ্কার জল আছে কি না। | | | | | | | | |
| খ ) ঐ সকল জলাধারে জল বিশোধনের যন্ত্র লাগান আছে কি না। | | | | | | | | |
| ( গ ) স্নান করিবার বন্দোবস্ত কার্য্যচলনের উপযোগি অবস্থায় আছে কি না এবং আড্ডায় যত জন বিদেশগামী থাকে, তাহাদের পক্ষে যথেষ্ট পরিমাণে পরিষ্কার জল যোগান হয় কি না। | | | | | | | | |
| ৪। পাইখানা। | | | | | | | | |
| (ক) ঘরের অবস্থা ও শৌচাদির বন্দোবস্ত সন্তোষজনক কি না। | | | | | | | | |
| (খ) পরিচ্ছন্নতা রক্ষা হয় কি না। | | | | | | | | |
| ৫। হাঁস্পাতাল। | | | | | | | | |
| ( ক ) সামান্য রোগের হাঁস্পাতাল ভাল করিয়া মেরামত করিয়া রাখা হয় কি না ও তাহাতে রোগি গ্রহণের উপযুক্ত সাজ সরঞ্জাম আছে কি না। | | | | | | | | |
| ( খ ) ভিন্ন রাখিবার ঘর পরিষ্কার আছে কি না ও তাহাতে অগৌণে ব্যবহারের উপযোগী সাজ সরঞ্জাম আছে কি না। | | | | | | | | |
| ( গ ) মাসের মধ্যে হাঁস্পাতালে কত রোগীর চিকিৎসা হইয়াছে ও মাসের শেষে কত রোগী চিকিৎসাধীন ছিল। | | | | | | | | |
| (ঘ) সংক্রামক রোগগ্রস্ত কোন রোগীকে কোন অনুমোদিত হাঁস্পাতালে পাঠান হইয়াছে কি না এবং যদি হইয়া থাকে তবে কত জনকে কোন হাঁস্পাতালে পাঠান হইয়াছে। | | | | | | | | |
| ৬। ঔষধালয়। | | | | | | | | |
| (ক) আবশ্যক দ্রব্য সমুদয় উপযুক্ত পরিমাণে আছে কি না। | | | | | | | | |
| ৭। আড্ডার পুকুর। | | | | | | | | |
| ভাল করিয়া পরিষ্কার রাখা হয় কি না, এবং দুর্ঘটনা না ঘটে ও বিদেশগামীরা স্নান করিবার ও জল লইবার নিমিত্ত তথায় যাইতে না পারে এরূপ বন্দোবস্ত আছে কি না। | | | | | | | | |
| ৮। আড্ডার হাতা ও নর্দ্দমা। | | | | | | | | |
| পরিষ্কার ও উপযুক্ত অবস্থায় রাখা হয় কি না। | | | | | | | | |

নম্বর।

বিদেশগমনকার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতি নিমিত্ত পাঠান গেল।

১৮৯ সাল তাং

পরিদর্শনকারী চিকিৎসক।

১১

কণ্ট্রাক্টরের আড্ডার

( বিধির ২৬

১৮৯ সালের মাসের মধ্যে কণ্ট্রাক্টর শ্রী র আড্ডায় যে বিদেশগামী

| আড্ডায় গ্রহণ করিবার তারিখ। | আড্ডায় ক্রমিক নম্বর। | | | | | | | | | বাসস্থান। | | | | | | | | | | | | আড্ডায় গ্রহণ করিলে পর পরিদর্শনকারী চিকিৎসকের পরীক্ষার ফল। | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | রেজিষ্টরী করণ অনুসারে দলের। | মজুরদের বা পোষ্যদের। | রেজিষ্টরী করিবার তারিখ। | রেজিষ্টরী নম্বর। | মজুরদের ও পোষ্যদের নাম। | পিতার নাম। | জাতি। | বয়স। | স্ত্রী কি পুরুষ। | জিলা। | পরগণা। | মৌজা ও থানা। | মজুর কি পোষ্য। | অন্যের সহিত সম্বন্ধ থাকিলে তাহা। | কে সংগ্রহ করিয়াছে। | কোথায় রেজিষ্টরী হইয়াছে। | রেজিষ্টরী করিবার পূর্ব্বে চিকিৎসকের দ্বারা পরীক্ষা হইয়াছে কি না। | কে আড্ডায় লইয়া গিয়াছে। | কতদিন যাইতে লাগিয়াছে। | কে আড্ডায় গ্রহণ করিয়াছে। | শারীরিক চিহ্ন বা অঙ্গবিকৃতি। | যাত্রা করিবার উপযোগী। | যাত্রা করিবার অনুপযোগী। | আপন জিলায় ফেরত পাঠাইতে হইবে। | চিকিৎসার্থ আড্ডায় রাখিতে হইবে। | মন্তব্য। |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ |
| | | | | | | | | | | | | | | | | | | | | | | | | | | |

নম্বর।
রেজিষ্টরের পাঠ।
ধারা দেখ।)
মজুরদিগকে গ্রহণ করা যায়, তাহার রেজিষ্টর।

| বিদেশগমনের অনুপযোগী বলিয়া কখন অগ্রাহ্য করিয়া যেরূপ কার্য্য করা যায়। | কখন ও কেন বিদায় দেওয়া গিয়াছে। | | | | | | কখন কোন অনুমোদিত হাঁস্পাতালে কিম্বা বাতুলালয়ে বা অন্যত্র পাঠান হইয়াছে। | পিতৃমাতৃহীন বলিয়া কখন তাহাকে লইয়া কার্য্য হইয়াছে। | হাঁস্পাতাল বা বাতুলালয় প্রভৃতি হইতে কখন আড্ডায় ফিরিয়া আসিয়াছে। | যখন পলাইয়াছে। | কখন মরিয়াছে। | | মজুরী করিবার জিলায় চালান করিবার বিশেষ বিবরণ। | | | | | চালান করিবার পূর্ব্বে যত দিন আড্ডায় ছিল। | মজুর সংগ্রহের জিলা হইতে যদ্দ্বারা আড্ডায় প্রেরিত হইয়াছিল। | মজুরী করিবার জিলায় যাইবার পথে কোন স্থান হইতে কিম্বা নৌকাদিতে চড়িবার স্থান হইতে কখন প্রত্যাগত। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | অগ্রাহ্য করা জ্ঞাতি কুটুম্বদের সহিত। | অনিয়মে সংগ্রহ হেতুক। | বিদেশ যাইতে অনিচ্ছা প্রযুক্ত। | অনিচ্ছুক জ্ঞাতি কুটুম্বদের সহিত। | জ্ঞাতি কুটুম্বদের দাওয়াক্রমে। | চুক্তি উপস্থিত না করা প্রযুক্ত। | | | | | তারিখ। | কারণ। | কখন আড্ডা হইতে চালান করা গিয়াছে। | নৌকাদিতে চড়িবার কোন স্থানে। | নৌকাদিতে চড়িবার স্থান হইতে কখন চালান করা গিয়াছে। | মজুরী করিবার জিলার নাম। | চাবাগানের বা ইষ্টেটের নাম। | | | | |
| ২৮ | ২৯ | ৩০ | ৩১ | ৩২ | ৩৩ | ৩৪ | ৩৫ | ৩৬ | ৩৭ | ৩৮ | ৩৯ | ৪০ | ৪১ | ৪২ | ৪৩ | ৪৪ | ৪৫ | ৪৬ | ৪৭ | ৪৮ | ৪৯ |
| | | | | | | | | | | | | | | | | | | | | | |

১৮৯ সালের মাসে আড্ডায় থাকিবার রিটর্ণে যেং দুর্ঘটনা দেখা যায়, তাহার নামওয়ারী ফর্দ্দ।

| বিদেশগামী মজুরের নাম। | পিতার নাম। | বয়স। | স্ত্রী কি পুরুষ। | জাতি। | রেজিষ্টরী করিবার তারিখ। | যে জিলায় রেজিষ্টরী হয়। | মজুরসংগ্রহের জিলার বিশেষ বিবরণ। | | | | আড্ডায় যাইবার সময়ের বিশেষ বিবরণ। | | | আড্ডার বিশেষ বিবরণ। | | | | মজুরসংগ্রাহকের নাম। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | আটক করিয়া রাখা গিয়াছে ও যে কারণে। | বিদায় দেওয়া গিয়াছে ও যে কারণে। | পলাইয়াছে। | মরিয়াছে ও যে কারণে। | পিছে পড়িয়াছে ও যে কারণে। | পলাইয়াছে। | মরিয়াছে ও যে কারণে। | আটকা করা গিয়াছে ও যে কারণে। | ছাড়িয়া দেওয়া গিয়াছে ও যে কারণে। | পলাইয়াছে। | মরিয়াছে ও যে কারণে। | | |
| | | | | | | | | | | | | | | | | | | | |

নং স্মারকলিপি।

বিদেশগমনকার্য্যের স্থপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতি নিমিত্ত পাঠান গেল।

১৮৯ সাল তাং

লাইসেন্সপ্রাপ্ত কন্ট্রাক্টর।

১৩

কণ্ট্রাক্টের আড্ডার পীড়ার

(বিধির ২৬

১৮৯ সালের মাসে কণ্ট্রাক্টরের আড্ডায়

| যোগ। | পূর্ব্ব মাস হইতে যত জন চিকিৎসাধীনে আছে। | | মাসের মধ্যে যত জনকে গ্রহণ করা গিয়াছে। | | মোট যত জন চিকিৎসাধীনে আছে। | | যাহারা চিকিৎসাধীনে থাকে, তাহাদের শ্রেণী বিভাগ। | | | | | | | | | | যে জিলায় রেজিষ্টরী হয়। | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | মজুর। | | | পোষ্য। | | | | | | | | | | | | | | | |
| | | | | | | | | | | ষোল বৎসর ও তদধিক বয় প্রাপ্ত। | | দুই বৎসর অবধি ষোল বৎসরের ন্যূন বয়স্ক। | | দুই বৎসরের ন্যূন বয়স্ক শিশু। | | | | | | | | | | | |
| | মজুর। | পোষ্য। | মজুর। | পোষ্য। | মজুর। | পোষ্য। | পুরুষ। | স্ত্রী। | মোট। | পুরুষ। | স্ত্রী। | বালক। | বালিকা। | ছেলে। | মেয়ে। | মোট। | | | | | | | | | |
| | | | | | | | | | | | | | | | | | | | | | | | | | |

গত মাসের শেষে আড্ডায় যত জন থাকে

মাসের মধ্যে যত জনকে গ্রহণ করা গিয়াছে

মোট

| জন। |
|---|
| |

১৮৯ সাল তা, }

মন্তব্য।—নিম্নলিখিত বিধি অনুসারে কার্য্য করিতে হইবে। (ক) বিদেশগামীদিগের দৈনিক গড় সংখ্যা নির্ণয়ার্থ প্রতিদিন মোট ঔাস্পাতালে মৃতজন পীড়িত থাকে, তাহাদের সংখ্যা যোগ করিয়া মোট যত হয়, তাহা দিনসংখ্যাদ্বারা ভাগ কর। (গ) মোট ... গুণফলকে দৈনিক গড় সংখ্যাদ্বারা ভাগ কর। (ঘ) দৈনিক গড় সংখ্যার মধ্যে শতকরা যত জনের মৃত্যু হইয়াছে, ইহা নির্ণয়ার্থ

আদেশ।—এই মাসিক বিবর্ণ যে মাস সম্বন্ধীয় হয়, সেই মাস গত হইবার দুই সপ্তাহের মধ্যে ইহা পরিদর্শনকারী চিকিৎসকের নিকট

নং

অমুকের নিটক অবগতি

১৮৯ সাল তাং }

নম্বর।

রিপোর্টের পাঠ।

ধারা দেখ।)

যে সকল বিদেশগামী মজুর থাকে, তাহাদের মধ্যে পীড়ার রিটর্ণ।

| বিদায় দেওয়া গিয়াছে। | | | অনুমোদিত হাস্পাতালে পাঠান গিয়াছে। | | | বাতুলালয়ে বা অন্য আশ্রয় স্থানে পাঠান গিয়াছে। | | | মরিয়াছে। | | | | | | | | | | | | | | | | | | মাসের শেষে চিকিৎসাধীনে যত জন থাকে। | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | | শ্রেণী বিভাগ। | | | | | | | | | যে জিলায় রেজিষ্টরী হয়। | | | | | | | | | | | | |
| | | | | | | | | | মজুর | | পোষ্য। | | | | | | | | | | | | | | | | | | | |
| | | | | | | | | | | | ষোল বৎসর ও তদধিক বয়স্ক | | দুই বৎসর অবধি ষোল বৎসরের ন্যূন বয়স্ক। | | দুই বৎসরের ন্যূন বয়স্ক শিশু। | | | | | | | | | | | | | | | |
| মজুর। | পোষ্য। | মোট। | মজুর। | পোষ্য। | মোট। | মজুর। | পোষ্য। | মোট। | পুরুষ। | স্ত্রী। | পুরুষ। | স্ত্রী। | বালক। | বালিকা। | ছেলে। | মেয়ে। | মোট। | | | | | | | | | | মজুর। | পোষ্য। | মোট। | |

(ক) দৈনিক গড় সংখ্যা

(খ) পীড়িতদের দৈনিক গড়

(গ) মোট সংখ্যার মধ্যে শতকরা যতজন পীড়িত

(ঘ) মোট সংখ্যার মধ্যে শতকরা যতজনের মৃত্যু হইয়াছে

জন

শ্রী

আড্ডার চিকি [illegible] সক।

যত জন উপস্থিত থাকে, তাহাদের সমষ্টিকে মোট দিন সংখ্যাদ্বারা ভাগ কর। (খ) পীড়িতদের দৈনিক গড় সংখ্যা নিৰ্য্যাৰ্থ প্রতিদিন সংখ্যার মধ্যে প্রত্যহ গড়ে শত করা যতজন পীড়িত হয় নির্ণয়ার্থ পীড়িত ব্যক্তিদের দৈনিক গড় সংখ্যা গ্রহণ করিয়া ১০ দ্বারা গুণ কর মোট মৃত্যু সংখ্যাকে ১০০ দিয়া গুণ কর, এবং গুণ ফলকে দৈনিক গড় সংখ্যাদ্বারা ভাগ কর।

এবং ইহার প্রতিলিপি বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট পাঠাইতে হইবে।

স্মারকলিপি।

নিমিত্ত পাঠান গেল।

লাইসেন্সপ্রাপ্ত কর্ত্তা।

## ১৪ নং

### আড্ডার হাঁস্পাতালের রেজিষ্টরের পাঠ।

( বিধির ২৬ ও ২৭ ধারা দেখ। )

**অমুক সালের অমুক মাসে অমুক কণ্ট্রাক্টরের আড্ডায় যে সকল মজুর ও পোষ্য থাকে, তাহাদের মধ্যে ভিতরের ও বাহিরের রোগীদের রেজিষ্টর।**

| গ্রহণ করিবার তারিখ। | হাঁস্পাতালের রেজিষ্টরের নম্বর। | | নাম। | পিতার নাম। | বয়স। | পুরুষ কি স্ত্রী। | আড্ডার রেজিষ্টরে নম্বর। | রোগ। | চিকিৎসা। | পথ্য। | বিদায় দিবার তারিখ। | অনুমোদিত হাঁস্পাতালে লইয়া যাইবার তারিখ। | পলাইবার তারিখ। | মৃত্যুর তারিখ। | রেজিষ্টরী হইবার জিলায় ফিরিয়া যাইবার তারিখ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ভিতরের। | বাহিরের। | | | | | | | | | | | | | | |
| | | | | | | | | | | | | | | | | |

## ১৫ নং

### আড্ডায় পঁহুছিবার নোটিসের পাঠ।

( বিধির ৩১ ধারা দেখ। )

১৮৯ সালের মাসের তারিখে র নং বাড়ীতে কণ্ট্রাক্টরের আড্ডায় যে বিদেশগামী মজুরদিগকে গ্রহণ করা যায়, তাহাদের রিটর্ন।

| দলের ক্রমিক নম্বর। | মজুরদের ও তাঁহাদের পোষ্যদের নাম। | বয়স। | পুরুষ কি স্ত্রী। | কখন, কোথায় ও কে সংগ্রহ করিয়াছে। | কে সঙ্গে করিয়া আড্ডায় লইয়া আসিয়াছে। | আসিতে যত দিন লাগিয়াছে। | কে আড্ডায় গ্রহণ করিয়াছে। | পঁহুছিবার সময়ে শারীরিক অবস্থা। | রেজিষ্টরী করিবার পূর্ব্বে চিকিৎসক দ্বারা পরীক্ষা হইয়াছে কি না। | যেং দলের বিষয়ে রিপোর্ট করা যাইতেছে তন্মধ্যে যাহারা অনুপস্থিত থাকে। | | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | | | নাম। | রেজিষ্টরী নম্বর। | না পঁহুছিবার কারণ। | |
| | | | | | | | | | | | | | |

**যেং দলের বিষয়ে রিপোর্ট করা যাইতেছে তৎসম্বন্ধীয় সংক্ষিপ্ত বিবরণ।**

| | ষোল বৎসরের ও তদধিক বয়ঃপ্রাপ্ত। | | ২ বৎসরের অধিক ও ১৬ বৎসরের ন্যূন বয়স্ক। | | ২ বৎসরের ন্যূন বয়স্ক শিশু। | | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|
| | পুরুষ। | স্ত্রী। | বালক। | বালিকা। | ছেলে। | মেয়ে। | |
| আদৌ রেজিষ্টরী করা পথে জন্মিয়াছে | | | | | | | |
| মোট যত জন | | | | | | | |
| কিয়ৎ কালের জন্যে পিছে রাখিয়া আসা গিয়াছে | | | | | | | |
| ছাড়িয়া দেওয়া গিয়াছে। — অনুপযুক্ত বলিয়া অগ্রাহ্য করা গিয়াছে | | | | | | | |
| ছাড়িয়া দেওয়া গিয়াছে। — অনিচ্ছুক | | | | | | | |
| ছাড়িয়া দেওয়া গিয়াছে। — জ্ঞাতি কুটুম্বে দাওয়া করিয়াছে | | | | | | | |
| পলাইয়াছে | | | | | | | |
| মরিয়াছে . | | | | | | | |
| মোট যত জন কমিয়াছে | | | | | | | |
| আড্ডায় যত জন পঁহুছিয়াছে | | | | | | | |

নং স্মারকলিপি।

বিদেশগমনকার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতি নিমিত্ত পাঠান গেল।

শ্রী

১৮৯ সাল তাং } লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর।

মন্তব্য।—পূর্ব্বে যাহাদের সম্বন্ধে রিপোর্ট হইয়াছে, এরূপ মূল দলের অনুপস্থিত ব্যক্তিরা পরে পঁহুছিলে তাহাদিগকে গ্রহণ করিবার কথা এই পাঠে রিপোর্ট করিতে হইবে, কিন্তু সেই তারিখে যে সকল মূল দল পঁহুছে, তাহাদিগের রিটর্ন হইতে স্বতন্ত্র করিয়া রিপোর্ট করিতে হইবে, এবং মন্তব্যের ঘরে নিম্নলিখিত কথা লিখিতে হইবে, যথা, ১৮৯ সালের মাসের তারিখে ক্রমিক নম্বরের স্মারকলিপিতে যে মূলদল সম্বন্ধে রিপোর্ট করা যায়, সেই দলের অনুপস্থিত ব্যক্তি।

১৬ নম্বর।

আড্ডায় যে সকল দুর্ঘটনা হয়, তাহার রিপোর্টের পাঠ।

(বিধির ৩১ ধারা দেখ।)

১৮৯ সালের মাসের তারিখে কণ্ট্রাক্টরের আড্ডায় উপস্থিতির রেজিষ্টর হইতে যে বিদেশগামী মজুরদের নাম উঠাইয়া ফেলা যায় তাহাদের রিটর্ন।

| মজুরদের ও তাঁহার পোষ্যদের নাম। | পিতার নাম। | জাতি | বয়স | পুরুষ কি স্ত্রী। | রেজিষ্টরী করিবার বিশেষ বিবরণ। | | | | আড্ডার বিশেষ বিবরণ। | | দুর্ঘটনার বিশেষ বিবরণ। | | | | অগ্রাহ্য করিবার বিশেষ বিবরণ। | | | বিদায় দিবার বিশেষ বিবরণ। | | বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট সাহেবের সম্মতিক্রমে বিদায় দেওয়া হইয়াছে কি না। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | | | | পলায়ন। | | মৃত্যু। | | | | | | | | |
| | | | | | রেজিষ্টরী করণের তারিখ। | যে জিলায় রেজিষ্টরী করা হয়। | রেজিষ্টরী নম্বর। | মজুরদল-গ্রাহকের নাম। | আড্ডায় গ্রহণ করিবার তারিখ। | আড্ডার নম্বর। | তারিখ। | কারণ জানিতে পারিলে তাহা। | তারিখ। | কারণ। | তারিখ। | কারণ। | বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট সাহেব কিম্বা পরিদর্শনকারী চিকিৎসক অথবা কণ্ট্রাক্টর অগ্রাহ্য করিয়াছেন এই কথা। | তারিখ। | কারণ লিখিতে হইবে, যথা —<br>১।—জ্ঞাতিকুটুম্বদিগকে অগ্রাহ্য করা গিয়াছে বলিয়া, বা<br>২।—বিদেশে যাইতে অনিচ্ছা প্রযুক্ত, বা<br>৩।—জ্ঞাতিকুটুম্বদের দাওয়া প্রযুক্ত বা<br>৪।—চুক্তি না পাওয়া প্রযুক্ত বা<br>৫।—অন্য কোন কারণে।<br>মন্তব্য।—বিদেশগামী মজুরের নামের পার্শ্বে সূচক অঙ্ক লিখিয়া প্রথম চারিটী কারণের কোন কারণ নির্দ্দেশ করা যাইতে পারিবে কিন্তু অন্য কোন কারণ সম্পূর্ণরূপে লিখিতে হইবে। | | |
| | | | | | | | | | | | | | | | | | | | | | |

নং স্মারক লিপি।

বিদেশগমনকার্য্যের সুপারিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতি নিমিত্ত পাঠান গেল।

শ্রী

লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর।

১৮৯ সাল তাং

মন্তব্য —যে কোন কারণে যে তারিখে আড্ডায় বিদেশগামী মজুরদের সংখ্যা কম হয়, সেই তারিখের পর দিন সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে এই রিটর্ন পাঠাইতে হইবে।

১৭ নম্বর।

পীড়িত বিদেশগামীদিগকে স্থানান্তর করিবার রিপোর্টের পাঠ।

( বিধির ৪৯ ধারা দেখ। )

১৮৯ সালের মাসের তারিখে কণ্ট্রাক্টরের আড্ডাহইতে যে বিদেশগামী মজুরদিগকে অনুমোদিত হাঁস্পাতালে পাঠান যায়, তাহাদের বিশেষ বিবরণ দিবার বর্ণনাপত্র।

| রোগীর ক্রমিক নম্বর। | রোগীর নাম। | পুরুষ কি স্ত্রী। | আড্ডার রেজিষ্টরে নম্বর। | সঙ্গে জ্ঞাতি কুটুম্ব আসিয়াছে কি না। | কাহার জিম্মায় প্রেরিত। | কি রোগের নিমিত্ত। | রোগ হইবার তারিখ। | পরিদর্শনকারী চিকিৎসকের নিকট তদ্বিষয়ে রিপোর্ট করা হইয়াছে কি না। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | | |

শ্রী

আড্ডার চিকিৎসক।

নং স্মারক লিপি।

বিদেশগমনকার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতির নিমিত্ত পাঠান গেল।

শ্রী

১৮৯ সাল তাং লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর।

---

১৮ নম্বর।

অনুমোদিত হাঁস্পাতালে যে বিদেশগামীরা থাকে, তৎসম্বন্ধীয় বর্ণনাপত্রের পাঠ।

(বিধির ৪৯ ধারা দেখ।)

চিকিৎসার্থ কণ্ট্রাক্টরের আড্ডাহইতে যে বিদেশগামীদিগকে অনুমোদিত হাঁস্পাতালে লইয়া যাওয়া যায়, তৎসম্বন্ধীয় রিপোর্ট।

| বিদেশগামীর নাম। | পুরুষ কি স্ত্রী। | আড্ডার রেজিষ্টরে নম্বর। | হাঁস্পাতালে লইয়া যাইবার তারিখ। | কি রোগের নিমিত্ত। | আড্ডায় ফিরিয়া আসিবার তারিখ। | হাঁস্পাতাল হইতে পলায়নের তারিখ। | মৃত্যুর তারিখ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | |

মন্তব্য।—কোন বিদেশগামীকে আড্ডায় ফিরিয়া লওয়া গেলে কিম্বা অনুমোদিত হাঁস্পাতালে তাহার মৃত্যু হইবার সম্বাদ পাওয়া গেলে, তৎপরদিন সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের আফিসে এই রিপোর্ট পাঠাইতে হইবে।

---

নং স্মারকলিপি।

বিদেশগমনকার্য্যের সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের নিকট অবগতিনিমিত্ত পাঠান গেল।

শ্রী

১৮৯ সাল তাং লাইসেন্সপ্রাপ্ত কণ্ট্রাক্টর।

# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার ১৮৯৪ সাল ১০ আপ্রিল।

## তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ২৯শে মার্চ্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল।

### ১৮৯৪ সালের ১০ আইন।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করণার্থ আইন।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা গেল:—

১৮৮২ সালের ১০ আইনের ৪৪ ধারা সংশোধন করিবার কথা।

১ ধারা। উক্ত আইনের ৪৪ ধারায় "১৩০" এবং "৩০২" এই দুই অঙ্কের মধ্যে "১৪৩, ১৪৪, ১৪৫, ১৪৭, ১৪৮" এই কয়টী অঙ্ক সন্নিবেশিত হইবে।

১৮৮২ সালের ১০ আইনের ৪৫ ধারা সংশোধন করিবার ও তাহার পর একটি ধারা যোগ করিবার কথা।

২ ধারা। (১) উক্ত আইনের ৪৫ ধারার যে অংশের আরম্ভে "প্রত্যেক গ্রামের মণ্ডল" এই শব্দগুলি আছে ও শেষে "সন্দেহজনক অবস্থায় মৃত্যুর কথা" এই শব্দগুলি আছে সেই অংশের পরিবর্ত্তে নিম্নলিখিত অংশটী বসিবে অর্থাৎ:—

গ্রামের মণ্ডল, পাটওয়ারি, ভূম্যধিকারী প্রভৃতির কোন কোন বিষয় রিপোর্ট করিতে বাধ্য হইবার কথা।

"৪৫ ধারা। নিম্নলিখিত কোন বিষয় সম্বন্ধে কোন সন্ধান পাইলে প্রত্যেক গ্রাম্য মণ্ডল, গ্রাম্য পাটওয়ারি গ্রাম্য চৌকিদার, গ্রাম্য পোলীস কর্ম্মচারী ভূমির অধিকারী বা দখিলকার এবং এই রূপ কোন অধিকারী বা দখিলকারের এজেণ্ট, এবং গবর্ণমেণ্ট কিম্বা কোর্ট অব ওয়ার্ডের পক্ষে ভূমির রাজস্ব বা খাজানা আদায় কার্য্যে নিযুক্ত প্রত্যেক কর্ম্মচারীকে সর্ব্বাপেক্ষা নিকটস্থ ম্যাজিষ্ট্রেট ও সর্ব্বাপেক্ষা নিকটস্থ পোলীস ষ্টেশনের ভারপ্রাপ্ত কর্ম্মচারী

An Act to amend the Code of Criminal Procedure, 1882

এই দুই জনের মধ্যে যিনি বেশী নিকটে থাকেন তাঁহাকে অবিলম্বে সেই সন্ধান জানাইতে হইবে—

(ক) তিনি যে গ্রামের মণ্ডল, পাটওয়ারি, চৌকীদার বা পোলাস কর্ম্মচারী কিম্বা যে গ্রামে ভূমি অধিকার বা দখল করেন কিম্বা এজেণ্ট থাকেন, কিম্বা রাজস্ব বা খাজানা আদায় করেন সেই গ্রামে কোন প্রসিদ্ধ চোরা দ্রব্যের গ্রাহক বা বিক্রেতার নিয়ত বা কিয়ৎকালীন বাস করা সম্বন্ধে।

(খ) যে ব্যক্তিকে ঠগ, দস্যু, পলায়িত কয়েদি কিম্বা ঘোষিত অপরাধী বলিয়া তিনি জানেন কিম্বা ন্যায্যরূপে সন্দেহ করেন সেই গ্রামের মধ্যে কোন স্থানে তাহার সর্ব্বদা আসা সম্বন্ধে কিম্বা সেই গ্রামের ভিতর দিয়া তাহার চলিয়া যাওয়া সম্বন্ধে।

(গ) যে অপরাধের নিমিত্ত হাজির জামিন লওয়া যাইতে পারে না সেই অপরাধ কিম্বা ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৪৩, ১৪৪ ১৪৫, ১৪৭ কিম্বা ১৪৮ ধারানুসারে দণ্ডনীয় কোন অপরাধ সেই গ্রামের ভিতর বা নিকটে কৃত হওয়া সম্বন্ধে বা কৃত হইবার অভিপ্রায় থাকা সম্বন্ধে।

(ঘ) সেই গ্রামের ভিতর বা নিকটে কোন আকস্মিক বা অপঘাত মৃত্যু কিম্বা সন্দেহজনক অবস্থায় কোন মৃত্যু ঘটা সম্বন্ধে।'

(২) ঐ ধারায় ১৮৯৪ সালের ৩ আইনের ২ ধারা দ্বারা সংযোজিত (ঙ) দফার পর নিম্নলিখিত দফাটি বসিবে, অর্থাৎ :—

"(চ) শৃঙ্খলা রক্ষার ব্যাঘাত হওয়া সম্ভব কিম্বা অপরাধ নিবারণের ব্যাঘাত হওয়া সম্ভব কিম্বা শরীর বা সম্পত্তি নিরাপদ থাকিবার ব্যাঘাত হওয়া সম্ভব এমন যে বিষয়ের সন্ধান দিবার জন্য জেলার মাজিষ্ট্রেট অগ্রে স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া সাধারণ বা বিশেষ হুকুমক্রমে তাঁহাকে আদেশ প্রদান করিয়াছেন সেই বিষয় সম্বন্ধে।"

(৩) ঐ ধারার পর নিম্নলিখিত ধারাটি যোগ করিতে হইবে, অর্থাৎ —

৪৫ ধারার প্রয়োজনার্থ কোন কোন স্থলে জেলার মাজিষ্ট্রেটের দ্বারা গ্রামের মণ্ডলের নিয়োগের কথা।

"৪৫ক ধারা।—যে গ্রামের নিমিত্ত অন্য কোন আইনানুসারে কোন গ্রাম্য মণ্ডল নিযুক্ত করা হয় নাই জেলার মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্ট এতদর্থে যে সকল বিধি প্রণয়ন করিবেন তদধীনে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার প্রয়োজনার্থ সময়ে সময়ে সেই গ্রামে একজন কি তদধিক গ্রাম্য মণ্ডল নিযুক্ত করিতে পারিবেন।"

এস, হার্বি জেম্‌স্‌,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

# গবর্ণমেণ্ট গেজেট

**মঙ্গলবার, ১৮৯৪ সাল ১০ আপ্রিল।**

## চতুর্থ খণ্ড।


ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষে'র গবর্ণমেণ্ট।

### ব্যবস্থা বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ২২ মার্চ্চ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত করা হয়।

### ১৮৯৭ সালের ৫ নম্বর।

**ভারতবর্ষের দণ্ডবিধির আইন ও ১৮৬৪ সালের ৬ আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।**

যে হেতু ভারতবর্ষের দণ্ডবিধির আইন ও ১৮৬৪ সালের ৬ আইন সংশোধন করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা যাইতেছে।—

ইণ্ডিয়ান লা রিপোর্ট ১৯ কলিকাতা ৩৮০ ও তথায় উল্লিখিত মোকদ্দমা।

ভারতবর্ষের দণ্ডবিধির আইন।

১৮৬০ সালের ৪৭ আইনের ১৮২ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

১ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৮২ ধারাটির পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি বসাইতে হইবে, অর্থাৎ :—

রাজকীয় কার্য্যকারক অন্য ব্যক্তির হানিজনক রূপে যেন আপনার আইনমত ক্ষমতাক্রমে কর্ম্ম করেন এই অভিপ্রায়ে মিথ্যা সন্ধান জানাইবার কথা।

"১৮২ ধারা। কোন ব্যক্তি যে সন্ধান মিথ্যা জানে কি মিথ্যা বলিয়া বিশ্বাস করে তাহা কোন রাজকীয় কার্য্যকারককে জানাইলে—

(ক) যে বৃত্তান্ত বিষয়ে সেই সন্ধান জানায় তদ্বিষয়ের সত্য সন্ধান জানাইলে ঐ রাজকীয় কার্য্যকারকের যাহা করা কর্ত্তব্য না হইত কিম্বা যে কার্য্যের ত্রুটি করা উচিত না হইত তিনি সেই কর্ম্ম করিবেন কি সেই কার্য্যের ত্রুটি করিবেন, কিম্বা

(খ) তিনি ঐ রাজকীয় কার্য্যকারকের আইনসিদ্ধ কোন ক্ষমতা বা শক্তি ঐ সন্ধানদাতার উপকারার্থ এ প্রকারে প্রয়োগ করিবেন ঐ রূপ মিথ্যা সন্ধান না পাইলে তিনি যে প্রকারে উহা প্রয়োগ করিতেন না, কিম্বা

(গ) তিনি ঐ রাজকীয় কার্য্যকারকের আইনসিদ্ধ ক্ষমতা অন্য ব্যক্তির হানি কি ক্লেশজনকরূপে প্রয়োগ করিবেন—

এই অভিপ্রায়ে কিম্বা ইহার সম্ভাবনা জানিয়া সেই ব্যক্তি তাঁহাকে ঐ মিথ্যা সন্ধান জানাইলে তাহার ছয মাসের অনধিক কাল কোন এক প্রকারের কারাদণ্ড, কিম্বা এক সহস্র টাকার অনধিক অর্থদণ্ড, কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

"ব্যাখ্যা।—যদি পূর্ব্বোক্তমত সন্ধান প্রাপ্তির যুক্তিযুক্ত ও স্বাভাবিক ফল এই হয় যে রাজকীয় কার্য্যকারক কোন বা কোন কোন ব্যক্তির হানি কি ক্লেশজনকরূপে কার্য্য করেন তাহা হইলে সন্ধানদাতার যে বিশেষ কোন ব্যক্তির হানি করা কি বিশেষ কোন ব্যক্তিকে ক্লেশ দেওয়ার অভিপ্রায় আছে (গ) দফার প্রয়োজনার্থ ইহা দেখান আবশ্যক হইবে না।

A Bill to amend the Indian Penal Code and Act VI of 1864

" উদাহরণ।

" (ক) কোন মাজিস্ট্রেট সাহেবের অধীন যদু নামক পোলীসের কর্ম্মকারক আপনার কর্ত্তব্যকর্ম্ম করে নাই কিম্বা অহিতাচার করিয়াছে, আনন্দ এই সন্ধান মিথ্যা জানিয়া ও মাজিস্ট্রেট সাহেব ঐ সন্ধান জানিলে যদুকে কর্ম্ম হইতে ছাড়াইয়া দিবেন ইহার সম্ভাবনা জানিয়া, মাজিস্ট্রেট সাহেবকে সেই কথা জানাইল। আনন্দ এই ধারার উল্লিখিত অপরাধ করিয়াছে।

" (খ) যদু কোন গুপ্ত স্থানে বিনানুমতির লবণ রাখিয়াছে, আনন্দ এই সন্ধান মিথ্যা জানিয়া ও রাজকীয় কার্য্যকারককে সেই সন্ধান জানাইলে যদুর খানাতালাসী হইয়া তাহার ক্লেশ জন্মিবে ইহার সম্ভাবনা জানিয়াও, আনন্দ রাজকীয় কার্য্যকারককে মিথ্যা করিয়া ঐ সন্ধান জানায়। আনন্দ এই ধারার উল্লিখিত অপরাধ করিয়াছে।

" (গ) আনন্দ মিথ্যা করিয়া কোন পোলীসমানকে এই সন্ধান জানায় যে বিশেষ কোন গ্রামের নিকট তাহাকে আক্রমণ ও তাহার দ্রব্যাদি অপহরণ করা হয় কিন্তু তাহার আক্রমণকারী বলিয়া কোন ব্যক্তির নাম করে না। এই সন্ধান দিবার স্বাভাবিক ফল স্বরূপ পুলিস ঐ গ্রামে তদন্ত ও তলাস করে ও তাহাতে গ্রামের লোকদের বা তাহাদের কাহারো ২ ক্লেশ জন্মে। আনন্দ এই ধারানুযায়িক অপরাধ করিয়াছে।

"(ঘ) আনন্দ কোন আদালতের উকীল স্বরূপ গ্রাহ্য হইবার জন্য দরখাস্ত করে। এবং আপন দরখাস্তের পোষকতায় লিখিয়া বা অন্য রকমে মিথ্যা করিয়া ইহা ব্যক্ত করে যে তাহাকে অন্য কোন আদালতে আডবোকেটস্বরূপ গ্রাহ্য করা হইয়াছে, এরূপ ব্যক্ত করিবার অভিপ্রায় এই যে, সে লভ্য বা পুরস্কারের নিমিত্ত ওকালতী ব্যবসা চালাইবার জন্য অনুমতি পাইবে। আনন্দ এই ধারানুযায়িক অপরাধ করিয়াছে।"

১৮৬০ সালের ৪৫ আইনের দ্বাদশ অধ্যায়ে ধারা যোগ করিবার কথা।

২ ধারা। উক্ত আইনের দ্বাদশ অধ্যায়ে নিম্নলিখিত ধারাটি যোগ করিতে হইবে, অর্থাৎ :—

অপ্রকৃত ইষ্টাম্প নিষিদ্ধ হইবার কথা।

" ২৬৩ক ধারা। (১) কোন ব্যক্তি—

(ক) কোন অপ্রকৃত ইষ্টাম্প প্রস্তুত করিলে, জানিয়া শুনিয়া চালাইলে, উহা লইয়া কারবার করিলে বা বিক্রয় করিলে কিম্বা কোন ডাকের প্রয়োজনার্থ কোন অপ্রকৃত ইষ্টাম্প জানিয়া শুনিয়া ব্যবহার করিলে, কিম্বা

(খ) আইনসঙ্গত কারণ বিনা আপন অধিকারে কোন অপ্রকৃত ইষ্টাম্প রাখিলে কিম্বা

(গ) কোন অপ্রকৃত ইষ্টাম্প প্রস্তুত করিবার জন্য কোন ছেনী, প্লেট, যন্ত্র বা মালমশলা প্রস্তুত করিলে কিম্বা আইনসঙ্গত কারণ বিনা আপন অধিকারে রাখিলে,

তাহার দুই শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে।

" (২) কোন অপ্রকৃত ইষ্টাম্প প্রস্তুত করিবার জন্য ঐরূপ কোন ইষ্টাম্প, ছেনী, প্লেট, যন্ত্র বা মালমশলা কোন ব্যক্তির অধিকারে থাকিলে তাহা ধৃত করা যাইতে পারিবে ও জব্দ করা হইবে।

" (৩) এই ধারায়—

(ক) কোন ডাক মাশুলের হার ব্যক্ত করিবার জন্য গবর্ণমেণ্ট কর্ত্তৃক প্রচারিত হইয়াছে যে ইষ্টাম্পে মিথ্যা করিয়া এইরূপ দেখায় 'অপ্রকৃত ইষ্টাম্প' বলিতে সেই ইষ্টাম্প কিম্বা উক্ত কার্য্যের নিমিত্ত গবর্ণমেণ্ট কর্ত্তৃক প্রচারিত কোন ইষ্টাম্পের যে কোন প্রতিরূপ, অনুকরণ বা প্রতিকৃতি কাগজের উপরই হউক বা অন্য রকমেই হউক করা হয় তাহা বুঝাইবে। এবং

(খ) ১৭ ধারায় যাহা কিছু আছে তৎসত্ত্বেও 'গবর্ণমেণ্ট' বলিতে যে ব্যক্তি বা ব্যক্তিরা কেবল বৃটিষ ভারতবর্ষের কোন অংশে নয় কিন্তু শ্রীশ্রীমতীর রাজ্যের কোন অংশে কিম্বা কোন ভিন্ন দেশেও আইন অনুসারে গবর্ণমেণ্টের শাসন বিভাগের কার্য্য করিবার ক্ষমতাপন্ন হন সেই বা সেই সেই ব্যক্তিকে বুঝায় বলিয়া বিবেচনা করা যাইবে। ইতি "

১৮৬০ সালের ৪৫ আইনের ২৯৪ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

৩ ধারা। উক্ত আইনের ২৯৪ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি বসাইতে হইবে, অর্থাৎ :—

অশ্লীল কার্য্য ও গীতের কথা।

মান্দ্রাজ প্রেসিডেন্সিতে এক টি মোকদ্দমা হয়। ইহা রিপোর্ট করা হয় নাই। ঐ মোকদ্দমার সহিত উপস্থিত সংশোধনটির সম্বন্ধ আছে।

" ২৯৪ ধারা। কোন ব্যক্তি সাধারণ লোকদের যাওয়া আসার স্থানে কি তাহার নিকটে লোকদের বিরক্তিজনক ভাবে কোন অশ্লীল কার্য্য করিলে কিম্বা কোন অশ্লীল গীত, কি টপ্পা কি কথা গান কি আবৃত্তি কি উচ্চারণ করিলে তাহার তিন মাসের অনধিক কাল কোন এক প্রকারের কারাদণ্ড কিম্বা তাহার অর্থদণ্ড কি ঐ উভয় দণ্ড হইবে ইতি।"

১৮৬০ সালের ৪৫ আইনের ৪৭৭ ধারার পর নূতন ধারা যোগ করিবার কথা।

৪ ধারা। উক্ত আইনের ৪৭৭ ধারাটির পর নিম্নলিখিত ধারাটি যোগ করিতে হইবে, অর্থাৎ :—

হিসাব মিথ্যা করিয়া লিখিবার কথা।

" ৪৭৭ক ধারা। কোন ব্যক্তি কেরাণী, কর্ম্মচারী বা চাকর হইয়া কিম্বা কেরাণী, কর্ম্মচারী বা চাকরস্বরূপ নিযুক্ত হইয়া বা কার্য্য করিতে থাকিয়া, ইচ্ছাপূর্ব্বক ও প্রতারণা করিবার অভিপ্রায়ে যে কোন বহী, কাগজ, লিখন, মূল্যবান সিকুরিটী বা হিসাব তাহার নিয়ুক্তকারীর অধিকারে বা নিকটে থাকে কিম্বা তাহার নিয়ুক্তকারীর জন্য বা নিয়ুক্তকারীর পক্ষে পাইয়াছে তাহা নষ্ট করিলে, পরিবর্ত্তিত করিলে, খণ্ডিত করিলে

বা মিথ্যা করিয়া লিখিলে, কিম্বা ইচ্ছাপূর্ব্বক এবং প্রতারণা করিবার অভিপ্রায়ে ঐরূপ কোন বহী, কাগজ, লিখন, মূল্যবান সিকুরিটী বা হিসাবের মধ্যে কিছু মিথ্যা করিয়া লিখিলে বা লিখন বিষয়ে মত দিলে কিম্বা উহা হইতে কোন প্রয়োজনীয় বিবরণ ছাড়িয়া দিলে কি উহাতে কোন প্রয়োজনীয় বিবরণ পরিবর্ত্তিত করিলে কিম্বা ছাড়িয়া দিবার বা পরিবর্ত্তিত করিবার বিষয়ে একমত হইলে, তাহার সাতবৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড কিম্বা তাহার অর্থদণ্ড কিম্বা ঐ উভয় দণ্ড হইবে ইতি।

"ব্যাখ্যা।—যে ব্যক্তি বিশেষকে প্রতারণা করিবার অভিপ্রায় থাকে তাহার নাম না করিয়া কিম্বা যতটাকা প্রতারণার বিষয়ীভূত হইবে বলিয়া অভিপ্রায় থাকে তাহার উল্লেখ না করিয়া প্রতারণা করিবার যে সাধারণ অভিপ্রায় আছে এই ধারামত কোন অভিযোগে ইহা বলিলেই যথেষ্ট হইবে।"

## ১৮৬৪ সালের ৬ আইন।

৫ ধারা। কোন কোন স্থলে কশাঘাত দণ্ড করণের অনুমতি দিবার আইন নামক ১৮৬৪ সালের ৬ আইনের ৬ ধারাটির পর নিম্নলিখিত ধারাটি বসাইতে হইবে, অর্থাৎ :—

১৮৬৪ সালের ৬ আইনে যোগ করিবার কথা।

"৭ ধারা। (১) যে অপরাধের জন্য পরে অপরাধ নির্ণয় হয় যে সকল বিশেষ বিষয় লইয়া সেই অপরাধ হয় যে ক্ষুদ্র অপরাধের মধ্যে সেই সকল বিশেষ বিষয়ের কোনটি থাকে সেই ক্ষুদ্র অপরাধও এই আইনের ৩ ও ৪ ধারার লিখিত, 'সেই অপরাধ করণের' ও 'সেই অপরাধের' এই শব্দগুলির মধ্যে গণ্য।

অর্থ নির্দ্দেশের কথা।

"(২) এই আইনের ৫ ধারায় 'যুবা অপরাধী' এই শব্দদ্বয়ে যে অপরাধীর বয়স আদালতের বিবেচনায় ষোল বৎসরের কম তাহাকে বুঝাইবে। এই বিষয়ে আদালতের মতই চূড়ান্ত ও সিদ্ধান্ত হইবে।"

---

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

বিয়েনায় ডাক সম্বন্ধীয় যে কনবেনসন হয় তাহার বিধানগুলি ১৮৯২ সালের ১লা জুলাই তারিখে প্রবল হইয়াছে। ঐ বিধানগুলি কার্য্যে পরিণত করাই পাণ্ডুলিপির ২ ধারাটির উদ্দেশ্য। পাণ্ডুলিপির অপর ধারাগুলি তাহাদের পার্শ্বলিখিত মন্তব্য পাঠ করিলেই বুঝিতে পারা যাইবে। প্রচলিত আইনে ত্রুটি আছে বিবেচিত হওয়াতে স্থানীয় গবর্ণমেণ্ট ও চেম্বার অব কমার্সদিগের অনুরোধানুসারে ৪ ধারাটি সন্নিবেশিত হইয়াছে।

আলেকজাণ্ডার এডওয়ার্ড মিলর।

১৮৯৪ সাল ২১ মার্চ্চ।

এস, হার্বি জেম্‌স্‌,

ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,

*Bengali Translator*

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ২২শে মার্চ্চ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করা হয়।—

## ১৮৯৪ সালের ৬ নম্বর।

### ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ৩৬৬ ও ৩৭১ ধারা সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

যেহেতু ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ৩৬৬ ও ৩৭১ ধারা সংশোধন করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিতমত বিধান করা যাইতেছে।—

১৮৮২ সালের ১০ আইনের ৩৬৬ ধারার পরিবর্ত্তে নূতন ধারা বসাইবার কথা।

১ ধারা। উক্ত আইনের ৩৬৬ ধারাটির পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি বসাইতে হইবে অর্থাৎ :—

নিষ্পত্তি যে প্রকারে প্রকাশ করিতে হইবে তাহার কথা।

"৩৬৬ ধারা। আদৌ বিচারাধিপত্য বিশিষ্ট কোন ফৌজদারী আদালতে প্রত্যেক বিচারের নিষ্পত্তি —

(ক) মুক্তদ্বার আদালতে হয় বিচার শেষ হইবার অব্যবহিত পরে নয় উভয় পক্ষকে কি তাহাদের উকীলদিগকে যে সময়ের নোটিস দেওয়া যাইবে পশ্চাদ্বর্ত্তী তদ্রূপ কোন সময়ে, এবং

(খ) আদালতের ভাষায় কিম্বা অভিযুক্ত ব্যক্তি কি তাহার উকীল যাহা বুঝেন এরূপ অপর কোন ভাষায় প্রকাশ করা যাইবে কিম্বা ঐ নিষ্পত্তির মর্ম্ম বুঝাইয়া দেওয়া যাইবে।

অভিযুক্ত ব্যক্তি হেফাজতে থাকিলে এবং ছাড়িয়া দিবার বা মুক্তকরণের নিষ্পত্তি না হইলে তাহাকে আনা যাইবে, কিম্বা হেফাজতে না থাকিলে এবং ছাড়িয়া দিবার বা মুক্তকরণের নিষ্পত্তি না হইলে আদালত নিষ্পত্তি প্রদান শুনিবার নিমিত্ত তাহাকে উপস্থিত হইবার আদেশ করিতে পারিবেন।

আদালত যে কারণ প্রচুর বিবেচনা করেন ও লিপিবদ্ধ করিবেন আদালত তদ্রূপ কোন কারণে কোন নিষ্পত্তি প্রদান সম্বন্ধে এই ধারানুযায়িক আপন ক্ষমতা অভিযুক্ত ব্যক্তি অপর যে কোন আদালতের বিচারাধিপত্যের সীমার মধ্যে থাকে সেই আদালতের প্রতি অর্পণ করিতে পারিবেন। এবং ঐ অপর আদালত উভয় পক্ষকে কি তাহাদের উকীল দিগকে এই ধারার অনুমতি ও আদেশমত যে দিবসে ও স্থানে নিষ্পত্তি প্রদত্ত হইবে সেই দিবসের ও স্থানের নোটিস দেওয়াইবেন। এবং নিষ্পত্তি প্রকাশিত হইলে ঐ নিষ্পত্তিপত্রে প্রকাশ করিবার তারিখ ও যে প্রকারে প্রকাশিত হইল তাহার সার্টিফিকেট লিখিয়া দিবেন।

যে দিবসে ও স্থানে কোন ফৌজদারী আদালতের কোন নিষ্পত্তি প্রকাশিত হইবে বলিয়া বিজ্ঞাপন দেওয়া হয় কোন পক্ষ বা পক্ষের উকীল সেই দিবসে বা সেই স্থানে অনুপস্থিত ছিলেন কেবল এই কারণে কিম্বা উভয় পক্ষ কি তাহাদের উকীলদের উপর কিম্বা তাহাদের কাহারো উপর ঐ দিন ও স্থানের নোটিস জারী করণের কোন ত্রুটি বা দোষ বশতঃ ঐরূপ কোন নিষ্পত্তি অসিদ্ধ বিবেচনা করা যাইবে না।

এবং এই ধারায় যাহা কিছু আছে তাহার এরূপ অর্থ করিতে হইবে না যে তদ্দ্বারা ৫৩৭ ধারার বিধানের ব্যাপকতা কোন রূপে সংকুচিত করা হইল।"

১৮৮২ সালের ১০ আইনের ৩৭১ ধারা সংশোধন করিবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৩৭১ ধারায় "সেই নিষ্পত্তি অভিযুক্ত ব্যক্তিকে বুঝাইয়া দেওয়া যাইবে ও তাহার প্রার্থনামতে" এই শব্দগুলির পরিবর্ত্তে "অভিযুক্ত ব্যক্তির প্রার্থনামতে" এই শব্দগুলি বসাইতে হইবে।

---

### অভিপ্রায় ও হেতুর বিবরণ।

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৮২ সালের আইনের ২৬ অধ্যায়ের কোন কোন বিধান প্রয়োগ করিবার সময় কার্য্যতঃ যে কাঠিন্য অনুভূত হইয়া থাকে তৎসম্বন্ধে উত্তর পশ্চিম প্রদেশের গবর্ণমেণ্ট ১৮৯২ সালে ভারতবর্ষের গবর্ণমেণ্টকে পত্র লিখিয়া মত জিজ্ঞাসা করেন। ভারতবর্ষের গবর্ণমেণ্ট ঐ বৎসরেই উক্ত বিষয়টী স্থানীয় গবর্ণমেণ্ট সকল, হাই কোর্ট সমূহ ও অপরাপর কর্ত্তৃপক্ষের মতের নিমিত্ত প্রচার করেন। উপস্থিত পাণ্ডুলিপিখানি উত্তর পশ্চিম প্রদেশের গবর্ণমেণ্টের লিখিত উক্ত পত্রের ফলস্বরূপ।

যে বিষয়টি লইয়া পাণ্ডুলিপিখানি প্রণীত হইয়াছে তৎসম্বন্ধে গবর্ণমেণ্ট সম্প্রতি ইণ্ডিয়ান ল রিপোর্টের ২১ কলিকাতা ১২১ পৃষ্ঠায় প্রকাশিত মোকদ্দমাটির বিষয় পাঠ করিবার সুযোগ প্রাপ্ত হইয়াছেন।

A Bill to amend sections 366 and 371 of the Code of Criminal Procedure, 1882

১৮৯৪ সাল, ১৭ই মার্চ্চ।

আলেকজাণ্ডার এডওয়ার্ড মিলর।
এস্, হার্বি জেম্স,
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৯৪ সাল ১০ আপ্রিল।

## পঞ্চম খণ্ড।

বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটি ১৮৯৪ সালের ৩১ মার্চ্চ তারিখে মান্যবর কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় এবং ঐ তারিখে মহিমবর শ্রীযুত রাজপ্রতিনিধি ও গবর্ণর জেনরল সাহেবের সম্মতি লাভ করায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রকাশ করা গেল।

### ১৮৯৪ সালের ২ আইন।

কলিকাতা বন্দর বিষয়ক ১৮৯০ সালের আইন সংশোধন করণার্থ আইন।

সূচনা।

যে হেতু কলিকাতা বন্দর বিষয়ক ১৮৯০ সালের আইন সংশোধন করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত-মত বিধান করা গেল।

An Act to amend the Calcutta Port Act, 1890

আইন আরম্ভ হইবার কথা।

১ ধারা। এই আইন যে তারিখে শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সম্মতি প্রাপ্ত হইয়া কলিকাতা গেজেটে প্রকাশিত হয় সেই তারিখ হইতে প্রবল হইবে।

১১৩ ধারাটি সংশোধন করিবার কথা।

২ ধারা। কলিকাতা বন্দর বিষয়ক ১৮৯০ সালের আইনের একশত তের ধারার (১) প্রকরণে "কোন মাল নামান হইবামাত্র কমিশনরগণ" এই শব্দগুলির পরিবর্ত্তে "কমিশনরগণের দ্বারা কোন মাল নামান হইবামাত্র তাঁহারা" এই শব্দগুলি বসাইতে হইবে।

কলিকাতা, ১৮৯৪ সাল, ২ এপ্রেল। — গর্ডন লীথ, বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থা বিভাগের আসিষ্টাণ্ট সেক্রেটরী।

CHUNDER NATH BOSE,
*Bengali Translator*

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১০ আপ্রিল।

ষষ্ঠ খণ্ড।


বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

১৮৯৪ সালের ২ নম্বর।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ৯ই ফেব্রুয়ারি তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্নর সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করা ও পঠিত হইয়া অভিপ্রায় ও হেতুর বিবরণের সহিত অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রকাশিত হইল।

### বঙ্গদেশের স্বাস্থ্যবিধায়ক জলনিকাশ বিষয়ক আইনের পাণ্ডুলিপি।

## সূচীপত্র।

### প্রথম ভাগ।

প্রথম অধ্যায়।

সূচনা।


ধারা।

১। নাম ব্যাপ্তি ও আরম্ভের কথা।

২। অর্থনির্দ্দেশের কথা।


দ্বিতীয় অধ্যায়।

কমিশনরগণের নিয়োগ বিষয়ক ও কার্য্য চালাইবার বিধি।


৩। কমিশনরগণের নিয়োগের কথা।

ধারা।

৪। কমিশনরগণের অপসারণের কথা।

৫। চেয়ারমান নিয়োগের কথা।

৬। সাধারণ অধিবেশনের কথা। কোরমের কথা।

৭। জরুরী সভার কথা।

৮। সভায় চেয়ারমানের অধ্যক্ষতা করিবার কথা।

৯। সভা মুলতবী রাখিবার কথা।

১০। ভোটের কথা।


### দ্বিতীয় ভাগ।

প্রথম অধ্যায়।

জলনিকাশের প্রস্তাব বিষয়ক বিধি।


১১। কমিশনরগণের জরীপ প্রভৃতি করিবার আদেশ দিবার ও রিপোর্ট সুদ্ধ স্থানীয় গবর্ণমেণ্টে পাঠাইবার কথা।

১২। স্থানীয় গবর্ণমেণ্টের রিপোর্ট প্রভৃতি বিবেচনা করিয়া দেখিবার ও কমিশনরগণকে ফিরাইয়া দিবার কথা।

১৩। রিপোর্ট প্রভৃতির নোটিস কমিশনরগণের প্রকাশ করাইবার কথা।

১৪। বিজ্ঞাপনের পাঠের কথা।

১৫। কমিশনরগণের জেলা বোর্ডের প্রস্তাবে সম্মতি দিবার বা অসম্মত হইবার আদেশ করিবার কথা।


A Bill to facilitate the construction of drainage works for improving the sanitary condition of local areas

ধারা।

১৬। কমিশনরগণের প্রস্তাব গ্রাহ্য, সংশোধিত বা অগ্রাহ্য করিতে পারিবার কথা।

১৭। জরীপ প্রভৃতির খরচ জেলা বোর্ডের দিতে হইবার কথা। ত্রুটি হইলে প্রতিকারের কথা।

১৮। প্রস্তাব প্রভৃতি কমিশনরগণ কর্তৃক গ্রাহ্য হইলে স্থানীয় গবর্ণমেণ্টে অর্পিত হইবার কথা।

১৯। কমিশনরগণের গ্রাহ্য করা প্রস্তাব প্রভৃতি পুনর্ব্বার বিবেচনা করিতে পারিবার কথা।

২০। সংশোধিত প্রস্তাব প্রভৃতি প্রকাশিত না হওয়া পয্যন্ত গ্রাহ্য না করিবার কথা।

২১। জলনিকাশ কার্য্যের জন্য আবশ্যক ভূমি যে প্রকারে গ্রহণ করিতে হইবে তাহার কথা।

২২। জলনিকাশ কার্য্য সম্পাদনার্থ স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা করিতে পারিবার কথা।

### দ্বিতীয় অধ্যায়।

#### ক্ষতিপূরণের কথা।

২৩। পস্তাব বা ওয়ার্কের দ্বারা যে ক্ষতি হয় তজ্জন্য ক্ষতিপূরণ দাওয়া করিতে পারিবার কথা।

২৪। কমিশনরগণের ঐরূপ দাওয়া বিবেচনা করিয়া দেখিবার ও ক্ষতিপূরণের টাকা নিরূপণ কবিবার কথা।

২৫। নিরূপিত ক্ষতিপূরণের টাকা গ্রাহ্য করা না হইলে দেওয়ানী আদালতে প্রশ্নার্পণ করিবার কথা।

২৬। টাকার বণ্টন সম্বন্ধীয় বিবাদ যেরূপে নিষ্পত্তি করিতে হইবে তাহার কথা।

২৭। যে স্থলে সবডিনেট জজ ও মুনসেফের নিকট প্রশ্ন অর্পিত হইতে পারিবে তাহার কথা।

### তৃতীয় অধ্যায়।

#### ব্যয় ও বণ্টনের কথা।

২৮। ওয়ার্ক নির্ম্মাণের খরচের মধ্যে যে যে টাকা ধরিতে হইবে তাহার কথা।

২৯। সরকারী ফণ্ড হইতে অগ্রিম দত্ত টাকার উপর সুদের হারের কথা।

৩০। যে টাকা বণ্টন ও রিপোর্টের মধ্যে ধরা যায় নাই তাহা আদায় করিবার কথা।

৩১। ওয়ার্ক প্রভৃতি চূড়ান্তরূপে সমাপ্ত না হওয়া পয্যন্ত ভারপ্রাপ্ত কর্ম্মচারির উহা কতদূর হইয়াছে ইহা রিপোর্ট করিবার কথা।

ধারা।

৩২। ওয়ার্ক সমাপ্ত হইলে কমিশনরগণের মহালের অধিকারিদের মধ্যে দায়িত্ব বণ্টন করিয়া দিবার কথা।

৩৩। ঐরূপ দায়ী করা মহালের অধিকারিদের নামের রিপোর্ট কমিশনরগণের প্রকাশ করিবার কথা।

৩৪। কমিশনরগণ বণ্টন ও রিপোর্ট করিতে শৈথিল্য করিলে যে কার্য্যপ্রণালী অবলম্বিত হইবে তাহার কথা।

৩৫। কমিশনর গণেররিপোর্ট প্রকাশিত করাইবার কথা।

৩৬। রিপোর্ট প্রকাশ করণের পর বণ্টনের বিরুদ্ধে আপত্তি উপস্থিত করিতে পারিবার কথা।

৩৭। বণ্টনের বিরুদ্ধে আপীল সম্বন্ধে ডিবিসনের কমিশনরের ক্ষমতার কথা।

৩৮। সংশোধিত বণ্টনপত্র ও রিপোর্ট প্রকাশিত করিবার কথা।

৩৯। বণ্টন ও বিপোর্টের চূড়ান্তরূপ কার্য্য করণের কথা।

## তৃতীয় ভাগ।

### প্রথম অধ্যায়।

#### কালেক্টরের পাপ্য টাকা আদায়ের কথা।

৪০। প্রথম কিস্তির টাকা দিবার জন্য কালেক্টরের মহালের অধিকারিকে নোটিস দিয়া আদেশ করিতে পারিবার কথা।

৪১। কিস্তির টাকা ও অপর টাকা দিবার জন্য মহালের অধিকারির উপর কালেক্টরের বার্ষিক নোটিস জারী করাইবার কথা।

৪২। যে কিস্তি বা টাকা অদত্ত থাকে তাহা যেরূপে আদায় করিতে হইবে তাহার কথা।

### দ্বিতীয় অধ্যায়।

#### মহাল ও মধ্যস্বত্বের অধিকারিদের দ্বারা অধস্তন প্রজাদের স্থানে ওয়ার্কের খরচের হারহারীমতে অংশ আদায় হইবার কথা।

৪৩। মধ্যস্বত্বাধিকারী পভৃতির স্থানে মহালের অধিকা রর কিস্তি বা টাকার অদ্ধেক অংশ আদায় করিতে স্বত্ববান হইবার কথা।

৪৪। কৃষিকারি রায়তের স্থানে মধ্যস্বত্বাধিকারির টাকার অদ্ধেকাংশ আদায় করিতে স্বত্ববান হইবাব কথা।

## চতুর্থ ভাগ।

### প্রথম অধ্যায়।

#### বিবিধ বিধান।


ধারা।

৪৫। জলনিকাশের ওয়ার্কের সরকারী বাঁধ বিষয়ক আইনের অধীন হইবার কথা।

৪৬। জলপ্রণালীতে ও জলনির্গমের পথে ভেড়ী প্রভৃতি নির্ম্মাণ করিবার দণ্ডের কথা।

৪৭। আইনমতে গৃহীত ভূমি ও নির্ম্মিত ওয়ার্ক কালেক্টরে বর্ত্তিবার কথা।

৪৮। জলনিকাশ সংক্রান্ত ওয়ার্কের রক্ষার্থ খরচের অনুমানপত্র বৎসর বৎসর প্রস্তুত করিবার কথা।

৪৯। কমিশনরগণ প্রভৃতির সাক্ষ্য গ্রহণ সম্বন্ধে ক্ষমতার কথা।

৫০। নিষ্কর ভূমি অধীন মধ্যস্বত্ব বলিয়া বিবেচিত হইতে পারিবার কথা।

৫১। যে প্রকারে নোটিস জারী করিতে হইবে তাহার কথা।

৫২। যে ব্যক্তিরা নাম ও ঠিকানা রেজিষ্টরী করিয়া দেয় তাহাদিগকে নোটিস দিবার কথা।

৫৩। কোন কোন অনিয়ম বশতঃ কার্য্য অসিদ্ধ না হইবার কথা।

৫৪। প্রস্তাবের কিয়দংশ স্বতন্ত্র প্রস্তাব হইবে স্থানীয় গবর্ণমেন্টের ইহা আদেশ করিতে পারিবার কথা।

ধারা।

৫৫। স্থানীয় গবর্ণমেন্টের যে কোন ব্যক্তিকে কালেক্টরের জন্য কার্য্য করিবার ক্ষমতা প্রদান করিতে পারিবার কথা।

৫৬। কালেক্টরের অপরের প্রতি আপন ক্ষমতা অর্পণ করিতে পারিবার কথা।

৫৭। কমিশনরগণের ও কালেক্টরের কার্য্য ডিবিসনের কমিশনের কর্ত্তৃত্বাধীন হইবার কথা।

৫৮। স্থানীয় গবর্ণমেন্টের বণ্টন সংশোধন করিবার আদেশ ও কমিশনর নিযুক্ত করিতে পারিবার কথা।

৫৯। কমিশনরগণের বণ্টন সংশোধন করিবার কথা।

৬০। বণ্টন সংশোধন সম্বন্ধে কমিশনরগণের ক্ষমতার কথা।

৬১। সংশোধিত বণ্টন সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।


---

### দ্বিতীয় অধ্যায়।

#### বিধির কথা।


৬২। স্থানীয় গবর্ণমেন্টের বিধি করিবার ও তাহা রহিত করিবার ক্ষমতার কথা।


প্রথম তফসীল।—

দ্বিতীয় তফসীল।—

স্থানবিশেষের স্বাস্থ্যোন্নতির নিমিত্ত পয়ঃপ্রণালী প্রভৃতি নির্ম্মাণের সুবিধা করণার্থ আইনের পাণ্ডুলিপি।

যে হেতু বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশ সমূহের অন্তর্গত স্থান বিশেষের স্বাস্থ্যোন্নতির নিমিত্ত পয়ঃপ্রণালী প্রভৃতি নির্ম্মাণ করিবার সুবিধা করা বিহিত, অতএব নিম্নলিখিতমত বিধান করা যাইতেছে।

---

# প্রথম ভাগ।

## প্রথম অধ্যায়।

### সূচনা।

১ ধারা। (১) এই আইনটিকে বঙ্গদেশের স্বাস্থ্য বিধায়ক জলনিকাশ বিষয়ক ১৮৯ সালের আইন বলা যাইতে পারিবে।

নাম ব্যাপ্তি ও আরম্ভের কথা।

(২) বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের মধ্যে যে সকল স্থান কলিকাতা নগরের সীমার অন্তর্গত নয় ইহা সেই সমস্ত স্থানে প্রচলিত হইবে।

(৩) এবং ইহা যে তারিখে শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিপ্রাপ্ত হইয়া কলিকাতা গেজেটে প্রকাশিত হয় সেই তারিখ হইতে প্রবল হইবে।

২ ধারা। বিষয় বা সংযুক্ত বাক্যাবলীতে বিরোধী ভাবের কোন কথা না থাকিলে নিম্নলিখিত শব্দের সহিত ইহার পরে যে যে অর্থ সংযুক্ত করিয়া দেওয়া হইয়াছে এই আইনের প্রয়োজনার্থ ঐ ঐ শব্দের সেই সেই অর্থ হইবে।

অর্থনির্দ্দেশের কথা।

(১) স্থান বিশেষের সকল কৃষিকারী রায়ত কিম্বা অপর যে ব্যক্তিরা নিজে ঐ স্থান ব্যবহার ও দখল করে তাহারা বৎসর যত রাজস্ব বা খাজানা দেয়, কিম্বা রাজস্ব বা খাজানা না দিলেও যুক্তিযুক্তমতে ঐ স্থানের যত রাজস্ব বা খাজানা হইতে পারে, "বার্ষিক মূল্য" শব্দদ্বয়ে সেই রাজস্ব বা খাজানার সমষ্টি বুঝাইবে,

(২) যে ব্যক্তি ভূমি চাষ করিয়া তন্নিমিত্ত বৎসর এক শত টাকার অনধিক খাজানা দিয়া থাকে "কৃষিকারি রায়ত" শব্দদ্বয়ে তাহাকে বুঝাইবে।

ব্যাখ্যা।—শস্যদ্বারা খাজানা দেওয়া গেলে ভূম্যধিকারী শস্যের যে ভাগ পান ১৮৮০ সালের ৯ আইনমত মূল্যনিরূপণ বা পুনঃ মূল্য নিরূপণ হইবার ঠিক পূর্ব্বতন বৎসরে গড়ে তাহার যত টাকা মূল্য হয় সেই মূল্যই এই আইনের প্রয়োজনার্থ বার্ষিক মূল্য বলিয়া গণ্য হইবে।

(৩) "এঞ্জিনিয়র" শব্দে জেলার এঞ্জিনিয়র বা অপর যে এঞ্জিনিয়র স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক এই আইনমত এঞ্জিনিয়রের কর্ম্ম করণার্থ বিশেষমতে নিযুক্ত হন সেই এঞ্জিনিয়রকে বুঝাইবে।

(৪) "মহাল" শব্দে উপস্থিত সময়ের প্রচলিত আইন অনুসারে জেলার কালেক্টর সাহেব মালগুজারী ভূমির ও লাখেরাজ ভূমির যে যে সাধারণ রেজিষ্টর প্রস্তুত করিয়া রাখেন তাহাতে একই দফার মধ্যে যে ভূমি লেখা যায় সেই ভূমি বুঝাইবে এবং ইহার মধ্যে

(ক) কৃষিকারী রায়তের যোত ভিন্ন যে ভূমির রাজস্ব কি খাজানা নিজ কালেক্টর সাহেবকে কিম্বা তাহা আদায় করণার্থ তাঁহার বিশেষমতে নিযুক্ত কোন ব্যক্তিকে দেওয়া যায় সেই ভূমি,

(খ) পতিত ভূমি বিক্রয় কি দান কি পাট্টাবিলি কি পরিষ্কার করণার্থ গবর্ণমেণ্ট কর্ত্তৃক কি গবর্ণমেণ্টের অনুমতিক্রমে যে বিধি করা যায় সেই বিধিমতে প্রাপ্ত ভূমিও গণ্য।

(৫) "মহালের কি মধ্যস্বত্বের অধিকারী" বলিতে ঐ ভূমির সকল কি কোন অধিকারীকে বুঝাইবে। দুই কি তদধিক ব্যক্তি সাধারণ অধিকারী হইলে তাঁহারা এই আইন অনুসারে একত্র ও স্বতন্ত্র দায়ী হইবেন।

(৬) কমিশনরগণের প্রতি এই আইন অনুসারে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তাঁহারা যে স্থান বিশেষের সর্ব্বত্র সেই ক্ষমতা পরিচালন করিতে অনুজ্ঞাত হন কমিশনরগণ সম্বন্ধে 'স্থান বিশেষ" বলিতে সেই স্থানবিশেষ বুঝাইবে।

(৭) "মধ্যস্বত্ব শব্দে পূর্ব্বনির্দ্দিষ্ট মহাল ভিন্ন এবং কৃষিকারী রায়তদের স্বার্থ ভিন্ন খাজানাদায়ী বা অন্যরূপ ভূমিগত সকল স্বার্থ গণ্য।

(৮) "কালেক্টর" শব্দে এই আইনমত কোন প্রদেশের বিষয়ীভূত সমুদয় বা অধিকাংশ ভূমি যে জেলায় থাকে সেই জেলার রাজস্ব সংক্রান্ত বিচারাধিকারের ভারপ্রাপ্ত কর্ম্মচারিকে বুঝাইবে। দুই কিম্বা তদধিক জেলার মধ্যে কোন্ জেলায় অধিকাংশ ভূমি আছে তদ্বিষয়ে সন্দেহ উপস্থিত হইলে রেবিনিউ বোর্ড সেই কথার নিষ্পত্তি করিবেন এবং ঐ নিষ্পত্তি চূড়ান্ত হইবে।

(৯) এই আইন অনুসারে যাঁহারা ড্রেনেজ কমিশনরের পদে নিযুক্ত হইবেন "কমিশনরগণ" শব্দে তাঁহাদিগকে বুঝাইবে।

## দ্বিতীয় অধ্যায়।

### কমিশনরগণের নিয়োগ বিষয়ক ও কার্য্য চালাইবার বিধি।

কমিশনরগণের নিয়োগের কথা।

৩ ধারা। জলনিকাশ দ্বারা স্থানবিশেষের স্বাস্থ্যের উন্নতি বিধান করা যাইতে পারে এরূপ বিশ্বাস করিবার কারণ থাকিলে স্থানীয় গবর্ণমেণ্ট যদি উপযুক্ত বিবেচনা করেন তবে—

(ক) আপন প্ররোচনায়, কিম্বা

(খ) ঐ স্থানবিশেষ যে জেলার অন্তর্গত সেই জেলার মাজিষ্ট্রেট তদর্থে যে লিখন দেন সেই লিখনক্রমে, কিম্বা

(গ) জেলা বোর্ড জেলার মাজিষ্ট্রেটের নিকট লিখিয়া দরখাস্ত করিলে ঐ দরখাস্তক্রমে,

জনের কম না হয় এরূপ সংখ্যক ব্যক্তিকে এই আইনের বিধান আমলে আনিবার জন্য ড্রেনেজ কমিশনর নিযুক্ত করিতে পারিবেন। ঐ ব্যক্তিদের অধিকাংশেরই এই যোগ্যতা থাকা চাই যে তাঁহারা ঐ স্থানবিশেষের মধ্যে মহালের কি মধ্যস্বত্বের অধিকারী বা ঐরূপ অধিকারিদের পক্ষে কার্য্যনির্ব্বাহক হইবেন।

কমিশনরগণের অপসারণের কথা।

৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে কমিশনরগণের মধ্যে কাহাকেও অপসারিত করিতে কিম্বা তাঁহাদের কাহারো পদত্যাগপত্র গ্রহণ করিতে পারিবেন কিম্বা তাঁহাদের সংখ্যা বৃদ্ধি করিতে ও কোন কমিশনরের মৃত্যু হইলে কিম্বা কোন কমিশনর অবসর গ্রহণ করিলে বা অপসারিত হইলে কিম্বা ঐ স্থানবিশেষ যে জেলার অন্তর্গত সেই জেলায় আর না বাস করিলে তাঁহার স্থানে অপর ব্যক্তিকে নিযুক্ত করিতে পারিবেন।

কিন্তু কমিশনরগণের অধিকাংশ ব্যক্তিরই সর্ব্বদাই পূর্ব্বোক্তমত যোগ্যতাবিশিষ্ট হওয়া চাই।

চেয়ারম্যান নিয়োগের কথা।

৫ ধারা। যে ব্যক্তিরা তদ্রূপে পূর্ব্বোক্তমত কমিশনর নিযুক্ত হন স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে তাঁহাদের একজনকে কমিশনরগণের চেয়ারম্যান নিযুক্ত করিবেন।

সাধারণ অধিবেশনের কথা। কোরমের কথা।

৬ ধারা। (১) কমিশনরগণ কার্য্যনির্ব্বাহের জন্য প্রতি তিন মাসের মধ্যে অন্ততঃ একবার সাধারণ সভায় অধিবেশন করিবেন।

(২) কমিশনরগণ সময়ে সময়ে যেরূপ স্থির করেন তদ্রূপ দিবস ও সময়ে ঐরূপ সভার অধিবেশন হইবে।

(৩) কমিশনরগণের প্রত্যেক সভায় পাঁচ জন মেম্বর লইয়া কোরম হইবে।

জরুরী সভার কথা।

৭ ধারা। চেয়ারম্যান যখনই উপযুক্ত বিবেচনা করেন তখনই কমিশনরগণের জরুরী সভা আহ্বান করিতে পারিবেন এবং তিন জন কমিশনর লিখিয়া প্রার্থনা করিলে জরুরী সভা আহ্বান করিবেন।

সভায় চেয়ারম্যানের অধ্যক্ষতা করিবার কথা।

৮ ধারা। কমিশনরগণের প্রত্যেক সভায় চেয়ারম্যান অধ্যক্ষতা করিবেন, কিন্তু চেয়ারম্যানের অনুপস্থিতি কালে কোন সভায় উপস্থিত কমিশনরগণ আপনাদের মধ্যে একজনকে অধ্যক্ষতা করণার্থ মনোনীত করিতে পারিবেন।

সভা মূলতবী রাখিবার কথা।

৯ ধারা। যে সভায় কমিশনরগণের কোরম উপস্থিত থাকে সেই সভার সভাপতি সভার সম্মতি লইয়া এক সময় হইতে সময়ান্তরে ও এক স্থান হইতে অপর স্থানে সভা মুলতবী রাখিতে পারিবেন।

ভোটের কথা।

১০ ধারা। (১) কমিশনরগণের কোন সভায় মত গ্রহণ করা হইলে, সভাপতি উপস্থিত কমিশনরগণের ভোট গ্রহণ করিবেন এবং যে অবধারণটি ঐ রূপ মতগ্রহণ কালে প্রদত্ত বেশী ভোট দ্বারা সমর্থিত হয় তাহাই ঐ সভায় কমিশনরগণের অবধারণ বলিয়া বিবেচিত হইবে।

(২) ভোট সমান হইবার সকল স্থলেই সভাপতির দ্বিতীয় বার বা বেশী একটী ভোট দিবার অধিকার থাকিবে।

---

# দ্বিতীয় ভাগ।

## প্রথম অধ্যায়।

### জলনিকাশের প্রস্তাব বিষয়ক বিধি।

কমিশনরগণের জরীপ প্রভৃতি করিবার আদেশ দিবার ও রিপোর্ট সুদ্ধ স্থানীয় গবর্ণমেণ্টে পাঠাইবার কথা।

১১ ধারা। তিন ধারানুসারে কমিশনরগণ নিযুক্ত হইলে তাঁহারা ঐ স্থান বিশেষের জলনিকাশের জন্য নক্‌সা ও অনুমানপত্র সমেত জরীপের কাগজপত্র প্রস্তুত করিবার নিমিত্ত অবিলম্বে এঞ্জিনিয়রের প্রতি আদেশ করিবেন এবং ঐ সমস্ত প্রাপ্ত হইবার র মধ্যে উহা তাঁহাদের স্বাক্ষরিত একখানি রিপোর্ট সুদ্ধ স্থানীয় গবর্ণমেণ্টে প্রেরণ করিবেন। ঐ রিপোর্টে নিম্নলিখিত বিষয়গুলি থাকিবে।—

(ক) প্রস্তাবিত কার্য্যের বর্ণনাসূচক বিবরণ।

(খ) ঐ স্থান বিশেষের মধ্যে মহালের ও মধ্যস্বত্বের যে অধিকারীরা ও কৃষিকারী রায়তেরা থাকেন তৎপ্রদর্শক ও ঐ স্থানবিশেষের বার্ষিক মূল্য-প্রদর্শক বিবরণ।

(গ) ঐ স্থান বিশেষের বার্ষিক মূল্য ধরিয়া মহালের ও মধ্যস্বত্বের অধিকারীদের ও কৃষিকারী রায়তদের উপর যে অনুপাতে প্রস্তাবিত কার্য্যের খরচা পড়িবে তাহার অনুমানপত্র।

১২ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট ঐ রিপোর্ট, জরীপের কাগজপত্র, নক্সা ও অনুমানপত্র বিবেচনা করিয়া দেখিবেন এবং উহাতে যোগ করিতে বা উহা পরিবর্ত্তিত বা সংশোধিত করিতে পারিবেন এবং তাহার পর ঐরূপ প্রত্যেক যোগ, পরিবর্ত্তন বা সংশোধন সমেত ঐ রিপোর্ট, জরীপের কাগজপত্র, নক্সা ও অনুমানপত্র কমিশনরগণের নিকট ফিরাইয়া দিবেন।

স্থানীয় গবর্ণমেন্টের রিপোর্ট প্রভৃতি বিবেচনা করিয়া দেখিবার ও কমিশনরগণকে ফিরাইয়া দিবার কথা।

১৩ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট কোন যোগ, পরিবর্ত্তন বা সংশোধন করিয়া থাকিলে কমিশনরগণ সেই যোগ, পরিবর্ত্তন বা সংশোধন সমেত ঐ রিপোর্ট, জরীপের কাগজপত্র, নক্সা ও অনুমানপত্র ফিরিয়া পাইবার এক মাসের মধ্যে প্রস্তাবিত কার্য্যের দ্বারা যে ভূমির অবস্থান্তর ঘটিবে সেই ভূমির কোন অংশ যে গ্রামে থাকে তদ্রূপ প্রত্যেক গ্রামে ঐ জিলার প্রচলিত ভাষায় একটি বিজ্ঞাপন প্রকাশ করাইবেন।

রিপোর্ট প্রভৃতির নোটিস কমিশনরগণের প্রকাশ করা হইবার কথা।

১৪ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার লিখিত বিজ্ঞাপন এতৎসংযুক্ত প্রথম তফসীলের পাঠে হইবে এবং গ্রামের কোন সুপ্রকাশ স্থানে এবং যে মুন্সেফের আদালতের বিচারাধিকারের মধ্যে এবং যে পুলিস থানা ও ডাকঘরের এলাকার মধ্যে ঐ গ্রাম বা গ্রামের কোন অংশ থাকে সেই আদালতে ও তদ্রূপ প্রত্যেক পোলীস থানায় ও ডাকঘরে ঐ বিজ্ঞাপন লাগাইয়া দিয়া উহা প্রকাশ করা যাইতে পারিবে।

বিজ্ঞাপনের পাঠের কথা।

১৫ ধারা। ঐ রূপ বিজ্ঞাপন প্রকাশিত হইবার র মধ্যে কমিশনরগণ জেলা বোর্ডের প্রতি কোন নির্দ্দিষ্ট সময়ের মধ্যে প্রস্তাব গ্রাহ্য করণ সম্বন্ধে সম্মতি বা অসম্মতি প্রকাশ করিবার আদেশ করিবেন।

কমিশনরগণের জেলা বোর্ডকে প্রস্তাবে সম্মতি দিবার বা অসম্মত হইবার আদেশ করিবার কথা।

১৬ ধারা। যদি জেলা বোর্ড প্রস্তাব গ্রাহ্যকরণ সম্বন্ধে সম্মতি প্রকাশ করেন তাহা হইলে কমিশনরগণ জরীপ, প্রস্তাব, নক্সা ও অনুমানপত্র ও তৎসম্বন্ধে সকল আপত্তি বিবেচনা করিয়া দেখিতে প্রবৃত্ত হইবেন এবং উহা গ্রাহ্য করিতে পারিবেন কিম্বা উহা পরিবর্ত্তিত বা সংশোধিত করিতে পারিবেন এবং তদ্রূপে সংশোধিত প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্র গ্রাহ্য করিতে পারিবেন কিম্বা প্রস্তাব অগ্রাহ্য করিতে পারিবেন।

কমিশনরগণের প্রস্তাব গ্রাহ্য সংশোধিত বা অগ্রাহ্য করিতে পারিবার কথা।

১৭ ধারা। যদি জেলা বোর্ড প্রস্তাব গ্রাহ্য করণ সম্বন্ধে অসম্মতি প্রকাশ করেন তাহা হইলে জরীপ, নক্সা ও অনুমানপত্রের খরচা ও যে এঞ্জিনিয়রকে উহা প্রস্তুত করিকরিবার আদেশ হইল তাঁহার বেতন জেলা বোর্ড কর্ত্তৃক প্রদত্ত হইবে, এবং ত্রুটি হইলে স্থানীয় গবর্ণমেন্ট ডিষ্ট্রিক্টফণ্ড ক্রোক করিয়া তৎসম্বন্ধে এরূপ কার্য্য করিতে পারিবেন যেন স্থানীয় কর্ত্তৃপক্ষদের ঋণ গ্রহণ বিষয়ক ১৮৭৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধানানুসারে উহা ক্রোক করা হইয়াছে।

জরীপ প্রভৃতির খরচ জেলা বোর্ডের দিতে হইবার কথা। ত্রুটি হইলে প্রতিকারের কথা।

১৮ ধারা। যদি কমিশনরগণ প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্র কিম্বা ১৬ ধারার লিখিত উহার কোন পরিবর্ত্তন বা সংশোধন গ্রাহ্য করেন তাহা হইলে তাঁহারা ঐ প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্র কিম্বা উহার কোন পরিবর্ত্তন বা সংশোধন তাঁহাদের কর্ত্তৃক গ্রাহ্য হইবার পর এক মাসের মধ্যে স্থানীয় গবর্ণমেন্টের নিকট অর্পণ করাইবেন এবং স্থানীয় গবর্ণমেন্ট যে রূপ উপযুক্ত বিবেচনা করেন ঐ রূপে গ্রাহ্য করা প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্র বা উহার কোন অংশ তদ্রূপে মঞ্জুর করিতে পারিবেন।

প্রস্তাব প্রভৃতি কমিশনরগণ কর্ত্তৃক গ্রাহ্য হইলে স্থানীয় গবর্ণমেন্টে অর্পিত হইবার কথা।

১৯ ধারা। (১) অগ্রে স্থানীয় গবর্ণমেন্টের সম্মতি লইয়া কমিশনরগণ যে কোন সময়ে তাঁহাদের কর্ত্তৃক গ্রাহ্য করা কোন প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্র পুনর্ব্বার বিবেচনা করিয়া দেখিতে, এবং উহাতে যোগ করিতে কিম্বা উহা পরিবর্ত্তিত বা সংশোধিত করিতে পারিবেন। এবং ঐরূপ যোগ পরিবর্ত্তন বা সংশোধন তাঁহাদের কর্ত্তৃক গ্রাহ্য করা হইলে তাঁহারা উহা স্থানীয় গবর্ণমেন্টের নিকট উপস্থিত করাইবেন এবং স্থানীয় গবর্ণমেন্ট যে রূপ উপযুক্ত বিবেচনা করেন সেই রূপে ঐ যোগ, পরিবর্ত্তন বা সংশোধন কি উহার কোন অংশ মঞ্জুর করিতে পারিবেন। এবং সেই সময় হইতে এই আইনের বিধান ঐ যোগ, পরিবর্ত্তন বা সংশোধন সম্বন্ধে এই রূপে খাটিবে যেন উহা আদিম প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্রের অংশ ছিল।

কমিশনরগণের গ্রাহ্যকরা প্রস্তাব প্রভৃতি পুনর্ব্বার বিবেচনা করিতে পারিবার কথা।

(২) ঐ রূপ প্রত্যেক যোগ, পরিবর্ত্তন বা সংশোধন গ্রাহ্য করা হইবার পর কমিশনরগণ যে রূপ উপযুক্ত বিবেচনা করেন সেই রূপে তাঁহাদিগের কর্ত্তৃক প্রকাশিত করা যাইবে।

(৩) কোন অধিবেশনে উপস্থিত মেম্বরদের অধিকাংশ ব্যক্তি ৩ ধারার আদেশ অনুসারে যোগ্যতাবিশিষ্ট না হইলে ঐ রূপ কোন যোগ, পরিবর্ত্তন বা সংশোধন ঐ অধিবেশনে গ্রাহ্য হইবে না।

২০ ধারা। (১) কোন পূর্ব্ব প্রকাশিত প্রস্তাবের দ্বারা যে ভূমির অবস্থান্তর ঘটিবার কথা অপর কোন প্রস্তাবের ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুযায়িক যে কোন যোগ, পরিবর্ত্তন বা সংশোধন ক্রমে সেই ভূমি ছাড়া অপর কোন ভূমির অবস্থান্তর ঘটিতে পারে ঐ অপর ভূমির কোন অংশ যে গ্রামে থাকে তদ্রূপ প্রত্যেক গ্রামে সেই যোগ পরিবর্ত্তন বা সংশোধন যাবৎ এই আইনের ১৩ ধারার বিধানানুসারে অন্যূন পনর দিবস কাল প্রকাশিত না হয় তাবৎ কমিশনরগণ ঐ যোগ, পরিবর্ত্তন বা সংশোধন গ্রাহ্য করিবেন না।

*সংশোধিত প্রস্তাব প্রভৃতি প্রকাশিত না হওয়া পর্য্যন্ত গ্রাহ্য না করিবার কথা।*

(২) জেলা বোর্ড ঐ যোগ, পরিবর্ত্তন বা সংশোধন গ্রাহ্য হওয়া সম্বন্ধে সম্মতি প্রকাশ না করিলে উহা গ্রাহ্য করা যাইবে না।

২১ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুর করা কোন প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্রের বা উহার কোন অংশের লিখিত কোন জলনিকাশ কার্য্যের জন্য যে ভূমির প্রয়োজন হইবার সম্ভাবনা তাহা ভূমি গ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইনের কিম্বা রাজকীয় কার্য্যের নিমিত্ত ভূমি গ্রহণার্থ উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনের বিধানানুসারে গ্রহণ করা যাইতে পারিবে।

*জলনিকাশ কার্য্যের জন্য আবশ্যক ভূমি যে প্রকারে গ্রহণ করিতে হইবে তাহার কথা।*

২২ ধারা। (১) স্থানীয় গবর্ণমেণ্ট উপযুক্ত বিবেচনা করিলে মঞ্জুর করা প্রস্তাব, জরীপ, নক্সা ও অনুমানপত্রের বা উহার কোন অংশের নির্দ্দিষ্ট জলনিকাশ কার্য্য তদর্থে স্থানীয় গবর্ণমেণ্টের নিযুক্ত কোন কর্ম্মচারির দ্বারা সম্পাদিত হইবার আজ্ঞা করিতে পারিবেন।

*জলনিকাশ কার্য্য সম্পাদনার্থ স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা করিতে পারিবার কথা।*

(২) ঐ কর্ম্মচারী ঐ সকল কার্য্য সম্পাদিত করাইতে পারিবেন এবং তদভিপ্রায়ে স্বয়ং বা তাঁহার এজেণ্টেরা বা কর্ম্মকারকেরা কোন ভূমিতে বা ভূমির উপর প্রবেশ করিয়া তথায় আবশ্যক কার্য্য করিতে পারিবেন।

---

## দ্বিতীয় অধ্যায়।

### ক্ষতিপূরণের কথা।

২৩ ধারা। এই আইন অনুসারে আরম্ভ করা বা সম্পাদিত কোন প্রস্তাব বা ওয়ার্কের দ্বারা কোন ব্যক্তির সম্পত্তির হানি করা হইয়াছে সেই ব্যক্তি এরূপ বলিলে এই আইনের তেত্রিশ ধারামতে ঐ ওয়ার্ক সমাপ্ত হইবার সার্টিফিকেট প্রদত্ত হইবার পর এক মাসের মধ্যে তিনি প্রস্তাব বা ওয়ার্কের দ্বারা ঐ সম্পত্তির প্রকৃতই যে ক্ষতি হইয়াছে ও ভবিষ্যতে যে ক্ষতি হইবার সম্ভাবনা সেই ক্ষতি সম্বন্ধে কমিশনরগণের নিকট ক্ষতি পূরণের দাওয়া উপস্থিত করিতে পারিবেন।

*প্রস্তাব বা ওয়ার্কের দ্বারা যে ক্ষতি হয় তজ্জন্য ক্ষতিপূরণ দাওয়া করিতে পারিবার কথা।*

২৪ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে কোন দাওয়া উপস্থিত করা হইলে কমিশনরগণ তাহা যথারীতি বিবেচনা করিয়া দেখিবেন এবং ক্ষতি হইয়াছে বা ক্ষতি হইবার সম্ভাবনা তাঁহাদের এরূপ প্রতীতি হইলে তাঁহারা যত টাকা ন্যায্য ও যুক্তিযুক্ত বলিয়া বিবেচনা করেন ক্ষতিপূরণ বলিয়া তত টাকা নিরূপণ করিবেন।

*কমিশনরগণের ঐরূপ দাওয়া বিবেচনা করিয়া দেখিবার ও ক্ষতিপূরণের টাকা নিরূপণ করিবার কথা।*

২৫ ধারা। এই আইনের ২৪ ধারানুসারে যে ব্যক্তি ক্ষতিপূরণের দাওয়া করেন যদি তিনি তদ্রূপে নিরূপিত টাকা গ্রহণ করিতে সম্মত হন তাহা হইলে তাঁহাকে ঐ টাকা দেওয়া যাইবে। যদি তিনি ঐ টাকা গ্রহণ করিতে অসম্মত হন তাহা হইলে ভূমি গ্রহণ বিষয়ক ১৮৭০ সালের আইনের ১৫ ধারাক্রমে কালেক্টর যে প্রকারে প্রশ্নার্পণ করিবার ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন কমিশনরগণ সেই প্রকারে দেওয়ানী আদালতে প্রশ্নার্পণ করিবেন এবং তদ্রূপে অর্পিত প্রশ্ন সম্বন্ধে উক্ত আইনের তৃতীয় ভাগের বিধান খাটিবে।

*নিরূপিত ক্ষতিপূরণের টাকা গ্রাহ্য করা না হইলে দেওয়ানী আদালতে প্রশ্নার্পণ করিবার কথা।*

২৬ ধারা। ঐরূপ যে সম্পত্তির পূর্ব্বোক্তমত ক্ষতি হইয়াছে যখন সেই সম্পত্তিতে স্বার্থযুক্ত ব্যক্তিরা কমিশনরগণের নিরূপিত ক্ষতিপূরণের টাকা গ্রহণ করিতে সম্মত হন কিন্তু ঐ টাকা কি উহার কোন অংশের বণ্টন সম্বন্ধে কোন বিবাদ উপস্থিত হয় কিম্বা যখন ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে প্রশ্নার্পণক্রমে আদালত কর্ত্তৃক ক্ষতিপূরণের টাকা নিরূপিত হয় এবং ঐরূপ বিবাদ উপস্থিত হয় তখন কমিশনরগণ ঐ বিবাদ দেওয়ানী আদালতের নিষ্পত্তির জন্য অর্পণ করিবেন এবং তদ্রূপে অর্পিত প্রশ্ন সম্বন্ধে উক্ত ভূমিগ্রহণ বিষয়ক আইনের চতুর্থ ভাগের বিধান খাটিবে।

*টাকার বণ্টন সম্বন্ধীয় বিবাদ যেরূপে নিষ্পত্তি করিতে হইবে তাহার কথা।*

২৭ ধারা। যে স্থলে কমিশনরগণের নিরূপিত ক্ষতিপূরণের টাকার পরিমাণ এক হাজার টাকার অধিক না হয় সেই স্থলে জেলার সরেন ও এলাকা বিশিষ্ট প্রধান দেওয়ানী আদালত এই আইনের ২৬ ধারানুসারে অর্পিত প্রশ্ন ঐ জেলার কোন সবর্ডিনেট জজ বা মুনসেফের নিকট অর্পণ করিতে পারিবেন এবং ঐ সবর্ডিনেট জজ বা মুনসেফ ঐ বিষয় শুনিতে ও নিষ্পত্তি করিতে পারিবেন।

*যে স্থলে সবর্ডিনেট জজ ও মুনসেফের নিকট প্রশ্ন অর্পিত হইতে পারিবে তাহার কথা।*

## তৃতীয় অধ্যায়।

### ব্যয় ও বণ্টনের কথা।

ওয়ার্ক নির্ম্মাণের খরচের মধ্যে যে যে টাকা ধরিতে হইবে তাহার কথা।

**২৮ ধারা।** এই আইনের অভিপ্রায় কার্য্যে পরিণত করণার্থ যত টাকা ব্যয় হয় সেই সমুদয় টাকা সমেত—

(ক) এই আইনের প্রয়োজনার্থ গৃহীত ভূমির জন্য ক্ষতিপূরণ স্বরূপ,—

(খ) এই আইনমত কোন প্রস্তাব বা ওয়ার্ক সম্পাদন করিতে যে ক্ষতি করা হয় অজ্জন্য,—

(গ) এঞ্জিনিয়র, কর্ম্মচারী, চাকর কিম্বা শিরিস্তার বেতন স্বরূপ,—

(ঘ) জরীপ, নকসা, অনুমানপত্র ও মূল্য নিরূপণের জন্য এবং প্রস্তাব গ্রাহ্য হইবার পূর্ব্ববর্ত্তীই হউক কি পরবর্ত্তীই হউক ঐ জরীপাদি সংক্রান্ত সকল আনুষঙ্গিক খরচ বলিয়া যত টাকা দেওয়া হয়।

তাহা ওয়ার্ক নির্ম্মাণের খরচের মধ্যে ধরিতে হইবে ও ওয়ার্ক নির্ম্মাণের খরচ বলিয়া বিবেচনা করা যাইবে ও সরকারী ফণ্ড হইতে অগ্রিম টাকা প্রদান দ্বারা নির্ব্বাহ করা যাইতে পারিবে।

সরকারী ফণ্ড হইতে অগ্রিম দত্ত টাকার উপর সুদের হারের কথা।

**২৯ ধারা।** (১) ঠিক পূর্ব্ববর্ত্তী ধারায় যে অগ্রিম টাকার উল্লেখ হইল তাহার উপর বার্ষিক শত করা পাঁচ টাকা হারে সুদ চলিবে।

(২) পশ্চাল্লিখিত বিধানমতে কমিশনরগণের নিকট ওয়ার্কের সমাপ্তির সার্টিফিকেট দেওয়া যাইবার পূর্ব্বে ঐরূপ যত সুদ পাওনা হয় তাহা ঐরূপ সমাপ্তির সার্টিফিকেট তদ্রূপে প্রদত্ত হইল, আসল যত টাকা অগ্রিম দেওয়া হয় তাহার মোট পরিমাণের সহিত যোগ করা যাইবে এবং ওয়ার্ক নির্ম্মাণের খরচের মধ্যে ধরা হইয়াছে ও ঐ খরচের অংশ বলিয়া বিবেচিত হইবে।

যে টাকা বণ্টন ও রিপোর্টের মধ্যে ধরা যায় নাই তাহা আদায় করিবার কথা।

**৩০ ধারা।** ২৮ ধারার লিখিত যে কোন টাকা অনবধানতাবশতঃ কি অপর কোন কারণে ৩২ ও ৩৩ ধারানুসারে কৃত বণ্টন ও রিপোর্টের মধ্যে ধরা যায় নাই তাহা এরূপে চার্জ্জ ও আদায় করা যাইতে পারিবে যেন উহা ঐ বণ্টনের মধ্যে ধরা গিয়াছিল।

কিন্তু ঐ টাকা পাওনা হইবার সময় ৩৯ ধারার (২) দফানুসারে দেয় যে যে কিস্তি দিতে বাকী থাকে যতগুলি কিস্তি সেই সেই কিস্তির সহিত মিলে ততগুলি সমান বার্ষিক কিস্তিতে ঐ টাকা দিতে হইবে।

ওয়ার্ক প্রকৃতি চূড়ান্তরূপে সমাপ্ত না হওয়া পর্য্যন্ত ভারপ্রাপ্ত কর্ম্মচারির টিহা কতদূর হইয়াছে ইহা রিপোর্ট করিবার কথা।

**৩১ ধারা।** (১) ওয়ার্কের ভারপ্রাপ্ত কর্ম্মচারী যাবৎ ওয়ার্ক চূড়ান্তরূপে সমাপ্ত না হয় তাবৎ প্রতি তিন মাস অন্তর এক বার ওয়ার্ক যতদূর হইয়াছে ও ঠিক পূর্ব্ববর্ত্তী রিপোর্ট যে দিবস পর্য্যন্ত ধরিয়া লেখা হইয়াছিল সেই দিবস হইতে ঐ ওয়ার্কের উপর যে ব্যয় হয় তাহার এক খানি বিস্তারিত রিপোর্ট কমিশনরগণের নিকট অর্পণ করিবেন।

(২) বঙ্গদেশের গবর্ণমেন্টের পাবলিক ওয়ার্কস একৌন্টের এগজামিনর কিম্বা স্থানীয় গবর্ণমেন্ট তদর্থে অপর যে কর্ম্মচারিকে ক্ষমতা প্রদান করেন তিনি ২৮ ধারার বিধানানুসারে যত টাকা অগ্রিম প্রদত্ত হয় ও ঐ টাকা যে যে তারিখে অগ্রিম প্রদত্ত হয় সময়ে সময়ে তাহার সার্টিফিকেট দিবেন। এবং ঐরূপ প্রত্যেক সার্টিফিকেটে যে যে টাকা অগ্রিম প্রদত্ত হইয়াছে বলিয়া লিখিত থাকে তাহা তদ্রূপে অগ্রিম প্রদত্ত হইবার সম্বন্ধে এবং ক্রমান্বয়ে যে যে তারিখে তদ্রূপে প্রদত্ত হইল সেই সেই তারিখ সম্বন্ধে ঐ সার্টিফিকেটই চূড়ান্ত ও সিদ্ধান্ত প্রমাণ হইবে।

ওয়ার্ক সমাপ্ত হইলে কমিশনরগণের মহালের অধিকারিদের মধ্যে দায়িত্ব বণ্টন করিয়া দিবার কথা।

**৩২ ধারা।** ওয়ার্ক সমাপ্ত হইলেই ওয়ার্কের ভারপ্রাপ্ত কর্ম্মচারী কমিশনরগণের নিকট ঐ সমাপ্তির সার্টিফিকেট দিবেন এবং কমিশনরগণের নিকট ওয়ার্কের ভারপ্রাপ্ত কর্ম্মচারি কর্ত্তৃক ওয়ার্ক সমাপ্ত হইবার সার্টিফিকেট প্রদত্ত হইবার পর তিন মাসের মধ্যে তাঁহারা স্থানীয় গবর্ণমেন্ট কর্ত্তৃক ৬০ ধারামতে এতদর্থে প্রণীত বিধি অনুসারে যে অনুপাত ধার্য্য করেন সেই অনুপাতে ঐ স্থান বিশেষের অন্তর্গত মহালের অধিকারীদিগের মধ্যে ওয়ার্ক প্রস্তুত করিবার মোট খরচ দিবার দায়িত্ব বণ্টন করিয়া দিতে প্রবৃত্ত হইবেন।

ঐরূপ দায়ী করা মহালের অধিকারিদের নামের রিপোর্ট কমিশনরগণের প্রকাশ করিবার কথা।

**৩৩ ধারা।** (১) কমিশনরগণ ঐ স্থান বিশেষের অন্তর্গত মহালের অধিকারিদের দেয় টাকা বণ্টন করিয়া দিবার পর সুবিধামত যত শীঘ্র হইতে পারে একখানি রিপোর্ট প্রস্তুত করিয়া প্রকাশ করিবেন। ঐ রিপোর্টে মহালের যে অধিকারিদিগকে কালেক্টর সাহেবের নিকট ঐ টাকা দিতে দায়ী করা হইয়াছে ক্রমান্বয়ে তাহাদের নাম ও প্রত্যেক অধিকারির যত টাকা দিতে হইবে তাহার উল্লেখ থাকিবে।

(২) ঐ রিপোর্টের একখানি নকল কালেক্টরের মারফত ডিবিসনের কমিশনর কর্ত্তৃক দৃঢ়ীকৃত হইবার জন্য ঐ কমিশনরের নিকট প্রেরিত হইবে।

কমিশনরগণ বণ্টন ও রিপোর্ট করিতে শৈথিল্য করিলে যে কার্য্যপ্রণালী অবলম্বিত হইবে তাহার কথা।

**৩৪ ধারা।** (১) সমুদয় ওয়ার্ক সমাপ্ত হইবার সার্টিফিকেট পূর্ব্বোক্তমতে কমিশনরগণের নিকট প্রদত্ত হইবার পর যদি তাঁহারা পূর্ব্বোক্তমতে দেয় টাকার বণ্টনে প্রবৃত্ত হইতে কিম্বা পূর্ব্বোক্তমত রিপোর্ট করিতে ছয়মাস কাল শৈথিল্য করেন বা অসম্মত হন কিম্বা ইহার পরবর্ত্তী বিধানানুসারে অধিকতর বিবেচনা ও সংশোধনের নিমিত্ত তাঁহাদের নিকট কোন রিপোর্ট ও বণ্টনপত্র ফিরাইয়া দিবার পর দুই মাস কাল যদি

তাঁহারা আদিষ্টমত অধিকতর বিবেচনা ও সংশোধন করণে প্রবৃত্ত হইতে শৈথিল্য করেন বা অসম্মত হন, তাহা হইলে কালেক্টর তাঁহাদিগকে পূর্ব্বোক্তমতে প্রবৃত্ত হইবার আদেশ করিয়া তাঁহাদের উপর একখানি নোটিস দিতে পারিবেন।

(২) যদি ঐরূপ নোটিস দিবার পর এক মাস ধরিয়া কমিশনরগণ তদ্রূপ কার্য্যে প্রবৃত্ত হইতে শৈথিল্য করেন তাহা হইলে স্থানীয় গবর্ণমেণ্ট যে বা যে যে কর্ম্মচারীকে নিযুক্ত করা উপযুক্ত বিবেচনা করেন ঐ বণ্টনপত্র ও রিপোর্ট প্রস্তুত করিবার বা বিবেচনা করিয়া দেখিবার ও সংশোধন করিবার এবং ঐ বণ্টন-পত্র ও রিপোর্ট সম্বন্ধে এতদ্দ্বারা কমিশনরগণের প্রতি যে সকল পরবর্ত্তী কার্য্য করিবার আদেশ হইল বা ক্ষমতা প্রদত্ত হইল সেই সকল বা তন্মধ্যে কোন কার্য্য করিবার জন্য সেই বা সেই সেই কর্ম্মচারিকে নিযুক্ত করিতে পারিবেন।

(৩) তদ্রূপে প্রস্তুত বা সংশোধিত প্রত্যেক বণ্টনপত্র ও রিপোর্ট ও তদ্রূপে কৃত ঐরূপ প্রত্যেক কার্য্য কমি শনরগণ কর্ত্তৃক প্রস্তুত, সংশোধিত বা কৃত হইবার ন্যায় বলবৎ ও ফলবৎ হইবে।

৩৫ ধারা। (১) ৩২ ও ৩৩ ধারার বিধানানুসারে কোন বণ্টনপত্র ও রিপোর্ট করা হইলে, কমিশনর-গণ ঐ স্থান বিশেষের অন্তর্গত প্রত্যেক গ্রামে উহার একখানি নকল লটকাইয়া দিয়া এবং কালেক্টরের ও মহকুমার কর্ত্তৃপক্ষের আফিসে ও যে মুনসেফী আদালতের এলাকার মধ্যে ও যে পোলীসের থানার ও ডাকঘরের সীমার মধ্যে ঐ গ্রাম বা গ্রামের কোন অংশ থাকে তদ্রূপ প্রত্যেক মুনসেফী আদালতে ও পোলীসের থানায় ও ডাকঘরে ঐরূপ এক একখানি নকল লটকাইয়া দিয়া ঐ রিপোর্ট প্রকাশ করাইবেন।

*কমিশনরগণের রিপোর্ট প্রকাশিত করাইবার কথা।*

(২) ঐরূপ বণ্টনপত্র ও রিপোর্ট যে করা হইয়াছে এবং ঐ সকল নকল যে লটকাইয়া দেওয়া হইয়াছে এই কথা ঐরূপ প্রত্যেক গ্রামে ঢেঁড়রা দিয়াও বিজ্ঞাপিত করিতে হইবে।

৩৬ ধারা।(১) যে কোন ব্যক্তি কোন বণ্টন দ্বারা আপনাকে ক্ষতিগ্রস্ত বিবেচনা করেন তিনি ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে রিপোর্ট প্রকাশিত হইবার পর এক মাসের মধ্যে কমিশনরগণের নিকট আপত্তি উপস্থিত করিতে পারিবেন এবং কমিশনরগণ ঐ আপত্তি সম্বন্ধে অনুসন্ধান ও নিষ্পত্তি করিতে বাধ্য হইবেন।

*রিপোর্ট প্রকাশ করণের পর বণ্টনের বিরুদ্ধে আপত্তি উপস্থিত করিতে পারিবার কথা।*

(২) কোন ব্যক্তি ঐ নিষ্পত্তিতে সন্তুষ্ট না হইলে ঐ নিষ্পত্তির তারিখ হইতে এক মাসের মধ্যে ঐ বণ্টনের বিরুদ্ধে ডিবিসনের কমিশনরের নিকট আপীল করিতে পারিবেন এবং ঐ কমিশনর আপীল শুনিবার জন্য যে দিন ধার্য্য হয় তাহার নোটিস ঐ স্থান বিশেষের অন্তর্গত প্রত্যেক গ্রামে উহার একখানি নকল লটকাইয়া দিয়া এবং কালেক্টরের ও মহকুমার কর্ত্তৃপক্ষের আফিসে ও যে মুনসেফী আদালতের এলাকার ও যে পোলীসের থানার ও ডাকঘরের সীমার মধ্যে ঐ রিপোর্টের লিখিত ঐরূপ কোন গ্রাম বা গ্রামের কোন অংশ থাকে তদ্রূপ প্রত্যেক মুনসেফী আদালতে ও পোলীসের থানায় ও ডাকঘরে ঐরূপ এক এক খানি নকল লট-কাইয়া দিয়া প্রকাশ করিবেন।

৩৭ ধারা। ডিবিসনের কমিশনর ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার লিখিত আপীল ও তৎ-সম্বন্ধে স্বার্থযুক্ত সকল ব্যক্তির আপত্তি শ্রবণ করিবেন এবং বণ্টন বাহাল করিতে পারিবেন কিম্বা যেরূপ উপযুক্ত বিবেচনা করেন তদ্রূপে উহা সংশোধিত ও পরিবর্ত্তিত করিতে পারিবেন কিম্বা অধিক-তর বিবেচনা ও সংশোধনের নিমিত্ত উহা কমিশনর-গণের নিকট ফিরাইয়া দিতে পারিবেন।

*বণ্টনের বিরুদ্ধে আপীল সম্বন্ধে ডিবিসনের কমিশনরের ক্ষমতার কথা।*

কিন্তু ঐরূপ সংশোধিত ও পরিবর্ত্তিত প্রত্যেক বণ্টনপত্র ও রিপোর্টক্রমে ঐ স্থান বিশেষের মধ্যে জল-নিকাশ সংক্রান্ত ওয়ার্ক সম্বন্ধে দেয় বলিয়া মোট যত টাকা বণ্টন করিয়া দেওয়া যায় তাহা ২৮ ধারার অর্থানুযায়িক ঐ ওয়ার্ক প্রস্তুত করিবার মোট খরচের কম হইবে না।

৩৮ ধারা। (১) প্রত্যেক বণ্টনপত্র ও রিপোর্ট ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে সংশোধিত বা পরিবর্ত্তিত হইলে উহা যতদূর পরিবর্ত্তিত হইল ততদূর প্রকাশিত হইবে ও প্রথমস্থলীয় বণ্টনপত্র ও রিপোর্টের ন্যায় আপীলযোগ্য হইবে।

*সংশোধিত বণ্টনপত্র ও রিপোর্ট প্রকাশিত করিবার কথা।*

(২) ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে যে আপীল করা যায় তৎসম্বন্ধে ডিবিসনের কমিশনরের নিষ্পত্তি চূড়ান্ত হইবে।

৩৯ ধারা। (১) যখন ডিবিসনের কমিশনর কোন বণ্টন ও রিপোর্ট বাহাল করেন কিম্বা যখন কোন রিপোর্ট প্রকাশিত হইবার পর তৎ-সম্বন্ধে কোন আপীল উপস্থিত করা না হইয়া এক মাস কাল গত হয় তখন তিনি মহালের প্রত্যেক অধিকারির যত টাকা দিতে হইবে তাহা ধার্য্য হইল এইরূপ ব্যক্ত করিয়া একটী হুকুম পাস করিবেন এবং যে প্রকারে উচিত বিবেচনা করেন সেই প্রকারে ঐ হুকুম প্রকাশ করাইবেন।

*বণ্টন ও রিপোর্টের চূড়ান্ত রূপ ধার্য্য করণের কথা।*

(২) ঐরূপ কোন হুকুমক্রমে কোন মহালের অধি-কারির যত টাকা দেয় বলিয়া ধার্য্য হয় তাহা কমিশনর যে যে তারিখ ধার্য্য করিবেন ত্রিশ বৎসর ব্যাপিয়া সেই সেই তারিখে সমান বার্ষিক কিস্তিতে কিস্তির টাকা দিবার সময় যত কিস্তির টাকা অদত্ত থাকে তাহার উপর বার্ষিক শতকরা পাঁচ টাকা হারে সুদ সমেত ঐ অধিকারির দিতে হইবে। প্রথম কিস্তির তারিখ ঐ হুকুমের তারিখ হইতে তিন মাসের কম সময় হইবে না।

# তৃতীয় ভাগ।

## প্রথম অধ্যায়।

### কালেক্টরের প্রাপ্য টাকা আদায়ের কথা।

৪০ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে কোন বণ্টন ধার্য্য হইয়া গেলেই কালেক্টর মহালের প্রত্যেক অধিকারির উপর ৩৯ ধারার (২) দফানুসারে তাঁহার যে টাকা দেয় হয় তাহার প্রতি ঠিক তারিখে সেই টাকার প্রথম কিস্তি দিবার আদেশ করিয়া এক খানি নোটিস জারী করাইবেন।

প্রথম কিস্তির টাকা দিবার জন্য কালেক্টরের মহালের অধিকারিকে নোটিস দিয়া আদেশ করিতে পারিবার কথা।

৪১ ধারা। যাবৎ জলনিকাশ সম্বন্ধীয় ওয়ার্ক নির্ম্মাণ করিবার খরচ প্রদত্ত না হয় তাবৎ প্রত্যেক বার্ষিক কিস্তি দেয় হইবার তারিখের এক মাস পূর্ব্বে কালেক্টর এই আইন সংযুক্ত দ্বিতীয় তফসীলের পাঠে মহালের প্রত্যেক অধিকারির উপর একখানি নোটিস জারী করাইবেন। ঐ নোটিসে তাঁহার প্রতি এই আদেশ থাকিবে যে ৩৯ ধারার (২) দফামতে তাঁহার দেয় টাকার যে কিস্তি প্রাপ্য হয় তাহা নোটিসের লিখিত অপর যে সকল খরচ তাঁহাকে এই আইনের বিধানানুসারে দিতে দায়ী করা হইয়াছে সেই সকল খরচ সমেত তিনি ঠিক তারিখে দেন।

কিস্তির টাকা ও অপর টাকা দিবার জন্য মহালের অধিকারির উপর কালেক্টরের বার্ষিক নোটিস জারী করাইবার কথা।

৪২ ধারা। যদি ৪০ ধারার লিখিত কিস্তির টাকা কিম্বা ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে জারি করা নোটিসের লিখিত কোন কিস্তির টাকা কি অপর টাকা ঠিক তারিখে কালেক্টরকে দেওয়া না হয় তাহা হইলে ঐ কিস্তির টাকা বা অপর টাকা প্রাপ্য হইবার পর তিনি বৎসরের মধ্যে যে কোন সময়ে বার্ষিক শতকরা বার টাকা হারে সুদসুদ্ধ রাজকীয় প্রাপ্য আদায় করণার্থ উপস্থিত সময়ের প্রচলিত যে কোন আইন অনুসারে আদায় করা যাইতে পারিবে এবং ঐ আইনানুসারে রাজকীয় প্রাপ্য বলিয়া বিবেচনা করা যাইবে।

যে কিস্তি বা টাকা অদত্ত থাকে তাহা যেরূপে আদায় করিতে হইবে তাহার কথা।

---

## দ্বিতীয় অধ্যায়।

### মহাল ও মধ্যস্বত্বের অধিকারিদের দ্বারা অধস্তন প্রজাদের স্থানে ওয়ার্কের খরচের হারহারীমতে অংশ আদায় হইবার কথা।

৪৩ ধারা। যে কোন মহালের অধিকারী কালেক্টরকে ৪০ ও ৪১ ধারানুসারে প্রাপ্য কোন কিস্তি কিম্বা ৪২ ধারানুসারে জারী করা নোটিসের লিখিত কোন টাকা দেন তিনি তদ্রূপে প্রদত্ত টাকার অর্দ্ধেকাংশ আপনার অধীনে যে মধ্যস্বত্বাধিকারী বা কৃষিকারী রায়তেরা ঐ স্থান বিশেষের মধ্যে ভূমি ভোগ করেন তাঁহাদের স্থানে তিনি যে টাকা দিলেন তাহা ১৮৮০ সালের বঙ্গীয় ৯ আইনের বিধানানুসারে দেয় পথকর বা পবলিক ওয়ার্কস কর হইলে যেরূপ হারহারীমতে ও যে প্রকারে আদায় করিতে পারিতেন সেইরূপ হারহারীমতে ও সেই প্রকারে আদায় করিতে স্বত্ববান হইবেন।

মধ্যস্বত্বাধিকারী প্রভৃতির স্থানে মহালের অধিকারির কিস্তি বা টাকার অর্দ্ধেক অংশ আদায় করিতে স্বত্ববান হইবার কথা।

৪৪ ধারা। যে কোন মধ্যস্বত্বাধিকারী ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে কোন মহালের অধিকারির প্রাপ্য টাকা ঐ অধিকারিকে দেন তদ্রূপ প্রত্যেক মধ্যস্বত্বাধিকারী তদ্রূপে প্রদত্ত টাকার অর্দ্ধেকাংশ ঐ মধ্যস্বত্বাধিকারির অধীনে যে কৃষিকারি রায়তেরা ঐ স্থান বিশেষের মধ্যে ভূমি ভোগ করেন তাঁহাদের স্থানে তিনি যে টাকা দিলেন তাহা ১৮৮০ সালের বঙ্গীয় ৯ আইনের বিধানানুসারে দেয় পথকর বা পবলিক ওয়ার্কস কর হইলে যেরূপ হারহারীমতে ও যে প্রকারে আদায় করিতে পারিতেন সেইরূপ হারহারীমতে ও সেই প্রকারে আদায় করিতে স্বত্ববান হইবেন।

কৃষিকারি রায়তের স্থানে মধ্যস্বত্বাধিকারির টাকার অর্দ্ধেকাংশ আদায় করিতে স্বত্ববান হইবার কথা।

---

# চতুর্থ ভাগ।

## প্রথম অধ্যায়।

### বিবিধ বিধান।

৪৫ ধারা। যে সকল জলনির্গমের পথ ও জলপ্রণালী, স্বাভাবিকই হউক বা কৃত্রিমই হউক, এই আইনের বিধানানুসারে পরিবর্ত্তিত বা পরিবর্দ্ধিত হইবে বা খনন করা বা কাটা যাইবে সেই সমস্ত এবং তদন্তর্গত বা তৎসংক্রান্ত সমস্ত বাঁধ ভেড়ী ও ওয়ার্ক প্রস্তুত ও রক্ষাকরণ পশ্চাল্লিখিত বিধানের স্থল ছাড়া অপর সকল স্থলেই সরকারী বাঁধ নির্ম্মাণ ও রক্ষার বিধান করণার্থ ও সরকারী নদী, জলপ্রণালী ও জলনির্গমের বিধান করণার্থ উপস্থিত সময়ের প্রচলিত আইনের অধীন হইবে।

জলনিকাশের ওয়ার্কের সরকারী বাঁধ বিষয়ক আইনের অধীন হইবার কথা।

৪৬ ধারা। যে ব্যক্তি আইনমত ক্ষমতা বিনা কোন জলপ্রণালীতে বা জলনির্গমের পথে কোন ভেড়ী বা অপর বাধাজনক দ্রব্য নির্ম্মাণ করেন বা করান তাঁহার ঐ রূপ প্রত্যেক অপরাধের জন্য টাকার অনধিক জরিমানা এবং প্রথমবার অপরাধ নির্ণয়ের তারিখ হইতে আরম্ভ করিয়া যতদিন ঐ অপরাধ করা হইতে থাকে তাহার দিন প্রতি অতিরিক্ত টাকা জরিমানা হইতে পারিবে।

জলপ্রণালীতে ও জলনির্গমের পথে ভেড়ী প্রভৃতি নির্ম্মাণ করিবার দণ্ডের কথা।

৪৭ ধারা। (১) কোন ভূমিতে বা ভূমির উপর ওয়ার্ক নির্ম্মাণার্থ এই আইনের বিধানানুসারে যে সমস্ত ভূমি গৃহীত হয় এবং এই আইনের বিধানানুসারে যে সকল ওয়ার্ক নির্ম্মিত হয় এবং তদ্রূপে যে সকল জলনির্গমের পথ, জলপ্রণালী, বাঁধ ও ভেড়ী নির্ম্মিত, পরিবর্ত্তিত বা পরিবর্দ্ধিত হয় কিম্বা খনন করা বা কাটা যায় তৎসমস্তই শ্রীশ্রীমতীর পক্ষে যিনি উপস্থিত সময়ে জিলার কালেক্টর হন তাঁহাতে বর্ত্তিবে।

আইনমতে গৃহীত ভূমি ও নির্ম্মিত ওয়ার্ক কালেক্টরে বর্ত্তিবার কথা।

(২) এই আইনের উদ্দেশ্য কার্য্যে পরিণত ও রক্ষা করণার্থ ও উহার কার্য্য নির্ব্বাহার্থ কালেক্টরকে সাহায্য করিবার জন্য স্থানীয় গবর্ণমেণ্ট যে ভূমির জলনিকাশ করা হয় যাঁহারা তদ্রূপ ভূমির অধিকারী সেইরূপ চারি জনের অন্যূন ও ছয় জনের অনধিক সংখ্যক লোক লইয়া একটি কমিটী নিযুক্ত করিতে পারিবেন কিম্বা ঐ স্থান বিশেষের অন্তর্গত মহাল বা মধ্যস্বত্বাধিকারীদের দ্বারা ঐরূপ কমিটী নির্ব্বাচিত হইবার অনুমতি দিতে পারিবেন।

৪৮ ধারা। (১) স্থানীয় গবর্ণমেণ্ট যে কর্ম্মচারীকে নিযুক্ত করেন তিনি প্রতি বৎসরের প্রারম্ভে জলনিকাশ সংক্রান্ত ওয়ার্কের উপযুক্তরূপ রক্ষা ও মেরামতকার্য্য সম্বন্ধে চলিত বৎসরে যে খরচ লাগিবে তাহার একখানি অনুমানপত্র প্রস্তুত করিবেন।

জলনিকাশ সংক্রান্ত ওয়ার্কের রক্ষার্থ খরচের অনুমানপত্র বৎসর বৎসর প্রস্তুত করিবার কথা।

(২) ঐ স্থানবিশেষের অন্তর্গত মহালের প্রত্যেক অধিকারির ওয়ার্ক নির্ম্মাণের মোট খরচের দেয় অংশের প্রত্যেক বার্ষিক কিস্তি যে সময়ে যে প্রকারে ও যে অনুপাতে দিতে হয় ঐরূপ যত টাকার অনুমানপত্র প্রস্তুত করা হয় সেই সমস্ত টাকা ঐ অধিকারিদের সেই সময়ে সেই প্রকারে ও সেই অনুপাতে দিতে হইবে।

৪৯ ধারা। সাক্ষীদিগকে বলপূর্ব্বক হাজির করাইবার ও সাক্ষ্য উপস্থিত করাইবার ও সাক্ষীদিগের জবানবন্দী লইবার জন্য দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনক্রমে দেওয়ানী আদালতের প্রতি যে সকল ক্ষমতা প্রদত্ত হইয়াছে, কমিশনরগণ, ডিবিসনের কমিশনর ও যে কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক ৩৪ ধারার (২) দফানুসারে নিযুক্ত হন তিনি সাক্ষীদিগকে বলপূর্ব্বক হাজির করাইবার ও সাক্ষ্য উপস্থিত করাইবার জন্য ও তাঁহারা বা তিনি এই আইনের বিধানানুসারে যে তদন্ত করিতে কি যে আপীল গ্রহণ করিতে ক্ষমতাপন্ন হন সেই তদন্তে বা আপীলে কোন সাক্ষীর জবানবন্দি লইবার জন্য সেই সেই ক্ষমতাপ্রাপ্ত হইবেন।

কমিশনরগণ প্রভৃতির সাক্ষ্য গ্রহণ সম্বন্ধে ক্ষমতার কথা।

৫০ ধারা। পরিমাণে কথিত একশত বিঘার কম যে ভূমি খাজানা বা রাজস্ব দিতে না হইয়া ভোগ করা যায় ও কালেক্টরের রাজস্বমুক্ত ভূমির সাধারণ রেজিষ্টরের লিখিত সম্পত্তি নয় তাহা এই আইনের প্রয়োজনার্থ কোন মহালের অধিকারীর অব্যবহিত অধীনে ভোগকৃত মধ্যস্বত্ব বলিয়া বিবেচিত হইবে এবং ঐরূপ মধ্যস্বত্ব সম্বন্ধে কাহাকে মহালের অধিকারী বিবেচনা করা যাইবে কমিশনরগণ ইহা নির্ণয় করিবেন।

নিষ্কর ভূমি অধীন মধ্যস্বত্ব বলিয়া বিবেচিত হইতে পারিবার কথা।

কিন্তু ঐরূপ ভূমির কোন অধিকারী যে পরিমাণ ভূমি দাওয়া করেন তাহা হিসাব করিয়া কমিশনরগণ যে হারের অনুমোদন করিবেন সেই হারে তাঁহার ভূমি জরীপ করিবার খরচ আমানত করিলে তিনি এই আইনের অর্থানুসারে ঐ ভূমি সম্বন্ধে মহালের অধিকারী বলিয়া বিবেচিত হইবার স্বত্ববান হইবেন।

৫১ ধারা। এই আইন অনুসারে যে সকল নোটিস জারী করিবার আদেশ হইল তাহা যে ব্যক্তির উপর জারি করিতে হইবে তাঁহাকে অর্পণ করিয়া কিম্বা তাঁহার বসত বাটীর দ্বারের উপর লটকাইয়া দিয়া জারী করিতে হইবে। কিম্বা যদি ঐরূপ ব্যক্তিকে পাওয়া না যায় ও তাঁহার বসত বাটী জানা না থাকে তাহা হইলে ঐ নোটিস যে ভূমিসম্পর্কীয় হয় সেই ভূমির কোন সুপ্রকাশ স্থলে লটকাইয়া দিয়া এবং যে মুনসেফী আদালতের এলাকার ও পোলীসের থানার সীমার মধ্যে ঐ ভূমি থাকে সেই আদালতে ও পোলীস থানায় উহার নকল লটকাইয়া দিয়া উহা জারী করিতে হইবে।

যে প্রকারে নোটিস জারী করিতে হইবে তাহার কথা।

৫২ ধারা। এই আইন অনুসারে নোটিস পাইবার স্বত্ববান কোন ব্যক্তি তাঁহার নাম ও ঠিকানা রেজিষ্টরী করাইবার জন্য কালেক্টরের নিকট দরখাস্ত করিতে পারিবেন। এবং ঐ দরখাস্ত পাওয়া গেলে ও দুই টাকা ফী দেওয়া হইলে কালেক্টর ঐ ব্যক্তির নাম ও ঠিকানা রেজিষ্টরী করিবেন, এবং ঐ ব্যক্তি এই আইনানুসারে যে তারিখে কোন নোটিস পাইবার স্বত্ববান সেই তারিখ হইতে এক সপ্তাহের মধ্যে তাঁহাকে রেজিষ্টরী করিয়া ডাকযোগে ঐ নোটিস পাঠাইবেন, এবং তদ্রূপে প্রেরিত নোটিস যদি যথারীতি রেজিষ্টরী করিয়া ডাকযোগে পাঠান হইয়াছে বলিয়া প্রমাণিত হয় তাহা হইলে উত্তমরূপে ও যথেষ্টরূপে জারী করা হইয়াছে বলিয়া বিবেচনা করা যাইবে।

যে ব্যক্তিরা নাম ও ঠিকানা রেজিষ্টরী করিয়া দেয় তাহাদিগকে নোটিস দিবার কথা।

৫৩ ধারা। (১) মহাল বা মধ্যস্বত্বের যে অধিকারিরা সম্মতি দেন তাঁহাদের সংখ্যা বা সম্পত্তি সম্বন্ধে কোন ত্রুটি বশতঃ কিম্বা কোন বিজ্ঞাপন, নোটিস বা হুকুম প্রকাশ বা জারী করণ সম্বন্ধে কোন

কোন কোন অনিয়ম বশত কার্য্য অসিদ্ধ না হইবার কথা।

ত্রুটি বশতঃ বা কোন কার্য্য না করা বশতঃ কোন ব্যক্তির বাস্তবিক ক্ষতি না হইলে এই আইনানুযায়িক কোন কার্য্য ব্যর্থ বা অসিদ্ধ হইবে না।

(২) কমিশনরগণের কালেক্টরের এবং স্থানীয় গবর্ণমেন্ট কর্ত্তৃক ৩৪ ধারার (২) দফানুসারে নিযুক্ত কোন কর্ম্মচারির প্রত্যেক হুকুম ও রিপোর্ট এই বিষয়ের সিদ্ধান্ত প্রমাণ হইবে যে, যে সকল বিজ্ঞাপন ও নোটিস ঐ হুকুম ও রিপোর্টের পূর্ব্ববর্ত্তী হইবে বলিয়া এই আইনে আদেশ আছে তাহা যথারীতি প্রকাশিত ও জারী করা হইয়াছে এবং তৎপূর্ব্ববর্ত্তী অপর সকল বিষয় যথারীতি সম্পাদিত হইয়াছে। এবং ইহার পরে যে স্থলের বিধান হইল সেই স্থল ছাড়া অপর সকল স্থলে ঐ হুকুম ও রিপোর্ট চূড়ান্ত ও সিদ্ধান্ত হইবে।

প্রস্তাবের কিয়দংশ স্বতন্ত্র প্রস্তাব হইবে স্থানীয় গবর্ণমেন্টের ইহা আদেশ করিতে পারিবার কথা।

৫৪ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট লিখিত হুকুমক্রমে এরূপ আদেশ করিতে পারিবেন যে, এই আইন অনুসারে যে প্রস্তাব গ্রাহ্য করা হইয়াছে ও কার্য্যে পরিণত করিবার হুকুম হইয়াছে তাহার কোন অংশ এই আইনের প্রয়োজনার্থ কিম্বা ঐরূপ কোন প্রয়োজনার্থ স্বতন্ত্র প্রস্তাব বলিয়া বিবেচনা করা যাইবে।

স্থানীয় গবর্ণমেন্টের যে কোন ব্যক্তিকে কালেক্টরের ন্যায় কার্য্য করিবার ক্ষমতা প্রদান করিতে পারিবার কথা।

৫৫ ধারা। কোন কালেক্টর এই আইন অনুসারে যে সকল কার্য্য করিতে পারেন যে সকল কর্ম্ম সম্পাদন করিতে পারেন, ও যে সকল ক্ষমতা পরিচালন করিতে পারেন স্থানীয় গবর্ণমেন্ট কোন ব্যক্তিকে সেই সকল বা কোন কার্য্য করিবার, সেই সকল বা কোন কর্ম্ম সম্পাদন করিবার ও সেই সকল বা কোন ক্ষমতা পরিচালন করিবার ক্ষমতা বিশেষমতে প্রদান করিতে পারিবেন। এবং কোন ব্যক্তিকে ঐরূপ বিশেষমতে ক্ষমতা প্রদান করা গেলে, ঐ ব্যক্তি ঐরূপ সকল বা কোন কার্য্য করিতে, ঐরূপ সকল বা কোন কর্ম্ম সম্পাদন করিতে ও ঐরূপ সকল বা কোন ক্ষমতা পরিচালন করিতে পারিবেন এবং ঐ ব্যক্তিকে যে প্রস্তাব সম্বন্ধে তদ্রূপে বিশেষমতে ক্ষমতা প্রদান করা হয় সেই প্রস্তাবের প্রয়োজনার্থ তাঁহাকে কালেক্টর বলিয়া বিবেচনা করা যাইবে।

কালেক্টরের অপরের প্রতি আপন ক্ষমতা অর্পণ করিতে পারিবার কথা।

৫৬ ধারা। (১) কালেক্টর ডিবিসনের কমিশনরের মঞ্জুরি লইয়া কোন ডেপুটি, আসিস্টান্ট বা সব ডেপুটি কালেক্টরকে কিম্বা ঐরূপ কোন কর্ম্মচারিকে তিনি স্বয়ং এই আইন অনুসারে যে কোন কার্য্য বা কর্ম্ম সম্পাদন করিতে পারেন সেই কার্য্য বা কর্ম্ম সম্পাদনের ক্ষমতা অর্পণ করিতে পারিবেন।

(২) ঐরূপে ক্ষমতা অর্পিত হইলে ঐ ডেপুটী কালেক্টর বা অপর কর্ম্মচারী ঐরূপ কোন কার্য্য করিতে ও ঐরূপ কোন কর্ম্ম সম্পাদন করিতে পারিবেন এবং উহার সম্পাদনার্থ কালেক্টর এই আইন অনুসারে যে কোন ক্ষমতা পরিচালন করিতে পারেন তিনিও সেই ক্ষমতা পরিচালন করিতে পারিবেন।

কিন্তু ঐরূপ কোন কর্ম্মচারি কর্ত্তৃক যে সকল কার্য্য করা হয়, যে সকল কর্ম্ম সম্পাদিত হয় ও যে সকল ক্ষমতা পরিচালিত হয় তাহা কালেক্টরের কর্ত্তৃত্ব ও তত্ত্বাবধানের অধীনে কৃত, সম্পাদিত বা পরিচালিত হইবে।

কমিশনরগণের ও কালেক্টরের কার্য্য ডিবিসনের কমিশনরের কর্ত্তৃত্বাধীন হইবার কথা।

৫৭ ধারা। ইহার পূর্ব্বে যাহা কিছু আছে তাহা সত্ত্বেও এই আইনানুযায়িক কমিশনরগণের ও কালেক্টরের সমস্ত কার্য্য ডিবিসনের কমিশনরের সাধারণ কর্ত্তৃত্ব ও তত্ত্বাবধানের অধীন হইবে।

স্থানীয় গবর্ণমেন্টের বন্টন সংশোধন করিবার আদেশ ও কমিশনর নিযুক্ত করিতে পারিবার কথা।

৫৮ ধারা। (১) কোন ওয়ার্কের প্রস্তাব সমাপ্ত হইয়া তাহার কার্য্য চলিবার সময় যে সমস্ত কারণ প্রকাশিত হয় সেই সমস্ত কারণে কিম্বা কমিশনরগণ প্রথমে যাহা বিবেচনা করিয়া দেখেন নাই তদ্রূপ কোন হেতুতে যদি স্থানীয় গবর্ণমেন্টের এরূপ প্রতীতি হয় যে ঐ প্রস্তাবের খরচের যে বন্টন করা হইল তাহা অন্যায্য হইয়াছে তাহা হইলে স্থানীয় গবর্ণমেন্ট উক্ত বন্টন সংশোধন করিবার আদেশ করিতে পারিবেন ও ঐ সংশোধন কার্য্যের প্রয়োজনার্থ কমিশনর নিযুক্ত করিতে পারিবেন।

(২) ঐরূপ সকল কমিশনরের নিয়োগ সম্বন্ধে ও তাঁহাদের দ্বারা কার্য্য চালাইবার সম্বন্ধে এই আইনের প্রথম ভাগের দ্বিতীয় অধ্যায়ের বিধান খাটিবে।

কমিশনরগণের বন্টন সংশোধন করিবার কথা।

৫৯ ধারা। কমিশনরগণ ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার লিখিত বন্টন কার্য্য সংশোধন করিতে অবিলম্বে প্রবৃত্ত হইবেন।

কিন্তু ঐরূপ সংশোধন উপলক্ষে মোট যত টাকা বন্টন করিয়া দেওয়া হয় তাহা ২৮ ধারার অর্থানুসারে ঐ ওয়ার্ক নির্ম্মাণ করিবার মোট যত টাকা খরচ হয় তাহার কম হইবে না।

বন্টন সংশোধন সম্বন্ধে কমিশনরগণের ক্ষমতার কথা।

৬০ ধারা। (১) ব্যক্তিবিশেষের উপর পূর্ব্বে যত টাকা বন্টন করিয়া দেওয়া হইয়াছিল ঐরূপ সংশোধিত বন্টন করিবার জন্য ঐ কমিশনরগণের তাহা বাড়াইবার বা কমাইবার এবং ঐরূপ সংশোধন সম্পূর্ণরূপ কার্য্যকর করিবার নিমিত্ত ব্যক্তিবিশেষকে যত টাকা ফেরত দেওয়া কিম্বা ব্যক্তিবিশেষের নিকট হইতে অতিরিক্ত যত টাকা আদায় করা আবশ্যক হয় তত টাকা ফেরত দিবার বা অতিরিক্ত তত টাকা আদায় করিবার আদেশ করিবার সম্পূর্ণ ক্ষমতা থাকিবে।

(২) ঐ কমিশনরগণ এই ধারানুসারে যে কোন আজ্ঞা করেন কোন ব্যক্তি তাহাতে অসন্তুষ্ট হইলে ডিবিসনের কমিশনরের নিকট আপীল করিতে পারি-

বেন এবং ঐরূপ কোন আপীল সম্বন্ধে ৩৬ ধারার বিধান খাটিবে।

৬১ ধারা। কোন বণ্টন চূড়ান্ত হওন সম্বন্ধীয় ৩৯ ধারার বিধান ঐরূপ সংশোধিত বণ্টন সম্বন্ধে খাটিবে এবং তদনুসারে যে কোন টাকা দেয় হয় তাহার আদায় সম্বন্ধে এই আইনের তৃতীয় ভাগের প্রথম ও দ্বিতীয় অধ্যায়ের বিধান খাটিবে।

সংশোধিত বণ্টন সম্বন্ধে কোন কোন বিধান খাটিবার কথা।

---

## দ্বিতীয় অধ্যায়।

### বিধির কথা।

৬২ ধারা। (১) স্থানীয় গবর্ণমেণ্ট এই আইনের সহিত সঙ্গতি রক্ষা করিয়া নিম্নলিখিত কার্য্যের নিমিত্ত বিধিপ্রণয়ন করিতে পারিবেন, অর্থাৎ—

স্থানীয় গবর্ণমেণ্টের বিধি করিবার ও তাহা রহিত করিবার ক্ষমতার কথা।

(ক) মহালের অধিকারিদের মধ্যে জল নিকাশ সম্বন্ধীয় ওয়ার্ক নির্ম্মাণের খরচ দিবার দায়িত্ব বণ্টন করিয়া দিবার সময় কমিশনরগণের যে সকল নিয়ম অনুসরণ করিতে হইবে তাহা নির্দ্দেশ করিবার নিমিত্ত।

(খ) হিসাবের, নিয়মিত কালান্তর দেয় বিবরণ পত্রের ও রিপোর্টের পাঠ নির্দ্দেশ করিবার নিমিত্ত। এবং

(গ) সাধারণতঃ এই আইনের বিধান কার্য্যে পরিণত করিবার নিমিত্ত।

(২) স্থানীয় গবর্ণমেণ্ট তদ্রূপে প্রণীত কোন বিধি সময়ে সময়ে পরিবর্ত্তিত বা রহিত করিতে পারিবেন।

(৩) ঐ সকল বিধি, পরিবর্ত্তন বা রহিত করণ কলিকাতা গেজেটে প্রকাশিত করিতে হইবে ও তাহা হইলে আইনের ন্যায় কার্য্যকর হইবে।

---

## প্রথম তফসীল।

(১৪ ধারায় উল্লেখ আছে।)

বঙ্গদেশের স্বাস্থ্যবিধায়ক জলনিকাশ বিষয়ক ১৮৯ সালের আইন।

ইহাতে যাঁহাদের সম্পর্ক আছে তাঁহাদিগকে এই নোটিস দেওয়া যাইতেছে যে পরগনার গ্রামের কোন কোন ভূমির জলনিকাশের প্রস্তাব করা যাইতেছে।

প্রস্তাবিত ওয়ার্কের নক্সা ও আপাততঃ যে অনুমানপত্র প্রস্তুত করা হইয়াছে তাহা এক্ষণে রাখা হইয়াছে ও আগামী মাসের দিবস পর্য্যন্ত নিম্নলিখিত কোন দিবসে ও সময়ে স্বার্থযুক্ত ব্যক্তিরা দেখিতে পাইবেন। (যে যে দিবস ও সময়ে নক্সা ও অনুমানপত্র দেখিতে পাওয়া যাইবে তাহা এই খানে লিখ।)

প্রস্তাবিত জলনিকাশ কার্য্যের দ্বারা সাক্ষাৎসম্বন্ধে গবর্ণমেণ্টে রাজস্বদায়ি যে সকল মহালের কোন ভূমির অবস্থান্তর ঘটিতে পারে সেই সকল মহালের অধিকারীদের প্রতি, খাজানাদায়ী হউক বা না হউক যে সকল মধ্যস্বত্বের তদ্রূপে অবস্থান্তর ঘটিবে সেই সকল মধ্যস্বত্বের অধিকারীদের প্রতি ও বার্ষিক অনধিক এক শত টাকা খাজানাদায়ী যে সকল কৃষিকারি রায়তের তদ্রূপে ইষ্টানিষ্ট হইতে পারে তাঁহাদের প্রতি এতদ্দ্বারা এই আদেশ হইতেছে যে তাঁহারা উক্ত নক্সা ও অনুমানপত্র দেখেন।

ওয়ার্ক সম্পাদিত হয় ইহা যাঁহারা ইচ্ছা করেন ও উহার খরচের অংশ দিতে ইচ্ছুক আছেন, এবং উক্ত ওয়ার্কের সম্পাদন বিষয়ে যাঁহাদের কোন আপত্তি আছে তাঁহাদের প্রতি এই আদেশ হইল যে তাঁহারা মাসের দিবসে বা তৎপূর্ব্বে এই নোটিসের পৃষ্ঠলিখিত বিধিতে যে সময়, প্রণালী ও স্থানের নির্দ্দেশ আছে সেই সময়, প্রণালীতে ও স্থানে আপন২ ভোট লিপিবদ্ধ করেন।

সকল ভোটরকেই জানান যাইতেছে যে ভোটদায়ী ব্যক্তি যে ভূমি ভোগ করেন তাহার পরিমাণ ও অংশ এবং ঐ ভূমিতে তাঁহার যে মধ্যস্বত্ব বা স্বার্থ থাকে তাহা নির্দ্দেশ না করিলে কমিশনরগণ আইনমতে তাঁহার ভোট গ্রাহ্য করিতে বাধ্য নন।

ড্রেনেজ কমিশনরগণের পক্ষে

কালেক্টর।

## দ্বিতীয় তফসীল।

(৪১ ধারায় উল্লেখ আছে।)

এই নোটিস দেওয়া যাইতেছে যে এতদ্দ্বারা তোমার প্রতি ১৮৯ সালের মাসের দিবসে বা তৎপূর্ব্বে টাকা দিবার আদেশ হইল। উক্ত টাকা নিম্নলিখিত হিসাবে পাওনা হইয়াছে—

জলনিকাশ সম্বন্ধীয় কার্য্যের যে খরচ ত্রিশ সমান বার্ষিক কিস্তিতে ভাগ করিয়া দেয় হয় সেই খরচের তোমার দেয় অংশ বলিয়া তোমার নামে বণ্টন করা টাকার কিস্তি, অর্থাৎ টাকা।

টাকার মধ্যে যে টাকা এখনও দেওয়া হয় নাই অর্থাৎ টাকার উপর বার্ষিক শতকরা ৫৲ টাকা হিসাবে সুদ অর্থাৎ টাকা।

উক্ত ওয়ার্ক রক্ষা ও মেরামত করিবার বার্ষিক খরচের তোমার দেয় অংশ বলিয়া তোমার নামে যে টাকা বণ্টন করিয়া দেওয়া হইয়াছে অর্থাৎ টাকা।

ঐ খরচ চলিত বৎসরে টাকা হইবে বলিয়া অনুমান করা হইয়াছে।

মোট টাকা

কালেক্টর।

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

এই সকল প্রদেশে সময়ে সময়ে বহুস্থান ব্যাপিয়া সাংঘাতিক জ্বর রোগের প্রাদুর্ভাব হইয়া থাকে। দেশের জলনিকাশের পথ বন্ধ হওয়াই ঐ রোগের একটি প্রধান কারণ বলিয়া বিবেচিত হয়। জলনিকাশ সম্বন্ধীয় বড় বড় প্রস্তাব কার্য্যে পরিণত করিবার অভিপ্রায়ে যাহাতে স্থানীয় কর্ত্তৃপক্ষ সম্মিলিত হইতে পারেন তাঁহাদিগকে তদ্রূপ ক্ষমতা প্রদান করিয়া জলনিকাশের উৎকর্ষ সাধন করিবার উদ্দেশেই এই পাণ্ডুলিপি খানি উপস্থিত করা হইয়াছে। ইহা ১৮৯২ সালের ১৮ই জুলাই তারিখে বেলবিডিয়রে যে সভা হয় তাহাতে গৃহীত চতুর্থ নিদ্ধারণের ফল স্বরূপ। পাণ্ডুলিপিতে এইরূপ বিধান করা হইয়াছে যে, জলনিকাশের দ্বারা স্থানবিশেষের স্বাস্থ্যের উন্নতি করা যাইতে পারে এরূপ বিশ্বাস করিবার কারণ থাকিলে স্থানীয় গবর্ণমেণ্ট আপন প্ররোচনায় কিম্বা জেলার কর্ত্তৃপক্ষ বা জেলা বোর্ডের প্রার্থনানুসারে এরূপ কতিপয় ব্যক্তিকে জলনিকাশের কমিশনর স্বরূপ নিযুক্ত করিতে পারিবেন যাঁহাদের ভূমিতে স্বার্থ থাকা প্রযুক্ত উক্ত কার্য্যের পক্ষে যোগ্যতা আছে। তাঁহারা জরীপ করাইবেন ও জরীপের কাগজপত্র ও সেই সঙ্গে যে প্রকার কার্য্য করিবার প্রস্তাব করেন তাহার, ঐ স্থান বিশেষের মহাল ও মধ্যস্বত্বাধিকারীদের ও কৃষিকারি রায়তদের বিশেষ বিবরণের এবং মহাল, মধ্যস্বত্ব ও যোতের বার্ষিক মূল্যের, ঐ ব্যক্তিদের শিরে খরচের যে অংশ পড়িবে তাহার অনুমানপত্র সমেত এক খানি সম্পূর্ণ ও বিস্তারিত রিপোর্ট স্থানীয় গবর্ণমেণ্টে প্রেরণ করিবেন। গবর্ণমেণ্ট এই রিপোর্ট বিবেচনা করিয়া অনুমোদন করিলে পর কমিশনরগণের নিকট ফিরাইয়া দেওয়া যাইবে। তাঁহারা যথারীতি প্রস্তাব সম্বন্ধে বিজ্ঞাপন দিয়া যথাক্রমে জেলা বোর্ডকে উহা গ্রাহ্য করা হইবে কি না এই বিষয়ের নিষ্পত্তি করিতে আদেশ করিবেন। জেলা বোর্ড প্রস্তাবে অসম্মতি প্রকাশ করিলে ঐ কাল পর্য্যন্ত যে সমস্ত খরচ হয় তাঁহাদের তাহা দিতে হইবে। সম্মতি প্রকাশ করিলে কমিশনরগণ উহা পুনর্ব্বার বিবেচনা করিয়া দেখিয়া চূড়ান্ত অনুমোদন ও আদেশ প্রচারের জন্য স্থানীয় গবর্ণমেণ্টে পাঠাইতে পারিবেন।

ক্ষতিপূরণের জন্য টাকা দিবার বিধান করা হইয়াছে। আইনের প্রয়োজনার্থ আবশ্যক খরচ প্রথম স্থলে সরকারী তহবীল হইতে অগ্রিম দেওয়া যাইতে পারিবে। ওয়ার্ক সমাপ্ত হইলেই ভারপ্রাপ্ত কর্ম্মচারী মোট যত খরচ হইয়াছে তাহা রিপোর্ট করিবেন এবং স্থানীয় গবর্ণমেণ্ট যে সকল বিধি প্রণয়ন করিবেন সেই সকল বিধি অনুসারে যে অনুপাত ধার্য্য হয় কমিশনরগণ ঐ স্থানবিশেষের অন্তর্গত মহালের অধিকারীদের মধ্যে ঐ মোট খরচ দিবার দায়িত্ব সেই অনুপাতে বণ্টন করিয়া দিতে অবিলম্বে হইবে। এই বণ্টনের এক খানি রিপোর্ট ডিবিসনের কমিশনরের নিকট পাঠাইতে হইবে ও ঐ স্থানে প্রকাশিত করিতে হইবে। বণ্টন সম্বন্ধে আপত্তি হইলে কমিশনরগণ তাহা বিবেচনা করিয়া দেখিবেন ও তাহার নিষ্পত্তি করিবেন, কিন্তু ডিবিসনের কমিশনরের নিকট আপীল হইতে পারিবে ও তাঁহার নিষ্পত্তিই চূড়ান্ত হইবে। যে টাকা এইরূপে বণ্টন করিয়া দেওয়া যায় তাহা ৩০ বৎসর ব্যাপিয়া কিস্তি কিস্তি করিয়া দিতে হইবে। কালেক্টরের পাওনা টাকা আদায়ের জন্য বিধান করা

হইয়াছে এবং মহালের ও মধ্যস্বত্বের অধিকারীদের দ্বারা অধস্তন প্রজাদের স্থানে ওয়ার্কের খরচার হারাহারী মত অংশ আদায় হইবার সঙ্গে সঙ্গে ঐ পাওনা টাকা আদায় করা যাইবে। কালেক্টর মহালের প্রত্যেক অধিকারীর উপর একখানি নোটিস জারি করিবেন। ঐ নোটিসে যথাক্রমে প্রথম ও পরবর্ত্তী কিস্তির টাকা লিখিত থাকিবে। কোন কিস্তির টাকা বাকী পড়িলে কালেক্টর সুদ সুদ্ধ ঐ টাকা রাজকীয় প্রাপ্য স্বরূপ আদায় করিতে পারিবেন। কালেক্টরকে কি স্থলবিশেষে মহালের কোন অধিকারীকে কোন টাকা দেওয়া হইলে তাহার অর্দ্ধেক টাকা মহালের অধিকারী মধ্যস্বত্বের অধিকারীর বা কৃষিকারী রায়তের স্থানে এবং মধ্যস্বত্বের অধিকারী কৃষিকারী রায়তের স্থানে পথকর ও পবলিক ওয়ার্কস সেসের ন্যায় আদায় করিতে পারিবেন। প্রতি বৎসরের প্রারম্ভে ওয়ার্ক রক্ষা ও মেরামত করিবার খরচের একখানি অনুমানপত্র প্রস্তুত করা যাইবে এবং যে টাকা খরচ হইবে বলিয়া এইরূপে অনুমান করা যায় তাহা প্রথমে কৃত বণ্টনের টাকা যে প্রকারে ও যে অনুপাতে দিতে হয় সেই প্রকারে ও সেই অনুপাতে দেয় হইবে।

১৮৯৪ সাল ৮ই ফেব্রুয়ারি।
কলিকাতা,
১৮৯৪ সাল ১৩ই ফেব্রুয়ারি।

ডি, আর, লায়াল।
গর্ডন লীথ,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থা বিভাগের
আসিষ্টান্ট সেক্রেটরী।

CHUNDER NATH BOSE
*Bengali Translator*

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, APRIL 10, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১০ আপ্রিল।

PART VIII

ADVERTISEMENT.

অষ্টম খণ্ড।

ইশতিহার প্রভৃতি।

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইস্তাহার।

### জিলা বীরভূম।--জমীদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে বীরভূম জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪। ২৩শে এপ্রিল বাঙ্গলা ১৩০১। ১১ বৈশাখ দিবা ১২টার সময় নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না। ১৮৯৪। ৩রা মার্চ্চ।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগনার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবল মাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিক গণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১০৩ | খয়ুা —পরগণা খটঙ্গা | ১৩৮৩।/০ | | এজমালী অংশ— রঃ ।⁄১৪।— ১৫ তিল। | গিরিশচন্দ্র চট্টোপাধ্যায় সাং কড়িধা ডিবিজান সিউড়ি | ৫৮০৸৯ | | ২।⁄১১ |

E F GROWSE, *Collector*

### ইস্তাহার নামা কাছারী কালেক্টরী জিলা চট্টগ্রাম।

এহা দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ও ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মানুসারে নিম্নলিখিত তালুকা সমস্ত ১৮৯৪ ইংরেজীর ২৫ ফেব্রুয়ারি সূর্য্যাস্ত পর্য্যন্ত বাকী পড়া রাজস্ব ও রোডসেস আদায়ের নিমিত্ত ১৮৯৪ ইংরেজীর ১৪ মেই মোতাবেক ১৩০১ বাং তারিখ ১ জ্যৈষ্ঠ রোজ সোমবার বার জিলা চট্টগ্রাম কালেক্টরীতে বিনা ওজরে প্রকাশ্য নিলামে ধরা যাইবেক, ইতি ১৮৯৪ ইং তারিখ ৩১ মার্চ্চ।—

| তালুকার নম্বর। | তালুকার নাম ও পরগণা। | মালিকের নাম। | সদর জমা। | | বাকী পরিমাণ। | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | | খাজানা। | ছেচ। | খাজানা। | ছেচ। | মোট। |
| ৭৫। ৫২ / ৯৯ নং | মহাল নওয়াবাদ থানা রামু মৌজে পাতলী। তালুক হাডী সিকদার | নিং খং দেবিচরণ মহাজন পিং পেটান মহাজন সাকিন পাতলী মাছয়াখালী। | ৫২৫) | ১০৪।।৬ | ১৯৬) | ৩৪৸৬ | ২৩০৸৬ |
| ৩০৬ ২৯৩ / ৩৯১ নং | মহাল ঐ থানা চকরীয়া মৌজে বরৈতলী। তাং আলী মহাং | নিং খং তারা কিঙ্কর পাল পিং রামকান্ত পাল সাকিন হারবাঙ্গ ও আমিনুল্লা পিং মাহাং কানু সাকিন চাককিরানী। | ২২৭০।৵ (৬ | ৪২৮।।৶ | ৮৫২) | ১৪২ ৸৵৪ | ৯৯৪ ৸৵৪ |
| ৫৫৬। ৪৪৪ / ১৩৫ নং | মহাল ঐ থানা টেকনাপ মৌজে দক্ষিণহ্লিলা। তাং শ্রীমতী খোযামে চৌং ওং ম্রেপো চৌং মঙ্গজাই ও কেওজাই চৌং সাকিন দক্ষিণহ্লিলা। | মালিক খোদ | ১১২৯) | ৭০৸৶৬ | ৫৬৫) | ২৩।।৵৬ | ৫৮৮।।৵৬ |

G M GHOSE, *Khas Tehsil Deputy Collector*

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin, *Rs* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta Postage—Eight annas per 4 and 8 *oz* tins and twelve annas per pound tin, in addition to the foregoing rates

---

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিকাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেন্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিন্‌কোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২॥০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন। সর্ব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২৲ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের ।৹, আট ঔন্স টিনের ॥০ ও এক পৌণ্ড টিনের ৷৹ ডাক মাশুল দিতে হইবে।

---

### বঙ্গদেশের গবর্ণমেন্টের সিন্‌কোনা আবাদে প্রস্তুত বিশুদ্ধ কুইনাইন ।

এই কুইনাইনের নিম্নলিখিত মূল্য হইবে, যথা—

১ এক পৌণ্ড টিন ১৬৲ বা ডাক মাশুল বিনা ১৬৷৹
॥ আধ " " ৮৲ বা ডাক মাশুল বিনা ৮৷।০
। শিকি " ৪৲ বা ডাক মাশুল বিনা ৪॥০

পরীক্ষা করিয়া দেখা গিয়াছে যে এই কুইনাইন অতি বিশুদ্ধরূপে প্রস্তুত করা হইয়াছে। এবং ইহা যে সিন্‌কোনাইন ও সিন্‌কোনীডাইন নামক অপকৃষ্ট ক্ষারের সহিত ইচ্ছাপূর্ব্বক মিশান হয় নাই তাহার গারান্টী দেওয়া যাইতেছে। ইহা নগদ মূল্যে কেবল গবর্ণমেন্টের কর্ম্মচারিগণের নিকট বিক্রয় করা যাইবে এবং কলিকাতার নিকটস্থ শিবপুরের কোম্পানির বাগানের সুপারিন্টেণ্ডেণ্টের নিকট পাওয়া যাইতে পারিবে। ইহা শাদা বা পাটলবর্ণের পাওয়া যাইতে পারিবে।

---

### NOTICE

*The 21st February* 1883 —The subscription to and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance —

| *For the Mufassal* | Rs | A | P | |
|---|---|---|---|---|
| Entire Gazette | 10 | 0 | 0 | per annum |
| Postage | 2 | 8 | 0 | " |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal | 1 | 0 | 0 | " |
| Postage | 1 | 0 | 0 | " |
| For a single copy— | | | | |
| Entire Gazette | 0 | 4 | 0 | |
| Postage | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4 |
| Postage | 0 | 1 | 0 | |

*For Calcutta*

The same rates as those of the mufassal, with the exception of the charge for postage

E N BAKER

*Offg Under-Secretary to the Govt of Bengal*

## বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্ন লিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

| মফঃসলে | | টাকা। |
|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল | ,, | ২॥০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে ) | ,, | ৪৲ |
| ডাকমাশুল | ,, | ১৲ |
| সম্পূর্ণ একখানি গেজেটের মূল্য | ,, | ।০ |
| ডাকমাশুল | | ⁄০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড ( প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | | ⁄০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক ২ আনা |
| ডাকমাশুল | | ⁄০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না।

ই, এন, বেকার।
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী।

---



---

## NOTICE

In continuation of notice dated the 20th November 1887, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscriptions to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government officer or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount

C. W BOLTON,
*Under Secretary to the Govt of Bengal*

1?th December 1882

---

NOTE —*Rates of advertisements in the* CALCUTTA GAZETTE

| | Rs |
|---|---|
| Full page, per issue | 20 |
| Half ,, | 10 |

Casual advertisements— 4 annas per line

বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৮৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্ট কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশতিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্ত ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

| মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশতিহার প্রকাশ করিবার হার এই২।— | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের | ২০৲ |
| অর্দ্ধ পৃষ্ঠা | ১০৲ |
| কখন কখন ইশতিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি | ।০ |

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C D Field, M A LL D, of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty s Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat

*N B*—Copies are still available

বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার আট-লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুত সি, ডি ফিলড, এম, এ, ও এল, এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্নর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারীর প্রজা বিষয়ক আইন সংহিতা।

একং খানি পুস্তকের মূল্য, ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ।৴০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্ল্যানেড ওয়েস্ট টৌন হালের হাতায় স্থিত বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেন্ট প্রেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

## ইন্‌কম ট্যাক্স নোটিস।

অত্র ইন্‌কম ট্যাক্স আফিসের তালিকাভুক্ত ব্যক্তিদিগকে এতদ্দ্বারা জ্ঞাত করা যাইতেছে যে তাহাদিগের উপরোক্ত তালিকার লিখিত বিবরণে সন ১৮৮৬ সালের ২ আইনের ৪র্থ খণ্ডের ২নং তফ্‌সালের বিধানমতে সন ১৮৯৪ ৯৫ সালের জন্য ট্যাক্স ধার্য্য করা হইয়াছে, এবং তাহাদিগকে আদেশ করা যাইতেছে যে তাহারা এই ইস্তাহারের তারিখ হইতে ৬০ দিনের মধ্যে ট্রেজারি আফিসারের নিকট আপন আপন দেয় ট্যাক্স দেয়, কিম্বা তাহাদের ধার্য্য ট্যাক্স কমাইবার বা আদৌ মকুফ পাইবার জন্য ৩০ দিনের মধ্যে আমার নিকট দরখাস্ত দাখিল করে, নচেৎ, আইন আমলে আসিবেক।

ইন্‌কম ট্যাক্স আফিস
২৪/১ নং ড্যাল্‌হাউস্ স্কোয়ার্।
সন ১৮৯৪। ১লা এপ্রেল।

আর, সি, ষ্টারণডেল,
ইন্‌কম ট্যাক্স কালেক্টর।

## বিজ্ঞাপন।

গবর্ণমেণ্টের ১৮৮১ সালের ২৯ জুন তারিখের আজ্ঞানুসারে নৌভঙ্গগ্রাহকস্বরূপ পোর্ট কমিশনরেরা নিম্নলিখিত যে সকল দ্রব্য াধিকারে লইয়াছেন তাহার প্রত্যেক দ্রব্যের মূল্য ১০০৲ টাকার অধিক হওয়াতে ১৮৮০ সালের ৭ আইনের ৭৬ ধারার বিধানমতে াহার বর্ণনা সাধারণের অবগত্যর্থে প্রকাশ করা গেল।

| তারিখ। | প্রাপণের নম্বর। | দ্রব্যের বর্ণনা। | ওজন। | | | কাছাকাছি মূল্য। | যে স্থানে পাওয়া গেল। | যে স্থানে আছে। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | হন্দর | ওয়েট | পৌণ্ড | টাকা। | | |
| ১৮৯৩ সাল ১২ জুন | ৭ পি, এ, | এক বিলাতী লঙ্গর | ৫ | ০ | ০ | | | |
| | | ৩ ফাদম দৈর্ঘ্যের ১ ৩/১৬ ইঞ্চি এক চেইন | ২৯ | ৩ | ৮ | | | |
| | | | ৩৮ | ৩ | ৮ | ২২৮৲ | হুগলী পাইণ্টে | পোর্ট কমিশনরদের হাবড়া ষ্টোরে। |
| ১৮৯৪ সাল ২২ জানুয়ারি | ১৬ পি, এ | বক্ষরের এক পেটেণ্ট লঙ্গর | ৪০ | ২ | ৩ | | | |
| | | এক ষ্টক | ৮ | ৩ | ৭ | | | |
| | | ১৬ যাদম দৈর্ঘ্যের ২ ১/৮ ইঞ্চি এক চেইন | ১১৩ | ৩ | ২ | | | |
| | | | ১৬১ | ৮ | ১২ | ৯৬৬৲ | ডায়মণ্ডহার্বরে | ডলকানের এ, ডি সঙ্গে। |
| ,, ৬ ফেব্রুয়ারি | ১৯ পি, এ | উডন ষ্টক সুদ্ধ এক দেশী লঙ্গর | ১৫ | ০ | ০ | | | |
| | | ৩ ফাদম দৈর্ঘ্যের ১ ১/৮ ইঞ্চি এক চেইন | ১৮ | ৩ | ১০ | | | |
| | | | ৩৩ | ৩ | ১০ | ১৯৬৲ | সাগরদ্বীপে | ঐ |
| , ১৬ ,, | ২ পি, এ, | এক দেশীয় লঙ্গর | ৩৫ | ০ | ০ | | | |
| | | ২২ যাদম দৈর্ঘ্যের ১ ১/১৬ ইঞ্চি এক চেইন | ২৩ | ৩ | ২৪ | | | |
| | | | ৫৮ | ৩ | ২৪ | ৩৪৮৲ | ঐ | ঐ |
| ২৮ , | ২২ পি এ | এক দেশীয় লঙ্গর | ৪০ | ০ | | ২৪০৲ | ফলংসাণ্ডে | ঐ |
| ,, ২৮ , | ২৩ পি এ | এক টুথ আঙ্কর | ৬০ | ০ | ০ | ৩৬০৲ | ঐ | ঐ |
| ,, ৯ মার্চ্চ | ২৪ পি এ | এক বিলাতী লঙ্গর | ৩৬ | | ৭ | | | |
| | | ২৩ ফাদম দৈর্ঘ্যের ১ ৩/১৬ ইঞ্চি এক চেইন | ৪১ | ১ | ১৪ | | | |
| | | | ৭৭ | ১ | ২১ | ৪৬২৲ | কুলপিতে | ঐ |

পোর্ট কমিশনরদের আফিস,
কলিকাতা, ১৮৯৪ সাল ১৯ মার্চ্চ।

ই, জে, বোমণ্ট,
একটিং ডেপুটী বন্দর রক্ষক।

(1—3)

কলিকাতা প্রেসিডেন্সি জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্য শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 22a—5 3 94—494—180

Numb. 2855 [২৮৫৫]

Registered No 30

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, APRIL 17, 1894

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৭ আপ্রিল।

CONTENTS

| | Page |
|---|---|
| Part I.—Resolutions, Orders, and Notifications of the Government of India | *Nil* |
| Part II.—Resolutions, Orders, and Notifications by the Lieutenant Governor of Bengal | 105—111 |
| Part IIA.—Orders by the Lieutenant-Governor of Bengal | *Nil* |
| Part III.—Acts of the Legislative Council of India | *Nil* |
| Part IV.—Bills of the Legislative Council of India ... | *Nil* |
| Part V.—Acts of the Bengal Council | *Nil* |
| Part VI.—Bills of the Bengal Council | *Nil* |
| Part VII.—Circular Orders by the High Court and Board of Revenue | *Nil* |
| Part VIII.—Advertisements | 173—178 |
| Supplement | *Nil* |

নির্ঘণ্ট।

| | পৃষ্ঠা। |
|---|---|
| প্রথম খণ্ড।—ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | নাই। |
| দ্বিতীয় খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি | ১০৫—১১১ |
| দ্বিতীয় ক খণ্ড।—বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ .. | নাই। |
| তৃতীয় খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| চতুর্থ খণ্ড।—ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই। |
| পঞ্চম খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন | নাই। |
| ষষ্ঠ খণ্ড।—বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি | নাই। |
| সপ্তম খণ্ড।—হাই কোর্টের ও রেবিনিউ বোর্ডের সাধারণ জ্ঞাপনপত্র | নাই। |
| অষ্টম খণ্ড।—ইশ্তিহার প্রভৃতি .. | ১৭৩—১৭৮ |
| পরিশিষ্ট গবর্ণমেণ্টের গেজেট .. ... | নাই। |

## PART II.

### Resolutions, Orders, and Notifications by the Lieutenant-Governor of Bengal.

## দ্বিতীয় খণ্ড।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের, নির্দ্ধারণ, আদেশ ও বিজ্ঞাপন প্রভৃতি।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

## FINANCIAL DEPARTMENT

### NOTIFICATION.

*The 7th April* 1894 —In supersession of the notification No 1957, dated the 4th May 1892, published at page 592, Part I of the *Calcutta Gazette* of the 11th idem, the following rules framed by the Board of Revenue, Lower Provinces, with the sanction of Government under section 19A of Act VII (B C) of 1878, as amended by section 6 of Act I (B C) of 1883, for regulating the importation of spirits manufactured in British India by sea into Calcutta, and for the levy of excise duty thereon, are published for general information —

1 All spirit manufactured in British India and imported into Calcutta by sea, whether duty paid or under bond, shall be landed under Customs green boat-note and placed in the Custom House godown, and will remain in the custody of the Collector of Customs until the importer, owner, or agent applies for its removal into the Excise godown

2 Applications for removal shall be made in the usual bill-of-entry form supported by the bill-of-lading or delivery order The bill-of-entry will be made out "for removal into the Excise godown," and the officer in charge of the Excise godown will give the Customs Officer a receipt in full for the number of casks or packages received

3 As soon as possible after the spirit has been received in the Excise godown, it will be tested and gauged by an officer appointed by the Superintendent of Excise Revenue, and in the case of spirit landed under bond, the result will be communicated to the officer holding the bond in Madras or elsewhere

4 Excise duty shall be levied by the Superintendent of Excise Revenue on all such spirit landed under bond, subject to a wastage allowance similar to that laid down in section 116 of the Sea Customs Act

5 In the case of duty-paid spirit, if the excise duty at the port of exportation is lower than the duty chargeable in Calcutta, the differential duty under section 151 of the Sea Customs Act will be levied by the Superintendent of Excise Revenue at such rate as the Local Government may, from time to time, by notification in the local Gazette, fix

6 Passes for the removal of the spirit from the Excise godown will be issued by the Superintendent of Excise Revenue in accordance with section 18 of Act VII (B C) of 1878

7 All charges incurred in the landing and removal of the spirit must be paid by the importer, owner, or agent to the Collector of Customs, failing which the amount will be levied by him under section 119 of the Sea Customs Act, and no portion of the spirit shall be removed from the Excise godown until a no-demand certificate has been received by the Superintendent of Excise Revenue from the Collector of Customs

8 All charges on account of rent, cooperage, storing, removing, &c , incurred after such spirit has been received into the Excise godown must be paid by the importer, owner, or agent, as the case may be, to the Superintendent of Excise Revenue before the spirit is removed from the Excise godown, at such rates as may from time to time be fixed by the Board of Revenue

9 After the fourth day rent shall be charged on the spirit stored in the Excise godown at the rate of 3 annas per day per pipe or puncheon, 3 annas per day for every 100 Imperial gallons when imported in drums, bottles or other vessels, 1½ anna per day per hogshead, and one anna per day per quarter cask In cases where the importers, owners, or agents do not make their own arrangements for cooperage, storage, and removal of the spirit, the charges shall be for cooperage, 8 annas per cask, and for storage and removal if imported in casks, one anna per cask, and if imported in drums, cases or other vessels, half an anna per package

T INGLIS, *Secretary*

BOARD OF REVENUE, L P, CALCUTTA

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

## ফিনান্‌শ্যাল ডিপার্টমেণ্ট।

### বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ৭ আপ্রিল।—১৮৯২ সালের মে মাসের ১৭ তারিখের বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের দ্বিতীয় খণ্ডের ১৫৭ পৃষ্ঠায় প্রকাশিত ঐ মাসের ৪ তারিখের ১৯৫৭ নং বিজ্ঞাপন রহিত করিয়া বৃটিষ ভারতবর্ষে প্রস্তুত শরাব সমুদ্র পথে কলিকাতায় আমদানীকরণের ও তাহার উপর আবকারী মাসুল আদায় করণের বিধান করণার্থ ১৮৮৩ সালের বঙ্গীয় ১ আইনের ৬ ধারাদ্বারা সংশোধিত ১৮৭৮ সালের বঙ্গীয় ৭ আইনের ১৯ক ধারামতে গবর্ণমেণ্টের অনুমোদনসহ বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের প্রণীত নিম্নলিখিত বিধি সাধারণের অবগত্যর্থে প্রকাশ করা গেল।

১। যে সকল শরাব বৃটিষ ভারতবর্ষে প্রস্তুত হইয়া সমুদ্রপথে কলিকাতায় আমদানী করা যায় তাহার মাসুল দেওয়া গেলে কিম্বা তাহা বাণ্ডমতে আমদানী করা গেলে ঐ ঐ শরাব কষ্টমের গ্রীনবোট মোট অনুসারে নামান গিয়া কষ্টম হৌসের গুদামে রাখা যাইবে এবং যত দিন আমদানী কারক বা স্বামী কিম্বা এজেণ্ট তাহা আবকারী গুদামে লইয়া যাইবার জন্য প্রার্থনা না করেন তত দিন তাহা কষ্টমের কালেক্টর সাহেবের জিম্মায় থাকিবে।

২। বিল অফ লেডিঙ্গের কিম্বা ডিলিবরি অর্ডর সহ সচরাচর বিল অফ এণ্টরির পাঠে লইয়া যাইবার প্রার্থনা করিতে হইবে। "আবকারী গুদামে লইয়া যাইবার নিমিত্ত' বিল অফ এণ্টরি করিতে হইবে। আবকারী গুদামে যে কর্ম্মচারির জিম্মায় থাকে তিনি যত সংখ্যক পিপা বা পাকিজ পাইয়াছেন তাহার সম্পূর্ণ একখান রসীদ কষ্টমের কর্ম্মচারিকে দিবেন।

৩। আবকারী গুদামে শরাব গৃহীত হইবার পর যত শীঘ্র হইতে পারে আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্ট কর্ত্তৃক নিযুক্ত কর্ম্মচারী তাহা পরীক্ষা ও মাপ করিবেন এবং শরাব বাণ্ডমতে নামান গেলে তাহার ফল মান্দ্রাজ বা অন্য স্থানের যে কর্ম্মচারির নিকট বাণ্ড থাকে তাঁহাকে তাহা জানাইবেন।

৪। সামুদ্রিক কষ্টম বিষয়ক আইনের ১১৬ ধারায় যত ঝরতি পড়তি বাদ দিবার নিয়ম আছে তদধীনে বাণ্ডমতে নামান উক্ত সকল শরাবের উপর আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্ট আবকারী মাসুল আদায় করিবেন।

৫। মাসুল দেওয়া শরাব স্থলে, কলিকাতায় যে মাসুল লওয়া যায় তদপেক্ষা রপ্তানীর বন্দরের আবকারী মাসুল কম হইলে সামুদ্রিক কষ্টম বিষয়ক আইনের ১৫১ ধারামতে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ বৈলক্ষণ্য মাসুল সময়েং স্থানীয় গেজেটে বিজ্ঞাপন দিয়া যে হার ধার্য্য করেন আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্ট সেই হারে মাসুল আদায় করিবেন।

৬। ১৮৭৮ সালের বঙ্গীয় ৭ আইনের ১৮ ধারানুসারে আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্ট আবকারী গুদামহইতে শরাব লইয়া যাইবার পাস দিবেন।

৭। শরাব নামাইয়া লইতে ও স্থানান্তর করিতে যত খরচ হইয়াছে আমদানীকারক বা স্বামী কিম্বা এজেণ্ট কষ্টমের কালেক্টর সাহেবকে সেই সমুদয় খরচ দিবেন। ঐ খরচ দিতে না পারিলে তিনি তাহা সামুদ্রিক কষ্টমের আইনের ১১৯ ধারামতে আদায় করিয়া লইবেন এবং আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব যত দিন কষ্টমের কালেক্টর সাহেবের স্থানে বেদাওয়ার সার্টিফিকেট না পান তত দিন শরাবের কোন অংশ আবকারীগুদাম হইতে স্থানান্তর করিতে হইবে না।

৮। শরাব আবকারী গুদামে গৃহীত হইবার পর ভাডার, পিপার গুদাম জাত ও স্থানান্তর করণের জন্য যত খরচ হইয়াছে সেই সমুদয় খরচের যে হার রেবিনিউ বোর্ড সময়েং ধার্য্য করিবেন সেই হারে আবকারী গুদাম হইতে শরাব স্থানান্তর কবিবার পূর্ব্বে বিষয় বিশেষে আমদানী কারকের, বা স্বামির কিম্বা এজেণ্টের আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্টকে দিতে হইবে।

৯। আবকারী গুদামে শরাব গুদামজাত হইবার দিন হইতে চতুর্থ দিনের পর একং পাইপের বা পঞ্চনের উপর দিন ৶০ আনা, ড্রমে, বোতলে বা অন্য পাত্রে আমদানী করা গেলে ১০০ ইম্পিরিয়ল গ্যালন প্রতিদিন ৶০, হাগসহেড প্রতি, দিন ⁄১০ ও কার্টর কাস্কপ্রতি, দিন ⁄০ হিসাবে ভাডা ধরা যাইবে। যেং স্থলে আমদানীকারক, স্বামী বা এজেণ্টেরা আপনং কুপরেজের বা গুদামজাত ও স্থানান্তরকরণের বন্দোবস্ত না করেন সেইং স্থলে কাস্কপ্রতি কুপরেজের ।।০ আনা, কাস্কে করিয়া আমদানী করা গেলে গুদামজাত ও স্থানান্তর করিবার জন্য কাস্ক প্রতি ⁄০, এবং ড্রমে, কেসে বা অন্য পাত্রে আমদানী করা গেলে পাকেজ প্রতি আধ আনা খরচ ধরা যাইবে।

বঙ্গ প্রভৃতি দেশের রেবিনিউ বোর্ড, কলিকাতা          টি, ইংলিস সেক্রেটরী।

## JUDICIAL DEPARTMENT.

No 2573A

*No* 2462*A* —*The* 10*th April* 1894 —Mr Latifar Rahman, Munsif of Dacca, is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a court up to the value of Rs 50, within the local limits of the Dacca Munsifi, during the absence, on leave, of Babu Jogendra Nath Ghose, or until further orders

*No* 2517*A* —*The* 10*th April* 1894 —Babu Advaita Prosad De, Munsif of Munshiganj in the district of Dacca, on deputation to Dacca, is vested temporarily with the powers of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such a Court up to the value of Rs 100 within the local limits of the Sadar station of Dacca, during the absence, on leave, of Babu Lal Gopal Sen, or until further orders

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

NOTIFICATION—No 1294P

*The* 7*th April* 1894 —Under section 79 of Act III of 1877 (the Indian Registration Act), it is hereby notified for general information that, with the approval of the Governor-General in Council, the Lieutenant-Governor sanctions the addition of the following two clauses to article (M) of the schedule of registration fees at present in force in Bengal —

" And in addition travelling allowance must be paid to the Registering officer at the rate of four annas a mile for all distances exceeding one mile from the Registration Office

"Provided that where two or more persons who execute the same document reside together, only one fee shall be charged so far as those persons are concerned."

H J S COTTON,
*Chief Secy. to the Govt. of Bengal*

## REGISTRATION DEPARTMENT.

NOTIFICATION—No 1327P

*The* 10*th April* 1894 —Babu Ambika Charan Bose, Rural Sub-Registrar of Moheshpur, in the district of Jessore, is appointed to be Rural Sub-Registrar of Kaliya, in the same district, *vice* Babu Tarini Charan Banerjee, deceased

Maulvi Qaimuddin is appointed to be Rural Sub-Registrar of Moheshpur, in the district of Jessore, *vice* Babu Ambika Charan Bose, transferred.

H. J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## জুডিশ্যাল ডিপার্টমেন্ট।

২৫৭৩ A, নম্বর।

২৪৬২ এ, নম্বর।—১৮৯৪ সাল ১০ আপ্রিল।—শ্রীযুত বাবু যোগেন্দ্রনাথ ঘোষের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, ঢাকার মুনসেফ শ্রীযুত লতিফর রহমান, ঢাকা মুনসেফীর স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০, টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্য ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

২৫১৭ এ, নং।—১৮৯৪ সাল ১০ আপ্রিল।—শ্রীযুত বাবু লালগোপাল সেনের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, রাজকার্য্যার্থে ঢাকায় প্রেরিত ঢাকা জিলার অন্তর্গত মুনশীগঞ্জের মুনসেফ শ্রীযুত বাবু অদ্বৈত প্রসাদ দে, ঢাকার সদর ষ্টেশনের স্থানসীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ১০০, টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে কিয়ৎকালের জন্য ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

১২৯৪ পি নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ৭ আপ্রিল।—ভারতবর্ষীয় রেজিষ্টরীকরণ বিষয়ক ১৮৭৭ সালের ৩ আইনের ৭৯ ধারামতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমোদনক্রমে এইক্ষণে বঙ্গদেশে প্রবল থাকা রেজিষ্টরী করণের ফীর তফসীলে (ড) দফায় নিম্নলিখিত দুই প্রকরণ সংযোগ করিবার অনুমতি দিলেন।

"এবং এতদতিরিক্ত রেজিষ্টরী আফিস হইতে এক মাইলের অধিক সকল দুর স্থানে যাইতে হইলে রেজিষ্টরী করণের কর্ত্তৃপক্ষকে মাইল প্রতি চারি আনা হিসাবে পাথেয় দিতে হইবে।"

"পরন্তু একই দলীল দুই বা তদধিক যে ব্যক্তি সম্পাদন করেন তাঁহারা একত্র বাস করিলে তাঁহাদের সম্পর্কে কেবল এক ফী লওয়া যাইবে।"

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

## রেজিষ্টরীকরণ সম্পর্কীয় কার্য্যবিভাগ।

১৩২৭ P নং।—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১০ আপ্রিল।—বাবু তারিণীচরণ বন্দ্যোপাধ্যায়ের মৃত্যু হওয়াতে যশোহর জিলার অন্তর্গত মহেশপুরের গ্রাম্য সব-রেজিষ্ট্রার শ্রীযুত বাবু অম্বিকাচরণ বসু উক্ত জিলার অন্তর্গত কালিয়ার গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু অম্বিকাচরণ বসু, স্থানান্তরে প্রেরিত হওয়ায় শ্রীযুত মৌলবী কায়মুদ্দিন, যশোহর জিলার অন্তর্গত মহেশপুরের গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেন্টের প্রধান সেক্রেটরী।

## GOVERNMENT OF BENGAL,—MARINE DEPARTMENT

*The* 10*th April* 1894

*No* 24*Marine* —The following communication, No 88, dated the 31st March 1894, from the Government of India, is published for general information

A D. McArthur, *Lt-Col*, R E,
*Offg Secretary to the Government of Bengal*

No 88, dated Calcutta, the 31st March 1894

Endorsed—By the Government of India, Home Department
COPY forwarded to the Government of Bengal for information

Dated India Office, London, the 1st March 1894

From—Her Majesty's Secretary of State for India,

To—His Excellency the Right Hon'ble the Governor-General of India in Council

I FORWARD, for the information of Your Excellency's Government, copy of Quarantine Notice issued in Brazil respecting ships from India, Burma, and other countries

### TRANSLATION

MINISTRY OF JUSTICE AND INTERNAL AFFAIRS

*Rio De Janeiro, January* 20*th*, 1894

IN view of what this Inspectorate proposed in a despatch dated December 18th last and considering that India, Burma and Indo-China and the Sonda Isles and Mesopotamia are almost permanent *foci* of cholera morbus, the Government has resolved—

1*st*—That vessels proceeding from the abovementioned countries, and all those which transport Asiatic immigrants, must first make for the lazaretto of Ilha Grande, in order to undergo there the necessary sanitary treatment

2*nd*—That the entry into the ports of Brazil will be prohibited to immigrants arriving from those countries if a recrudescence of the said epidemic is verified among them

3*rd*—That the Brazilian Consular Authorities in the countries referred to must declare explicitly on the Bills of Health the sanitary state of the localities whence the ship sails from, communicating by telegram if on the occasion an epidemic exists

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট—মেরিন্ ডিপার্টমেণ্ট।

১৮৯৪ সাল ১০ আপ্রিল।

২৪ নং মেরিন্।—ভারতবর্ষের গবর্ণমেণ্ট হইতে প্রাপ্ত ১৮৯৪ সালের ৩১ মার্চ্চ তারিখের ৮৮ নং নিম্নলিখিত পত্র সাধারণের অবগত্যর্থে প্রকাশ করা গেল।

এ, ডি, মাকর্থর, লেপ্টেনেণ্ট কর্ণেল, আর, ই,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

৮৮ নং, কলিকাতা ১৮৯৪ সাল ৩১ মার্চ্চ।

পৃষ্ঠ লিপি—হোম-ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক
বঙ্গদেশের গবর্ণমেণ্টের অবগতির নিমিত্ত নকল পাঠান গেল।

ইণ্ডিয়া আফিস, লণ্ডন, ১৮৯৪ সাল ১ মার্চ্চ।

মন্ত্রিসভাধিষ্ঠিত মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের নিকট —

ভারতবর্ষের পক্ষে শ্রীশ্রীমতী মহারাণীর ষ্টেট সেক্রেটরী সাহেবের পত্র।

ভারতবর্ষ, বর্ম্মা ও অন্যান্য দেশহইতে আগত জাহাজ সম্বন্ধে ব্রেজিলে প্রচারিত কারাণ্টাইন নোটিসের নকল আপনার গবর্ণমেণ্টের অবগত্যর্থে আমি প্রেরণ করিলাম।

---

### অনুবাদ।

মিনিষ্ট্রি অফ জষ্টিস ও ইণ্টার্নল আফেয়ার্স।

রাইও ডি জানিইরো-১৮৯৪ সাল ২০ জানয়ারি।

গত ডিসেম্বর মাসের ১৮ তারিখের পত্রে এই ইনস্পেক্টারেটের প্রস্তাব উপলক্ষে এবং ভারতবর্ষ বর্ম্মা ও ইণ্ডো-চিন ও সোন্দাদ্বীপ সমূহ ও মেসোপোটামিয়ায়, ওলাউঠা রোগ স্থায়ী প্রায় বিবেচনা করিয়া গবর্ণমেণ্ট এই মনস্থ করিয়াছেন যে,

১ প্রথম।—উক্ত সকল দেশ হইতে যে সকল জাহাজ আইসে এবং যে সকল জাহাজে আসিয়া দেশবাসি লোক সমূহ লইয়া আইসে তাহারা প্রথমে ইলহা গ্রাণ্ডের কুষ্ঠ চিকিৎসালয়ে পয়োজনীয় স্বাস্থ্য চিকিৎসার অধীন হইবে।

২ দ্বিতীয়।—উক্ত সকল দেশ হইতে আগত লোকদের মধ্যে উক্ত সঞ্চারক রোগ থাকা সত্যীকৃত হইলে ব্রেজিল বন্দরে তাহাদের প্রবেশকরণ নিষেধ হইবে।

৩ তৃতীয়।—উক্ত কোন দেশ হইতে জাহাজ ছাড়িলে সেই দেশস্থ ব্রেজিল দেশীয় কন্‌সুলর কর্ত্তৃপক্ষেরা স্থানীয় স্বাস্থ্যাবস্থা হেল্‌থ বিলে স্পষ্টরূপে লিখিয়া দিবেন এবং যদি জাহাজ ছাড়িবার সময়ে তথায় কোন সঞ্চারক রোগের অবির্ভাব থাকে তাহা টেলিগ্রাম দ্বারা জানাইবেন।

# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, APRIL 17, 1894.

মঙ্গলবার, ১৮৯৪ সাল ১৭ আপ্রিল।

## PART VIII.

## ADVERTISEMENT.

## অষ্টম খণ্ড।

## ইশতিহার প্রভৃতি।

## LAND ADVERTISEMENTS ভূমিবিষয়ক ইস্তাহার।

### জিলা বীরভূম।—জমীদারি বিক্রয়ের বিজ্ঞাপন।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে বীরভূম জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি বা মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী প্রচলিত আইন ও ব্যবস্থাক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার আদেশ আছে তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪। ২৩শে এপ্রিল বাঙ্গলা ১৩০১। ১১ বৈশাখ দিবা ১২টার সময় নিলামে বিক্রয় করা যাইবে। যে স্থলে এতৎসংযুক্ত বর্ণনাপত্রের ৫, ৭ ও ৯ ঘরে কোন অংশ মাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না। ১৮৯৪। ৩রা মার্চ্চ।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজীর নম্বর। | মহাল ও পরগনার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবল মাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ২ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিক গণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে, ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ১০৩ | খয়ৢা—পরগণা খটঙ্গা | ১৩৮৩৶০ | | এজমালী অংশ—রঃ ।৶১৪।—১৫ তিল। | গিরিশচন্দ্র চট্টোপাধ্যায় সাং কড়িধা ডিবিজান সিউড়ি | ৫৮০৸৯ | | ২।৴১১ |

E F Growse, *Collector*

### ইস্তাহার নামা কাছারী কালেক্টরী জিলা চট্টগ্রাম।

এহা দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৬৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ও ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মানুসারে নিম্নলিখিত তালুকা সমস্ত ১৮৯৪ ইংরেজীর ২৫ ফেব্রুয়ারি সূর্য্যাস্ত পর্য্যন্ত বাকী পড়া রাজস্ব ও রোডসেস আদায়ের নিমিত্ত ১৮৯৪ ইংরেজীর ১৪ মেই মোত্তাবেক ১৩০১ বাং তারিখ ১ জ্যৈষ্ঠ রোজ সোমবার বার জিলা চট্টগ্রাম কালেক্টরী কাছারীতে বিনা ওজরে প্রকাশ্য নিলামে ধরা যাইবেক, ইতি ১৮৯৪ ইং তারিখ ৩১ মার্চ্চ।—

| তালুকার নম্বর। | তালুকার নাম ও পরগণা। | মালিকের নাম। | সদর জমা। | | বাকীর পরিমাণ। | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | | খাজানা | ছেছ। | খাজানা। | ছেছ। | মোট। |
| ৭৫।৫২ / ৯৯ নং | মহাল নওয়াবাদ থানা রামু মৌজে পাতিলী। তালুক হাডী সিকদার | নিং খং দেবিচরণ মহাজন পিং পেটান মহাজন সাকিন পাতিলী মাছুয়াখালী | ৫২৫৲ | ১০৪॥৬ | ১৯৬৲ | ৩৪৸৬ | ২৩০৸৬ |
| ৩০৬।২৯৩ / ৩৯১ নং | মহাল ঐ থানা চকরীয়া মৌজে বরইতলী। তাং আলা মহাং | নিং খং তারা কিঙ্কর পাল পিং রামকান্ত পাল সাকিন হারবাঙ্গ ও আমিনুল্লা পিং মাহাং কানু সাকিন চাকফিরাণী। | ২২৭০।৶ (৬ | ৪২৮॥৶ | ৮৫২৲ | ১৪২৸৶৪ | ৯৯৪৸৶৪ |
| ৫৫৬।৪৪৪ / ১৩৫ নং | মহাল ঐ থানা টেকনাপ মৌজে দক্ষিণহ্লিলা। তাং শ্রীমতী খোয়ায়ে চৌং তাং হ্রেপো চৌং মঙ্গজাই ও কেওজাই চৌং সাকিন দক্ষিণহ্লিলা। | মালিক খোদ | ১১২৯৲ | ৭০৸৶৬ | ৫৬৫৲ | ২৩॥৶৬ | ৫৮৮॥৶৬ |

G M Ghose, *Khas Tehsil Deputy Collector*

## জিলা বাঁকুড়া।

### নিলামী বিজ্ঞাপন ক।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ও ১৩ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে বাঁকুড়া জিলার অন্তর্গত নিম্নলিখিত মহালগুলি এবং মহালের অংশগুলি উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব ও অন্য যে সকল দাবী আইনানুসারে বাকী রাজস্বের ন্যায় আদায়ের যোগ্য তাহা আদায় করিবার নিমিত্ত ১৮৯৪ সালের ২৯ মেই তারিখে নিলামে বিক্রয় করা যাইবে।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| তৌজির নম্বর। | মহাল ও পরগনার নাম। | সম্পূর্ণ মহালের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইবে কি না। | কেবলমাত্র অংশ বিক্রয় হইলে ঐ অংশ বা ঐ অংশের বিশেষ বিবরণ। | যে সম্পত্তি বিক্রয় হইবে তাহার মালিকগণের নাম। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে ঐ অংশের সদর জমা। | সম্পূর্ণ মহাল বিক্রয় হইলে তাহার বাকী। | কোন অংশ মাত্র বিক্রয় হইলে তাহার বাকী। |
| ৬২ | খোর্দ্দমাজডিহা পরগণা বিষ্ণুপুর। | ৮৮৬।০ | সম্পূর্ণ মহাল | | মহেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় দিগর। | | ২৫০।০ | |

টীকা।—যে স্থলে উপরের লিখিত বর্ণনাপত্রের ৫ ৭ ও ৯ ঘরে কোন অংশমাত্র বিক্রয় হইবে বলিয়া লিখিত আছে সেই স্থলে ইহা বুঝিতে হইবে যে ঐ অংশের নিমিত্ত স্বতন্ত্র হিসাব রাখা হইয়া থাকে ও মহালের অন্য বা অন্যান্য অংশ বিক্রয় হয় না।

[Illigible]
*For Collector*

## Government Cinchona Febrifuge

THIS preparation is an efficient substitute for Quinine, and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pound* at a time, from the Superintendent, Botanic Garden, Calcutta, *for cash only*, at the following rates per four ounce tin, *Rs* 4, *ans* 8, per eight ounce tin, *Rs* 8, *ans* 8, per pound tin, *Rs.* 16, *ans* 8 The general public can be supplied by the Superintendent, Botanic Gardens, *for cash only*, at the undernoted rates per four ounce tin, *Rs* 5, *ans* 8, per eight ounce tin, *Rs* 10, *ans* 8, per pound tin, *Rs* 20 This medicine is also sold by the principal European and Native druggists in Calcutta Postage—Eight annas per 4 and 8 *oz* tins, and twelve annas per pound tin, in addition to the foregoing rates

### জ্বরঘ্ন সিন্‌কোনার মূল্য কমকরণ।

১৮৯১ সালের আপ্রিল মাসের ১লা তারিখ অবধি যাবৎ অন্য আজ্ঞা না হয় তাবৎ কলিকাতার বোটানিক্যাল গার্ডনের অর্থাৎ কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারিগণ এবং অপর কোন ব্যক্তি এককালীন দশ পৌণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত হিসাবে জ্বরঘ্ন সিনকোনা পাইবেন অর্থাৎ চারি ঔন্স টিন ২৷৷০ টাকায়, আট ঔন্স টিন ৫৲ টাকায় ও এক পৌণ্ড টিন ১০৲ টাকায় পাইবেন্। সব্বসাধারণে কোম্পানির বাগানের সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট নগদ মূল্য দিলে এই২ হিসাবে অর্থাৎ চারি ঔন্স টিন ৩৲ টাকায়, আট ঔন্স টিন ৬৲ টাকায় এবং এক পৌণ্ড টিন ১২ টাকায় পাইতে পারিবেন কলিকাতার প্রধান২ ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণও এই ঔষধ বিক্রয় করিয়া থাকেন। উপরোক্ত হার ছাড়া চারি ঔন্স টিনের।০, আট ঔন্স টিনের ৷৷০ ও এক পৌণ্ড টিনের ৸০ ডাক মাসুল দিতে হইবে।

NOTIFICATION —No 2476J

*The 1st May* 1894 —Under section 2, Act XII of 1880 (an Act for the appointment of persons to the office of Kazi), the Lieutenant-Governor has been pleased to grant a sanad (license) to Maulvi Muhammad Rashid, Kazi of Firozpur, appointing him to be also Kazi of thana Matbari in the district of Backergunge, for the celebration of marriages and the performance of other rites and ceremonies when application is made to him to perform any such functions

H. J S. COTTON,
*Chief Secy to the Govt. of Bengal.*

NOTIFICATION—No 2493J

*The 1st May* 1894 —Under section 3, Act I (B.C.) of 1876 (an Act to provide for the voluntary registration of Muhammadan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Maulvi Muhammad Abdul Majid, authorising him to register Muhammadan marriages and divorces, and to exercise the other functions of a Muhammadan Registrar within thana Dewanganj in the district of Mymensingh

H J. S. COTTON,
*Chief Secy. to the Govt. of Bengal*

NOTIFICATION—No 2494J

*The 1st May* 1894.—Under section 2, Act XII of 1880 (an Act for the appointment of persons to the office of Kazi), the Lieutenant-Governor has been pleased to grant a sanad (license) to Maulvi Muhammad Abdul Majid, appointing him Kazi of thana Dewanganj in the district of Mymensingh for the celebration of marriages and the performance of other rites and ceremonies when application is made to him to perform any such functions.

H J. S. COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

## REGISTRATION DEPARTMENT

*No* 1577*P* —*The* 30*th April* 1894 —Maulvi Syed Kashim Ali Khan is appointed to be Rural Sub-Registrar of Rajmahal, in the Sonthal Parganas

*No* 1599*P* —*The* 1*st May* 1894 —Maulvi Syed Maqbul-un-Nabi, Rural Sub-Registrar of Sara, in the district of Pabna, is appointed to be Rural Sub-Registrar of Chatmohar, in the same district

Maulvi Amjad Ali Khan, Rural Sub-Registrar of Chatmohar, in the district of Pabna, is appointed to be Rural Sub Registrar of Sara, in the same district

*No* 1602*P*.—*The* 1*st May* 1894 —Lall Gajaraj Nath Shah Deo, who was under orders dated the 24th November 1891, appointed to be Rural Sub-Registrar of Lohardaga, on probation, is confirmed in that appointment.

H. J S COTTON,
*Chief Secy to the Govt. of Bengal*

২৪১৬ J নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১ মে।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কাজীর পদে লোক নিয়োগ করণার্থ ১৮৮০ সালের ১২ আইনের ২ ধারামতে পিরোজপুরের কাজি শ্রীযুত মৌলবী মহম্মদ রসীদকে বাখরগঞ্জ জিলার অন্তর্গত মাটবাড়ী থানায়ও কাজীর পদে নিযুক্ত করিয়া তাঁহাকে সনদ ( লাইসেন্স ) দিলেন। তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

এচ্, জে, এস্ কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

২৪১৩ J নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১ মে।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ আবদুল মজিদকে লাইসেন্স দিয়া ময়মনসিংহ জিলার অন্তর্গত দেওয়ানগঞ্জ থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এচ্, জে, এস্, কটন্
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

২৪১৪ J নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ১ মে।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কাজীর পদে লোক নিয়োগ করণার্থ ১৮৮০ সালের ১২ আইনের ২ ধারামতে শ্রীযুত মৌলবী মহম্মদ আবদুল মজিদকে ময়মনসিংহ জিলার অন্তর্গত দেওয়ানগঞ্জ থানায় কাজীর পদে নিযুক্ত করিয়া তাঁহাকে সনদ ( লাইসেন্স ) দিলেন। তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

এচ্ জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

## রেজিষ্টরীকরণ সম্পর্কীয় কার্য্যবিভাগ।

১৫৭৭ P নং।—১৮৯৪ সাল ৩০ আপ্রিল।—শ্রীযুত মৌলবী সৈয়দ কাসিম আলি খাঁ সাঁওতাল পরগণার অন্তর্গত রাজমহালের গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

১৩৯৯ P নং।—১৮৯৪ সাল ১ মে।—পাবনা জিলার অন্তর্গত সারার গ্রাম্য সব রেজিষ্ট্রার শ্রীযুত মৌলবী সৈয়দ মকবুল উন নবি উক্ত জিলার অন্তর্গত চাটমোহরের গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

পাবনা জিলার অন্তর্গত চাটমোহরের গ্রাম্য সব রেজিষ্ট্রার শ্রীযুত মৌলবী আমজাদ আলি খাঁ, উক্ত জিলার অন্তর্গত সারার গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে নিযুক্ত হইলেন।

১৬০২ P নং।—১৮৯৪ সাল ১ মে।—১৮৯১ সালের ২৪ নবেম্বর তারিখের আজ্ঞামতে লোহার ডগার গ্রাম্য সব রেজিষ্ট্রারের পদে পরীক্ষার্থে নিযুক্ত শ্রীযুত লাল গজরাজনাথ শাহদেব সেই পদে স্থায়িরূপে নিযুক্ত হইলেন।

এচ্ জে, এস্ কটন্
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট।

TUESDAY, MAY 8, 1894

মঙ্গলবার ১৮৯৪ সাল ৮ মে।

## PART IIA

Orders by the Lieutenant-Governor of Bengal

দ্বিতীয় ক খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের আদেশ।

# ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

## MUNICIPAL AND LOCAL

### NOTIFICATION

*No* 2008*M*—*The* 28*th April* 1894 —The following revised rules framed by the Commissioners of Calcutta under section 3 of Act XX of 1887, for the protection of wild birds and game within the limits of Calcutta are hereby confirmed by the Lieutenant-Governor under clause (4) of the said section of the Act, and are published for general information under clause (5) of section 6 of the General Clauses Act I of 1887

2 This notification supersedes that dated the 27th July 1889

1 "Wild birds" for the purposes of these rules shall include jungle fowl, pea fowl, pheasants, partridges, quail, plover, teal, and all birds not brought under domestication whose plumage is an article of commerce

2 The Local Government having, by notification dated 28th February 1889, declared that the provisions of section 3, Act XX of 1887, shall apply to hares and deer, the following rules will apply to those animals also as well as to wild birds

3 The "breeding season" for the purposes of these rules shall extend from the 15th March to the 15th August for all wild birds except quail For quail the breeding season shall extend from May 1st to September 30th

4 Whoever during the breeding season has in his possession in Calcutta any wild bird, deer or hare, recently killed, or exposes for sale any such bird or animal, living or dead, shall be liable to a fine not exceeding Rs 5 for each bird or animal

5 Whoever during the breeding season imports into the town the plumage of any kind of wild bird recently killed or taken, or the fur or skin of any hare or deer recently killed or taken, shall be liable to a fine not exceeding Rs 5 for each bird or animal

6 In the case of a second conviction the fine may extend to Rs. 10 for each bird or animal

J A BOURDILLON,
*Offg Secy to the Govt. of Bengal*

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আদেশ।

### মুনিসিপল ও স্থানীয়।

#### বিজ্ঞাপন।

২০০৮ এম নম্বর।—১৮৯৪ সাল ২৮ আপ্রিল।—কলিকাতা মুনিসিপালিটীর সীমার মধ্যে বন্য পক্ষী ও সিকারোপযোগী পশু পক্ষ্যাদি রক্ষা করনার্থ ১৮৮৭ সালের ২০ আইনের ৩ ধারামতে কলিকাতা মুনিসিপালিটীর কমিশনরদের প্রণীত নিম্নলিখিত সংশোধিত বিধি শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব উক্ত আইনের উক্ত ধারার ৪ প্রকরণমতে এতদ্দ্বারা দৃঢ় করাতে সাধারণ ধারা বিষয়ক ১৮৮৭ সালের ১ আইনের ৬ ধারার (৫) প্রকরণমতে তাহা সাধারণের অবগত্যর্থে প্রকাশ করা গেল।

২। ১৮৮৯ সালের ২৭ জুলাই তারিখের বিজ্ঞাপন এই বিজ্ঞাপনক্রমে রহিত করা গেল।

১। এইং বিধির কার্য্যপক্ষে "বন্য পক্ষী" শব্দে বন্য কুক্কুট, ময়ূর, চকোর, বটের পক্ষী তিতির পক্ষী, টিটির পক্ষী, সরাস, এবং যে সকল অপোষা পক্ষির পালক বানিজ্য দ্রব্য স্বরূপ হয় সেই সকল পক্ষী বুঝাইবে।

২। স্থানায় গবর্ণমেন্ট ১৮৮৯ সালের ২৮ ফেব্রুয়ারি তারিখের বিজ্ঞাপনক্রমে ১৮৮৭ সালের ২০ আইনের ৩ ধারার বিধান খরগোস ও হরিণের প্রতি বর্ত্তিবে এই আদেশ করায় নিম্নলিখিত বিধি যেরূপ বন্য পক্ষির প্রতি বর্ত্তে সেইরূপ ঐ ২ জন্তুর প্রতিও বর্ত্তিবে।

৩। এইং বিধির কার্য্যপক্ষে তিতির পক্ষী ভিন্ন অন্য সকল বন্য পক্ষির "প্রসব করিবার ঋতু" মার্চ্চ মাসের ১৫ তারিখ হইতে আগষ্ট মাসের ১৫ তারিখ পর্য্যন্ত ব্যাপ্ত হইবে। তিতির পক্ষির পক্ষে প্রসব করিবার ঋতু ১ মে হইতে ৩০ সেপ্টেম্বর পর্য্যন্ত ব্যাপ্ত হইবে।

৪। প্রসব করিবার ঋতুর কালের মধ্যে কলিকাতায় কোন ব্যক্তির নিকট সম্প্রতি মারা কোন বন্য পক্ষী, হরিণ বা খরগোস থাকিলে কিম্বা কোন ব্যক্তি জীবিত বা মৃত তদ্রূপ কোন পক্ষী বা জন্তু বিক্রয়ার্থে দেখাইলে প্রত্যেক পক্ষির বা জন্তুর নিমিত্ত তাহার পাঁচ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

৫। কোন ব্যক্তি সম্প্রতি মারা বা ধরা কোন প্রকার বন্য পক্ষির পালক কিম্বা সম্প্রতি মারা বা ধরা কোন খরগোসের বা হরিণের লোম বা চর্ম্ম প্রসব করিবার ঋতুর কালের মধ্যে নগরে আমদানী করিলে তদ্রূপ প্রত্যেক পক্ষির কিম্বা জন্তুর নিমিত্ত তাহার ৫) পাঁচ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

৬। দ্বিতীয়বার অপরাধ প্রমাণ হইলে প্রত্যেক পক্ষির ও জন্তুর নিমিত্ত ১০) টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে।

জে, এ, বূর্ডিলং,
বঙ্গদেশের গবর্ণমেন্টের এক্টিং সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার ১৮৯৪ সাল ৮ মে।

তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনটী ১৮৯৪ সালের ২২এ মার্চ তারিখে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হওয়ায় সাধারণের অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত করা গেল :—

১৮৯৪ সালের ৯ আইন।

কারাগার সম্বন্ধীয় ১৮৯৪ সালের আইন।

## সূচী পত্র।

### প্রথম অধ্যায়।

সূচনা।

ধারা।

১। নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।

২। রহিত করণের কথা।

৩। অর্থ নির্দ্দেশের কথা।

### দ্বিতীয় অধ্যায়।

কারাগার রক্ষা ও কারাগারের কর্ম্মচারিদের কথা।

৪। কয়েদিদিগের জন্য স্থানের কথা।

৫। ইন্‌স্পেক্টর জেনরলের কথা।

India Act IX of 1894.—The Prisons Act, 1894.

ধারা।

৬। কারাগারের কর্ম্মচারিদের কথা।

৭। কয়েদিদিগের জন্য কিয়ৎকালের নিমিত্ত স্থানের বিধান করিবার কথা।

### তৃতীয় অধ্যায়।

কর্ম্মচারিদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

সাধারণ কথা।

৮। কারাগারের কর্ম্মচারিদের উপর কর্ত্তৃত্ব ও তাহাদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

৯। কয়েদিদিগের সহিত কর্ম্মচারিদের কারবার না করিবার কথা।

১০। কারাগারের চুক্তিতে কর্ম্মচারিদের স্বার্থযুক্ত না থাকিবার কথা।

সুপারিন্টেণ্ডেণ্টের কথা।

১১। সুপারিন্টেণ্ডেণ্টের কথা।

১২। সুপারিন্টেণ্ডেণ্টকে যে সকল কাগজপত্র রাখিতে হইবে তাহার কথা।

ডাক্তারের কথা।

১৩। ডাক্তারের কর্ত্তব্য কর্ম্মের কথা।

১৪। ডাক্তারের কোন কোন স্থলে রিপোর্ট করিবার কথা।

ধারা।

১৫। কয়েদির মৃত্যু হইলে রিপোর্ট করিবার কথা।

জেলরের কথা।

১৬। জেলরের কথা।

১৭। জেলরের কয়েদির মৃত্যুর নোটিস দিবার কথা।

১৮। জেলরের দায়িত্বের কথা।

১৯। জেলরের রাত্রিতে উপস্থিত থাকিবার কথা।

২০। ডিপুটী ও আসিষ্টাণ্ট জেলরদিগের ক্ষমতার কথা।

অধীন কর্ম্মচারিদের কথা।

২১। দ্বাররক্ষকের কর্ত্তব্য কর্ম্মের কথা।

২২। অধীন কর্ম্মচারিদের ছুটী না লইয়া অনুপস্থিত না হইবার কথা।

২৩। কয়েদি কর্ম্মচারিদিগের কথা।

## চতুর্থ অধ্যায়।

কয়েদিদিগকে গ্রহণ ও স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

২৪। কয়েদিদের গ্রহণ সময়ে পরীক্ষার কথা।

২৫। কয়েদিদের সম্পত্তির কথা।

২৬। কয়েদিদিগকে স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

## পঞ্চম অধ্যায়।

কয়েদিদের শাসনের কথা।

২৭। কয়েদিদিগকে পৃথক করিয়া রাখিবার কথা।

২৮। কয়েদিদের একত্র ও পৃথক রাখিবার কথা।

২৯। নির্জ্জন কারাবাসের কথা।

৩০। মৃত্যুদণ্ডাজ্ঞাধীন কয়েদিদের কথা।

## ষষ্ঠ অধ্যায়।

দেওয়ানী ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদের খাদ্য, কাপড ও বিছানার কথা।

৩১। কোন কোন কয়েদির বেসরকারী উপায়ে খাইবার পরিবার কথা।

৩২। কোন কোন কয়েদিদের মধ্যে খাদ্য ও কাপড হস্তান্তর করণ নিষেধের কথা।

৩৩। দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে কাপড ও বিছানা সরবরাহ করিবার কথা।

## সপ্তম অধ্যায়।

কয়েদিদের কর্ম্মের কথা।

ধারা।

৩৪। দেওয়ানী কয়েদিদের কর্ম্মের কথা।

৩৫। ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

৩৬। সামান্য কারাদণ্ডে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

## অষ্টম অধ্যায়।

কয়েদিদের স্বাস্থ্যের কথা।

৩৭। পীড়িত কয়েদিদের কথা।

৩৮। ডাক্তারদের আদেশের রিকার্ডের কথা।

৩৯। হাঁস্পাতালের কথা।

## নবম অধ্যায়।

কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করিবার কথা।

৪০। দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করার কথা।

৪১। সাক্ষাৎকারীদিগকে তালাস করিবার কথা।

## দশম অধ্যায়।

কারাগার সম্বন্ধে অপরাধের কথা।

৪২। কারাগারে নিষিদ্ধ দ্রব্য আনয়ন করিবার ও কারাগার হইতে নিষিদ্ধ দ্রব্য লইয়া যাইবার এবং কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা কহিবার দণ্ডের কথা।

৪৩। ৪২ ধারামত অপরাধের নিমিত্ত গ্রেপ্তার করিবার ক্ষমতার কথা।

৪৪। দণ্ডের বিষয় প্রচার করিয়া দিবার কথা।

## একাদশ অধ্যায়।

কারাপরাধের কথা।

৪৫। কারাপরাধের কথা।

৪৬। ঐরূপ অপরাধের দণ্ডের কথা।

৪৭। ৪৬ ধারানুসারে একাধিক দণ্ড একত্রে দিবার কথা।

৪৮। ৪৬ এবং ৪৭ ধারানুসারে দণ্ড দিবার কথা।

৪৯। দণ্ড পূর্ব্ববর্ত্তী ধারা সমূহের অনুযায়িক হইবার কথা।

৫০। কয়েদির দণ্ড গ্রহণে যোগ্যতা বিষয়ে ডাক্তারের সার্টিফিকেট দিবার কথা।

৫১। দণ্ডের বহিতে লিখিত কথা।

ধারা।

৫২। অত্যন্ত গুরুতর অপরাধ করা হইলে যে কার্য্যপ্রণালী অবলম্বন করা হইবে তাহার কথা।

৫৩। কশাঘাতের কথা।

৫৪। কারাগারের অধস্তন কর্ম্মচারিদিগের অপরাধের কথা।

---

## দ্বাদশ অধ্যায়।

বিবিধ বিষয়ের কথা।

৫৫। কারাগারের প্রাচীরের বাহিরে কয়েদিদিগের হেফাজতের কথা, তাহাদের উপর কর্ত্তৃত্বের কথা এবং তাহাদের কার্য্যে নিযুক্ত থাকিবার কথা।

ধারা।

৫৬। হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

৫৭। দ্বীপান্তরের দণ্ডাজ্ঞার অধীন কয়েদিদিগকে হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

৫৮। প্রয়োজন ব্যতীত জেলরের কয়েদিদিগের হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি না দিবার কথা।

৫৯। নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

৬০। স্থানীয় গবর্ণমেন্টের বিধি প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

৬১। বিধি সকলের নকল প্রদর্শিত করিবার কথা।

৬২। সুপারিন্টেণ্ডেন্টের ও ডাক্তারের ক্ষমতা পরিচালনের কথা।

তফসীল—যে সকল আইন রহিত করা হইল।

## কারাগার সম্বন্ধীয় আইন সংশোধন করণার্থ আইন।

যেহেতু বৃটিষ ভারতবর্ষের কারাগার সম্বন্ধীয় আইন সংশোধন করা এবং ঐ সকল কারাগারের ব্যবস্থা করণার্থ নিযম বিধান করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নিলিখিতমত বিধান করা যাইতেছে।—

---

# প্রথম অধ্যায।

## সূচনা।

নাম, ব্যাপ্তি ও আরম্ভের কথা।

১ ধারা। (১) এই আইনটিকে কারাগার সম্বন্ধীয় ১৮৯৪ সালের আইন বলা যাইতে পারিবে।

(২) ইহা উত্তর ব্রহ্ম, বৃটিষ বেলুচিস্থান, সাঁওতাল পরগনা, এবং স্পিটী পরগনা সুদ্ধ সমস্ত বৃটিষ ভারত বর্ষে প্রচলিত হইবে, এবং

(৩) ইহা ১৮৯৪ সালের জুলাই মাসের প্রথম দিবসে প্রবল হইবে।

(৪) এই আইনে যাহা কিছু আছে তাহা বোম্বাই প্রেসিডেন্সিস্থিত বোম্বাই নগরের বাহিরের দেওয়ানী জেল সম্বন্ধে খাটিবে না। এবং ঐ সকল জেল পরবর্ত্তী আইনদ্বারা সংশোধিত ১৮৭৪ সালের বোম্বাইয়ের ২ আইনের ৯ হইতে ১৬ পয্যন্ত ধারার বিধানানুসারে পরিচালিত হইতে থাকিবে।

রহিত করণের কথা।

২ ধারা। (১) উক্ত ১৮৯৪ সালের জুলাই মাসের প্রথম দিবসে ও ঐ দিবসের পর তফসীলের লিখিত আইনগুলি ঐ তফসীলের চতুর্থ ঘরের নির্দ্দিষ্ট পরিমাণে রহিত হইবে।

(২) কিন্তু ঐ সকল আইনের মধ্যে কোন আইন অনুসারে যে সকল নিযম ও নিযোগ করা গিযাছে, আদেশ প্রদত্ত হইযাছে ও হুকুম প্রচার করা হইয়াছে তাহা এই আইনের সহিত যতদুর সঙ্গত হয় ততদুর ক্রমানুয়ে এই আইনানুসারে কৃত, প্রদত্ত ও প্রচারিত হইয়াছে বলিয়া বিবেচনা করা যাইবে।

(৩) কোন আইন বা দলীলে এই সকল আইনের মধ্যে কোন আইনের উল্লেখ থাকিলে তাহার যতদুর সম্ভব এইরূপ ব্যাখ্যা করিতে হইবে যে তাহাতে এই আইন বা উহার তুল্য অংশের উল্লেখ হইযাছে।

অর্থ নির্দ্দেশের কথা।

৩ ধারা। এই আইনে—

(১) "কারাগার" বলিতে যে জেল বা স্থান কোন স্থানীয় গবর্ণমেণ্টের সাধারণ বা বিশেষ হুকুমক্রমে কয়েদি আটক করিযা রাখিবার নিমিত্ত স্থায়িরূপে বা কিয়ৎকালের নিমিত্ত ব্যবহৃত হয় সেই জেল বা স্থানকে বুঝাইবে এবং উহার সামিল ভূমি ও বিল্ডিঙ্গকেও বুঝাইবে, কিন্তু—

(ক) কেবল মাত্র পুলিসের হাজতে থাকা কয়েদিকে আবদ্ধ করিয়া রাখিবার স্থানকে,

(খ) ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক ১৮৮২ সালের আইনের ৫৪১ ধারানুসারে স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক বিশেষরূপে নির্দ্দিষ্ট কোন স্থানকে, কিম্বা

(গ) স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক সাধারণ বা বিশেষ হুকুমক্রমে অধীন জেল বলিয়া ব্যক্ত কোন স্থানকে—

বুঝাইবে না।

(২) যে কয়েদিকে কোন আদালতের বা ফৌজদারী বিচারাধিকার পরিচালক কর্ত্তৃপক্ষের পরওয়ানা ওয়ারাণ্ট বা হুকুমক্রমে কিম্বা কোন কোর্ট মার্শলের হুকুমে যথারীতি হাজতে দেওযা হয "ফৌজদারী কয়েদি" বলিতে সেই কয়েদিকে বুঝাইবে।

(৩) "দণ্ডিত ফৌজদারী কয়েদি" বলিতে কোন আদালত বা কোর্ট-মার্শলের দণ্ডাজ্ঞাধীন ফৌজদারী কয়েদিকে বুঝাইবে, এবং ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক ১৮৮২ সালের আইনের অষ্টম অধ্যায়ের বিধানানুসারে কিম্বা বন্দিদের ১৮৭১ সালের আইনানুসারে যে ব্যক্তিকে কারাগারে আটক করিয়া রাখা যায় তাহাকেও বুঝাইবে।

(৪) "দেওয়ানী কয়েদি" বলিতে যে কয়েদি ফৌজদারী কয়েদি নহে সেই কয়েদিকে বুঝাইবে।

(৫) "রেহাই প্রণালী" বলিতে জেলে কয়েদিদিগকে মার্কা দিবার ও তাহার ফল স্বরূপ তাহাদিগের দণ্ড হ্রাস করিবার বিধান করণার্থ উপস্থিত সমযের প্রচলিত নিযম সকলকে বুঝাইবে।

(৬) "বৃত্তান্ত টিকিট" বলিতে প্রত্যেক কয়েদির সম্বন্ধে এই আইন বা আইনানুসারে প্রণীত বিধিক্রমে যে সংবাদ রাখা আবশ্যক যে টিকিটে সেই সংবাদ লিখিত থাকে সেই টিকিটকে বুঝাইবে।

(৭) "ইন্‌স্পেক্টর জেনরল" বলিতে কারাগারের ইন্‌স্পেক্টর জেনরল বুঝাইবে।

(৮) "অধস্তন ডাক্তার" বলিতে আসিষ্টাণ্ট সার্জন, এপাথিকারী কিম্বা যোগ্যতাবিশিষ্ট হস্পিটাল আসিষ্টাণ্ট বুঝাইবে। এবং

(৯) "নিষিদ্ধ দ্রব্য" বলিতে এই আইনানুসারে প্রণীত কোন বিধি অনুসারে যে দ্রব্য কোন কারাগারে আনয়ন করা বা কোন কারাগার হইতে লইয়া যাওয়া নিষিদ্ধ সেই দ্রব্য বুঝাইবে।

## দ্বিতীয় অধ্যায়।

কারাগার রক্ষা ও কারাগারের কর্ম্মচারিদের কথা।

কয়েদিদিগের জন্য স্থানের কথা।

৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট কয়েদিদিগকে স্বতন্ত্র করিয়া রাখিবার সম্বন্ধে যাহাতে এই আইনের আদেশ পালিত হয় এমন করিয়া নির্ম্মিত ও নিয়মিত কারাগারের মধ্যে আপনার অধীন প্রদেশের কয়েদিদিগের জন্য স্থানের ব্যবস্থা করিবেন।

ইন্‌স্পেক্টর জেনরলের কথা।

৫ ধারা। প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্টের অধীন প্রদেশের জন্য এক জন ইন্‌স্পেক্টর জেনরল নিযুক্ত হইবেন এবং তিনি স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞাধীনে ঐ গবর্ণমেণ্টের অধীন প্রদেশের সমস্ত কারাগার সম্বন্ধে সাধারণ কর্তৃত্ব ও তত্ত্বাবধান ক্ষমতা পরিচালন করিবেন।

কারাগারের কর্ম্মচারিদের কথা।

৬ ধারা। প্রত্যেক কারাগারের নিমিত্ত এক জন সুপারিণ্টেণ্ডেণ্ট, একজন ডাক্তার (তিনি সুপারিণ্টেণ্ডেণ্টও হইতে পারিবেন), একজন অধস্তন ডাক্তার, একজন জেলর ও স্থানীয় গবর্ণমেণ্ট অপর যে যে কর্ম্মচারী আবশ্যক বিবেচনা করেন সেই সেই কর্ম্মচারী থাকিবেন।

কিন্তু মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেব অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া লিখিত হুকুমক্রমে এইরূপ ব্যক্ত করিতে পারিবেন যে হুকুমের লিখিত কোন কারাগারে যে ব্যক্তি সুপারিণ্টেণ্ডেণ্ট নিযুক্ত হন তিনি জেলরের পদও ধারণ করিবেন।

কয়েদিদিগের জন্য কিয়ৎ কালের নিমিত্ত স্থানের বিধান করিবার কথা।

৭ ধারা। কোন কারাগারে যত জন কয়েদিকে সুবিধামতে বা নিরাপদভাবে রাখা যাইতে পারে ঐ কারাগারে তাহার অপেক্ষা অধিক কয়েদি আছে এবং যত জন বেশী আছে তাহাদিগকে অপর কোন কারাগারে স্থানান্তর করা সুবিধাজনক নয়, ইন্‌স্পেক্টর জেনরল সাহেব এরূপ বিবেচনা করিলে,

কিম্বা কোন কারাগারের মধ্যে কোন ব্যাপক রোগের প্রাদুর্ভাব বশতঃ বা অপর কোন কারণে কোন কয়েদিদিগের জন্য কিয়ৎকালের নিমিত্ত আশ্রয় ও নিরাপদ হেফাজতের বিধান করা বাঞ্ছনীয় হইলে,

যতজন কয়েদিকে ঐ কারাগারে সুবিধাজনক বা নিরাপদভাবে রাখা যাইতে পারে না তাহাদের কিয়ৎ কালের নিমিত্ত আশ্রয় ও নিরাপদ হেফাজতের জন্য ঐ কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেণ্ট যেরূপ আদেশ করেন সেই রূপ ব্যবস্থা করিবেন।

## তৃতীয় অধ্যায়।

কর্ম্মচারিদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

সাধারণ কথা।

কারাগারের কর্ম্মচারিদের উপর কর্তৃত্ব ও তাহাদের কর্ত্তব্য কর্ম্মের কথা।

৮ ধারা। কারাগারের সমস্ত কর্ম্মচারী সুপারিণ্টেণ্ডেণ্টের আদেশ পালন করিবেন। জেলর সুপারিণ্টেণ্ডেণ্টের মঞ্জুরি লইয়া জেলরের অধীন কর্ম্মচারিদিগের উপর যে সকল কর্ত্তব্য কর্ম্মের ভার অর্পণ করেন অথবা ৬০ ধারানুযায়িক বিধি দ্বারা যে সকল কর্ত্তব্য কর্ম্ম নির্দ্দিষ্ট হয় জেলরের অধীন সমস্ত কর্ম্মচারী সেই সকল কর্ত্তব্য কর্ম্ম সম্পন্ন করিবেন।

কয়েদিদিগের সহিত কর্ম্মচারিদের কারবার না করিবার কথা।

৯ ধারা। কারাগারের কোন কর্ম্মচারী বা তাঁহার পক্ষে ট্রাষ্টযুক্ত বা তাঁহার দ্বারা নিযুক্ত কোন ব্যক্তি কোন কয়েদির নিকট কোন দ্রব্য বিক্রয় বা ভাড়া দিবেন না বা বিক্রয় করিয়া কি ভাড়া দিয়া কোন উপকার লাভ করিবেন না কিম্বা কোন কয়েদির সহিত সাক্ষাৎ সম্বন্ধে বা পরোক্ষভাবে কোন টাকার কারবার বা অন্য কোন কারবার করিবেন না।

কারাগারের চুক্তিতে কর্ম্মচারিদের স্বার্থযুক্ত না থাকিবার কথা।

১০ ধারা। কারাগারের কোন কর্ম্মচারী বা তাঁহার পক্ষে ট্রাষ্টযুক্ত বা তাঁহার দ্বারা নিযুক্ত কোন ব্যক্তি কারাগারে কোন দ্রব্য সরবরাহ করিবার কোন চুক্তিতে সাক্ষাৎ সম্বন্ধে বা পরোক্ষভাবে কোন স্বার্থ রাখিবেন না এবং কারাগারের পক্ষে বা কোন কয়েদির অধিকৃত কোন দ্রব্য বিক্রয় বা ক্রয় করিয়া সাক্ষাৎ সম্বন্ধে বা পরোক্ষভাবে কোন উপকার লাভ করিবেন না।

সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

সুপারিণ্টেণ্ডেণ্টের কথা।

১১ ধারা। (১) ইন্‌স্পেক্টর জেনরলের আজ্ঞাধীনে সুপারিণ্টেণ্ডেণ্ট শাসন, পরিশ্রম, ব্যয়, দণ্ড ও কর্তৃত্ব সম্বন্ধীয় সমস্ত বিষয়ে কারাগারের কার্য্য নির্ব্বাহ করিবেন।

(২) স্থানীয় গবর্ণমেণ্ট যে সকল সাধারণ বা বিশেষ আদেশ দেন সেই সকল আদেশ মানিয়া কোন সদর কারাগার বা প্রেসিডেন্সী নগরস্থিত কোন কারাগার ছাড়া অন্য কোন কারাগারের সুপারিণ্টেণ্ডেণ্ট ঐ কারাগার সম্বন্ধে জেলার মাজিষ্ট্রেট এই আইনের সহিত কিম্বা এই আইনানুযায়িক কোন বিধির সহিত অসঙ্গত না হয় এমন যে সকল হুকুম করেন তাহা মান্য করিবেন এবং ঐ সমস্ত হুকুম ও তৎসম্বন্ধে যে কার্য্য করা হইল তদ্বিষয়ে ইন্‌স্পেক্টর জেনরলের নিকট রিপোর্ট করিবেন।

সুপারিণ্টেণ্ডেণ্টকে যে সকল কাগজ পত্র রাখিতে হইবে তাহার কথা।

১২ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্ট নিম্নলিখিত কাগজপত্র রাখিবেন বা রাখাইবেন :—

(১) গৃহীত কয়েদিদিগের একখানি রেজেষ্টরী।

(২) প্রত্যেক কয়েদিকে কখন খালাস দিতে হইবে এই কথা লিখিত থাকে এমন একখানি বহি।

(৩) কারাগার সম্বন্ধীয় অপরাধের জন্য কয়েদিদিগকে যে সকল দণ্ড দেওয়া হয় তাহা লিখিয়া রাখিবার নিমিত্ত একখানি দণ্ডের বহি।

(৪) কারাগার পরিচালন সম্বন্ধীয় কোন বিষয়ে দর্শকেরা যে মন্তব্য প্রকাশ করেন তাহা লিখিয়া রাখিবার নিমিত্ত একখানি দর্শকের বহি।

এবং ৫৯ ধারা বা ৬০ ধারা অনুসারে প্রণীত বিধিতে অপর যে সমস্ত কাগজপত্র নির্দ্দিষ্ট হয় তাহাও রাখিবেন বা রাখাইবেন।

ডাক্তারের কথা।

ডাক্তারের কর্ত্তব্য কর্ম্মের কথা।

১৩ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্টের কর্ত্তৃত্বাধীনে কারাগারের স্বাস্থ্য সম্বন্ধীয় কার্য্যনির্ব্বাহের ভার ডাক্তারের উপর থাকিবে এবং স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক ৬০ ধারানুসারে প্রণীত নিয়ম দ্বারা যে সমস্ত কর্ত্তব্য কর্ম্ম নির্দ্দিষ্ট হয় তিনি তাহা নির্ব্বাহ করিবেন।

ডাক্তারের কোন কোন স্থলে রিপোর্ট করিবার কথা।

১৪ ধারা। কোন কয়েদিকে যে রূপ শাসনাধীনে রাখা হইতেছে বা তাহার প্রতি যেরূপ ব্যবহার করা হইতেছে তাহাতে তাহার মানসিক অনিষ্ট হইয়াছে বা হইবার সম্ভাবনা ডাক্তারের এরূপ বিশ্বাস করিবার কারণ থাকিলে, ডাক্তার যেরূপ মন্তব্য লিপিবদ্ধ করা উচিত বোধ করেন সেই রূপ মন্তব্য সুদ্ধ ঐ বিষয় লিখিয়া সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট রিপোর্ট করিবেন।

এই রিপোর্টের উপর সুপারিণ্টেণ্ডেণ্ট যে হুকুম দেন তৎসহ রিপোর্ট খানি তৎক্ষণাৎ ইন্‌স্পেক্টর জেনরলের অবগতির নিমিত্ত পাঠাইয়া দেওয়া হইবে।

কয়েদির মৃত্যু হইলে রিপোর্ট করিবার কথা।

১৫ ধারা। কোন কয়েদির মৃত্যু হইলে ডাক্তার নিম্নলিখিত বিশেষ বিবরণগুলি যত দূর অবধারিত করিতে পারা যায় ততদূর তৎক্ষণাৎ একখানি রেজেষ্টরীতে লিখিয়া ফেলিবেন, অর্থাৎ,—

(১) যে দিবস মৃত ব্যক্তি পীড়া হওয়ার কথা প্রথম বলিয়াছিল অথবা যে দিবস তাহাকে পীড়িত দেখা গিয়াছিল,

(২) সে দিবস যদি তাহাকে কোন পরিশ্রমে নিযুক্ত করা হইয়া থাকে তবে যে রকম পরিশ্রমে নিযুক্ত করা হইয়াছিল,

(৩) সে দিবস সে যে ইস্কেলের খোরাক পাইয়াছিল,

(৪) যে দিবস তাহাকে হাঁস্পাতালে লওয়া হইয়াছিল,

(৫) যে দিবস ডাক্তারকে পীড়ার কথা প্রথম জানান হইয়াছিল,

(৬) যে প্রকারের পীড়া,

(৭) মৃত ব্যক্তির মৃত্যুর পূর্ব্বে ডাক্তার বা অধস্তন ডাক্তার তাহাকে কখন শেষ দেখিয়াছিলেন,

(৮) কয়েদি কখন মরে, এবং

(৯) (যে যে স্থলে মৃতদেহের পরীক্ষা করা হয় সেই সেই স্থলে) মৃত্যুর পর মৃতদেহ যেরূপ দেখায় তাহার বিবরণ।

এবং ডাক্তার যে বিশেষ মন্তব্য লেখা আবশ্যক বোধ করেন সেই সঙ্গে তাহাও লিপিবদ্ধ করিবেন।

জেলরের কথা।

জেলরের কথা।

১৬ ধারা। (১) সুপারিণ্টেণ্ডেণ্ট জেলরকে অন্যত্র বাস করিবার নিমিত্ত লিখিত অনুমতি না দিলে জেলরকে কারাগারেই বাস করিতে হইবে।

(২) জেলর ইন্‌স্পেক্টর জেনরলের লিখিত মঞ্জুরি ব্যতীত অপর কোন কর্ম্মের সহিত সম্পর্ক রাখিবেন না।

জেলরের কয়েদির মৃত্যুর নোটিস দিবার কথা।

১৭ ধারা। কোন কয়েদির মৃত্যু হইলে, জেলর তৎক্ষণাৎ সুপারিণ্টেণ্ডেণ্ট ও অধস্তন ডাক্তারকে ঐ মৃত্যুর নোটিস দিবেন।

জেলরের দায়িত্বের কথা।

১৮ ধারা। জেলরকে ১২ ধারানুসারে যে সকল কাগজপত্র রাখিতে হইবে তিনি তাহার নিরাপদ হেফাজতের নিমিত্ত, সমর্পণের ওয়ারাণ্ট ও অপর যে সকল কাগজপত্র তাঁহার জিম্মায় রাখা হয় তাহার নিমিত্ত এবং কয়েদিদিগের নিকট হইতে গৃহীত টাকা ও অপর দ্রব্যের নিমিত্ত দায়ী হইবেন।

জেলরের রাত্রিতে উপস্থিত থাকিবার কথা।

১৯ ধারা। সুপারিণ্টেণ্ডেণ্টের লিখিত অনুমতি ব্যতীত জেলর কারাগারে একটী রাত্রিও অনুপস্থিত থাকিবেন না কিন্তু যদি ছুটী না লইয়া কোন অপরিহার্য্য প্রয়োজন বশতঃ এক রাত্রি অনুপস্থিত থাকেন তাহা হইলে তিনি অবিলম্বে সেই বিষয় ও তাহার কারণ সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট রিপোর্ট করিবেন।

ডিপুটী ও আসিষ্টাণ্ট জেলর দিগের ক্ষমতার কথা।

২০ ধারা। যে স্থলে কোন কারাগারে ডিপুটী জেলর বা আসিষ্টাণ্ট জেলর নিযুক্ত করা হয় সে স্থলে তিনি সুপারিণ্টেণ্ডেণ্টের হুকুমের অধীনে জেলরের এই আইনানুযায়িক বা এই আইনানুসারে প্রণীত কোন বিধি অনুযায়িক যে কোন কর্ত্তব্য কর্ম্ম নির্ব্বাহ করিতে সক্ষম হইবেন এবং সমস্ত দায়িত্বের অধীন হইবেন।

### অধীন কর্ম্মচারিদের কথা।

দ্বার রক্ষকের কর্ত্তব্য কর্ম্মের কথা।

২১ ধারা। যে কর্ম্মচারী কারাগারের দ্বাররক্ষকের কার্য্য করেন তিনি কি কারাগারের অপর কোন কর্ম্মচারী কোন দ্রব্য কারাগারের মধ্যে বা কারাগারের মধ্য হইতে উহার বাহিরে লইয়া যাওয়া হইলে তাহা পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন এবং কোন ব্যক্তি কারাগারের মধ্যে বা কারাগারের মধ্য হইতে উহার বাহিরে কোন নিষিদ্ধ দ্রব্য আনিতেছে কিম্বা কারাগারের কোন সম্পত্তি বাহির করিয়া লইয়া যাইতেছে এরূপ সন্দেহ হইলে তাহাকে আটকাইয়া তালাস করিতে পারিবেন বা তালাস করাইতে পারিবেন, এবং ঐরূপ কোন দ্রব্য বা সম্পত্তি পাওয়া গেলে জেলরকে অবিলম্বে তাহার নোটিস দিবেন।

অধীন কর্ম্মচারিদের ছুটী না লইয়া অনুপস্থিত না হইবার কথা।

২২ ধারা। জেলরের অধীন কর্ম্মচারিরা সুপারিণ্টেণ্ডেণ্টের নিকট বা জেলরের নিকট ছুটী না লইয়া কারাগারে অনুপস্থিত থাকিবেন না।

কয়েদি কর্ম্মচারিদিগের কথা।

২৩ ধারা। যে সকল কয়েদিকে কারাগারের কর্ম্মচারী নিযুক্ত করা হয় ভারতবর্ষের দণ্ডবিধির আইনের অর্থানুসারে তাহারা রাজকীয় কার্য্যকারক বলিয়া গণ্য হইবে।

---

## চতুর্থ অধ্যায়।

### কয়েদিদিগকে গ্রহণ ও স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

কয়েদিদের গ্রহণ সময়ে পরীক্ষার কথা।

২৪ ধারা। (১) কোন কয়েদিকে যখন কারাগারে গ্রহণ করা হয় তখন তাহাকে তালাস করিতে হইবে ও তাহার নিকট হইতে সমস্ত অস্ত্রশস্ত্র ও নিষিদ্ধ দ্রব্য লইতে হইবে।

(২) প্রত্যেক ফৌজদারী কয়েদিকে গ্রহণ করিবার পর যত শীঘ্র সম্ভব ডাক্তারের সাধারণ বা বিশেষ হুকুমানুসারেও পরীক্ষিত হইতে হইবে। জেলর কর্ত্তৃক রক্ষিত একখানি বহিতে ডাক্তার কয়েদির স্বাস্থ্যের অবস্থার কথা, তাহার শরীরে কোন ক্ষত বা চিহ্ন থাকিলে তাহার কথা, কয়েদির প্রতি কঠোর কারাদণ্ডাজ্ঞা হইয়া থাকিলে সে যে শ্রেণীর খাটুনির উপযুক্ত এবং ডাক্তার যে কোন মন্তব্য যোগ করা উচিত বিবেচনা করেন সেই মন্তব্য লিপিবদ্ধ করিবেন বা করাইবেন।

(৩) মেয়ে কয়েদির বেলা তালাস ও পরীক্ষার কার্য্য ডাক্তারের সাধারণ বা বিশেষ হুকুমানুসারে কারাগারের বৃদ্ধা কর্ম্মচারিনীর দ্বারা করা হইবে।

কয়েদিদের সম্পত্তির কথা।

২৫ ধারা। যে টাকা বা অপর দ্রব্য সম্বন্ধে কোন উপযুক্ত আদালত কোন আজ্ঞা প্রদান করেন নাই এবং যাহা উপযুক্ত অনুমতি অনুসারে কোন ফৌজদারী কয়েদি কর্ত্তৃক কারাগারের মধ্যে আনীত হয় কিম্বা তাহার ব্যবহারার্থ কারাগারে প্রেরিত হয় তাহা জেলরের হেফাজতে স্থাপিত হইবে।

কয়েদিদিগকে স্থানান্তর করিবার ও ছাড়িয়া দিবার কথা।

২৬ ধারা। (১) অপর কোন কারাগারে স্থানান্তর করিবার পূর্ব্বে সকল কয়েদিকেই ডাক্তার পরীক্ষা করিয়া দেখিবেন।

(২) কয়েদির এমন কোন পীড়া নাই যাহাতে তাহাকে স্থানান্তর করণ পক্ষে অনুপযুক্ত করিতেছে ডাক্তার এরূপ সার্টিফিকেট না দিলে কোন কয়েদিকেই এক কারাগার হইতে আর এক কারাগারে স্থানান্তর করা যাইবে না।

(৩) যদি এরূপ হয় যে কোন কয়েদি বেশী যন্ত্রণাময় বা বিপজ্জনক কোন পীড়া ভোগ করিতেছে তাহা হইলে তাহার ইচ্ছার বিরুদ্ধে তাহাকে কারাগার হইতে ছাড়িয়া দেওয়া যাইবে না, অথবা যে পর্য্যন্ত ডাক্তারের বিবেচনায় ঐরূপ ছাড়িয়া দেওয়া নিরাপদ না হয় সে পর্য্যন্ত তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে না।

---

## পঞ্চম অধ্যায়।

### কয়েদিদের শাসনের কথা।

কয়েদিদিগকে পৃথক করিয়া রাখিবার কথা।

২৭ ধারা। কয়েদিদিগকে পৃথক করিয়া রাখিবার সম্বন্ধে এই আইনে নিম্নলিখিত রূপ আদেশ দেওয়া যাইতেছে:—

(১) যে কারাগারে মেয়ে ও পুরুষ কয়েদি দুইই থাকে তথায় মেয়ে কয়েদিদিগকে স্বতন্ত্র বিল্ডিঙ্গে বা একই বিল্ডিঙ্গের স্বতন্ত্র অংশে এমন করিয়া কারাবদ্ধ করিতে হইবে যে তাহারা পুরুষ কয়েদিদিগকে দেখিতে বা পুরুষ কয়েদিদের সহিত কথা বার্ত্তা কহিতে বা কোন সংস্রব রাখিতে না পায়।

(২) যে কারাগারে আঠার বৎসরের কম বয়স্ক পুরুষ কয়েদিদিগকে আবদ্ধ রাখা হয় তথায় তাহাদিগকে অপর কয়েদিদের হইতে সম্পূর্ণরূপে স্বতন্ত্র করিবার এবং তাহাদের মধ্যে যাহারা যৌবন প্রাপ্ত হইয়াছে তাহাদিগকে অপ্রাপ্তযৌবন কয়েদিদিগের হইতে স্বতন্ত্র করিবার উপায় বিধান করিতে হইবে।

(৩) অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের হইতে পৃথক রাখা হইবে। এবং

(৪) দেওয়ানী কয়েদিদিগকে ফৌজদারী কয়েদিদের হইতে পৃথক রাখা হইবে।

২৮ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারানুসারে যাহা করা আবশ্যক তাহার অন্যথা না করিয়া দণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে কামরায় হয় একত্রে নয় এক একটী করিয়া অথবা কতক এক প্রকারে ও কতক আর এক প্রকারে আবদ্ধ রাখা যাইতে পারিবে।

কয়েদিদের একত্র ও পৃথক রাখিবার কথা।

২৯ ধারা। যে সকল উপায়ে কয়েদি যে কোন সময়ে কারাগারের কোন কর্ম্মচারির সহিত খবরাখবর রাখিতে পারে কোন কামরায় সে সকল উপায় না থাকিলে সেই কামরা নির্জ্জন কারাবাসের জন্য ব্যবহৃত হইবে না। এবং যে কয়েদি দণ্ড স্বরূপই হউক আর অন্য কোন প্রকারে হউক চব্বিশ ঘণ্টার অধিক কালের নিমিত্ত কোন কামরায় এই রূপে আবদ্ধ থাকে ডাক্তার বা অধস্তন ডাক্তার তাহাকে দিনের মধ্যে অন্ততঃ একবার দেখিয়া আসিবেন।

নির্জ্জন কারাবাসের কথা।

৩০ ধারা। (১) প্রত্যেক মৃত্যুদণ্ডাজ্ঞাধীন কয়েদি দণ্ডাজ্ঞা হইবার পর কারাগারে আসিয়া পঁহুছিলেই তাহাকে জেলর কর্ত্তৃক বা জেলরের আজ্ঞাক্রমে তালাস করা হইবে এবং যে সকল দ্রব্য তাহার নিকট রাখা জেলর বিপজ্জনক বা অবিহিত বিবেচনা করেন তাহা তাহার নিকট হইতে লওয়া হইবে।

মৃত্যুদণ্ডাজ্ঞাধীন কয়েদিদের কথা।

(২) ঐরূপ প্রত্যেক কয়েদিকে অপর সকল কয়েদিদের হইতে পৃথক করিয়া একটী কামরায় আবদ্ধ রাখা যাইবে এবং তাহাকে দিবা রাত্রি একজন রক্ষকের জিম্মায় রাখা হইবে।

---

## ষষ্ঠ অধ্যায়।

### দেওয়ানী ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদের খাদ্য, কাপড় ও বিছানার কথা।

৩১ ধারা। কোন দেওয়ানী কয়েদিকে কিম্বা কোন অদণ্ডিত ফৌজদারী কয়েদিকে আপন খোরাক পোষাক আপনি চালাইবার নিমিত্ত এবং খাদ্য, কাপড়, বিছানা বা অপর আবশ্যক দ্রব্যাদি ক্রয় করিবার বা উপযুক্ত সময়ে বেসরকারী ব্যক্তিদের নিকট হইতে গ্রহণ করিবার নিমিত্ত অনুমতি দেওয়া যাইবে কিন্তু উহা পরীক্ষার অধীন হইবে ও ইন্‌স্পেক্টর জেনরল যে সকল নিয়ম অনুমোদন করেন সেই সকল নিয়মের অধীন হইবে।

কোন কোন কয়েদির বেসরকারী উপায়ে খাইবার পরিবার কথা।

৩২ ধারা। কোন দেওয়ানী কয়েদির বা অদণ্ডিত ফৌজদারী কয়েদির অধিকৃত খাদ্য, কাপড় বা অপর আবশ্যক দ্রব্যাদির কোন অংশ অপর কোন কয়েদিকে দেওয়া, ভাড়া দেওয়া বা বিক্রয় করা যাইবে না, এবং যে কয়েদি এই ধারার বিধান উল্লঙ্ঘন করে সুপারিণ্টেণ্ডেণ্ট যত কাল উপযুক্ত বিবেচনা করেন সে তত কালের জন্য খাদ্য দ্রব্য ক্রয় বা বেসরকারী ব্যক্তিদের নিকট হইতে গ্রহণ করিবার অধিকার হইতে বঞ্চিত হইবে।

কোন কোন কয়েদিদের মধ্যে খাদ্য ও কাপড় হস্তান্তর করণ নিষেধের কথা।

৩৩ ধারা। (১) যে দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদি আপনার নিমিত্ত যথেষ্ট কাপড় ও বিছানা সরবরাহ করিতে অক্ষম, সুপারিণ্টেণ্ডেণ্ট তাহাকে যে কাপড় ও বিছানা আবশ্যক হয় তাহা সরবরাহ করিবেন।

দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগকে কাপড় ও বিছানা সরবরাহ করিবার কথা।

(২) কোন বেসরকারী ব্যক্তির পক্ষে ডিক্রীজারী ক্রমে কোন দেওয়ানী কয়েদিকে কারাগারে প্রেরণ করা গেলে ঐ ব্যক্তি বা তাহার স্থলাভিষিক্ত ব্যক্তি লিখিত দাওয়া পাইবার পর আটচল্লিশ ঘণ্টার মধ্যে কয়েদিকে ঐরূপে যে কাপড় ও বিছানা সরবরাহ করা হয় সুপারিণ্টেণ্ডেণ্টকে তাহার খরচ দিবেন এবং ঐ টাকা দিতে ত্রুটি হইলে কয়েদিকে খালাস করিয়া দেওয়া যাইতে পারিবে।

---

## সপ্তম অধ্যায়।

### কয়েদিদের কর্ম্মের কথা।

৩৪ ধারা। (১) দেওয়ানী কয়েদিরা সুপারিণ্টেণ্ডেণ্টের অনুমতি লইয়া কার্য্য করিতে ও কোন কারবার বা ব্যবসা করিতে পারিবে।

দেওয়ানী কয়েদিদের কর্ম্মের কথা।

(২) যে সকল দেওয়ানী কয়েদি আপনার যন্ত্রাদি আপনারাই সরবরাহ করে ও যাহাদিগকে কারাগারের ব্যয়ে ভরণপোষণ করিতে হয় না তাহাদিগকে তাহাদিগের সমস্ত উপার্জ্জনই লইতে দেওয়া হইবে। কিন্তু যে কয়েদিদিগকে যন্ত্রাদি সরবরাহ করিতে বা কারাগারের ব্যয়ে ভরণপোষণ করিতে হয় তাহাদিগের উপার্জ্জন হইতে যন্ত্রাদির ব্যবহারের জন্য ও ভরণ পোষণের খরচের জন্য সুপারিণ্টেণ্ডেণ্ট যত টাকা বাদ দিতে হইবে বলিয়া স্থির করিয়া দিবেন তত টাকা বাদ দিতে হইতে পারিবে।

৩৫ ধারা। (১) যে ফৌজদারী কয়েদির প্রতি পরিশ্রম করিবার দণ্ডাজ্ঞা হইয়াছে বা যে আপন ইচ্ছাক্রমে পরিশ্রমে নিযুক্ত হইয়াছে তাহাকে সুপারিণ্টেণ্ডেণ্টের লিখিত অনুমতি লইয়া গুরুতর প্রয়োজনের স্থল ছাড়া অপর কোন স্থলেই

ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

কোন এক দিনে নয় ঘণ্টার অধিক ঐরূপ কার্য্যে নিযুক্ত করা যাইবে না।

(২) পরিশ্রমকারী কয়েদিরা যখন কর্ম্মে নিযুক্ত থাকে ডাক্তার সময়ে সময়ে তখন তাহাদিগকে পরীক্ষা করিয়া দেখিবেন এবং প্রত্যেক পক্ষকালের মধ্যেব অন্ততঃ একবার পরিশ্রমে নিযুক্ত প্রত্যেক কয়েদির ঐ সময়ে যত ওজন থাকে তাহার বৃত্তান্ত টিকিটে তাহা লিপিবদ্ধ করাইবেন।

(৩) যখন ডাক্তার এরূপ বিবেচনা করেন যে কোন প্রকার পরিশ্রম বা কোন শ্রেনীর পরিশ্রম করিলে কোন কয়েদির স্বাস্থ্যের হানি হয় তখন সে কয়েদিকে ঐরূপ পরিশ্রমে নিযুক্ত না করিয়া ডাক্তার তাহার পক্ষে অপর যে প্রকার বা যে শ্রেনীর পরিশ্রম উপযোগী বিবেচনা করেন সেই পরিশ্রমে নিযুক্ত করা যাইবে।

সামান্য কারাদণ্ডে দণ্ডিত ফৌজদারী কয়েদিদের কর্ম্মের কথা।

৩৬ ধারা। যে সকল ফৌজদারী কয়েদির প্রতি সামান্য কারাবাস দণ্ডাজ্ঞা হইয়াছে (তাহারা যতদিন কর্ম্ম করিতে ইচ্ছা করে) সুপারিণ্টেণ্ডেণ্ট তত দিনের জন্য তাহাদিগের কর্ম্মের ব্যবস্থা করিয়া দিবেন। কিন্তু যে কয়েদিদের সপরিশ্রম কারাদণ্ড হয় নাই তাহারা কর্ম্মে অবহেলা করিলে এরূপ কোন কয়েদির কর্ম্মে অবহেলা হইলে কারাগারের বিধি অনুসারে খাদ্যের ইস্কেলের যেরূপ পরিবর্ত্তন নির্দ্দিষ্ট হইতে পারে সেই রূপ পরিবর্ত্তন ভিন্ন তাহাদের অন্য কোন দণ্ড হইবে না।

---

## অষ্টম অধ্যায়।

### কয়েদিদের স্বাস্থ্যের কথা।

পীড়িত কয়েদিদের কথা।

৩৭ ধারা। (১) যে কয়েদিরা ডাক্তারের সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছা করে, কিম্বা যাহাদের শারীরিক বা মানসিক স্বাস্থ্যের হানি হইয়াছে বলিয়া বোধ হয় তাহারা সাক্ষাৎসম্বন্ধে যে কর্ম্মচারির জিম্মায় থাকে তিনি অবিলম্বে জেলরের নিকট তাহাদের নাম রিপোর্ট করিবেন।

(২) যে কয়েদি অধস্তন ডাক্তারের সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছা করে কিম্বা যে পীড়িত কিম্বা যাহার শারীরিক বা মানসিক অবস্থার প্রতি মনোযোগ করা আবশ্যক জেলর অবিলম্বে সেই কয়েদির প্রতি ডাক্তারের মনোযোগ আকর্ষণ করিবেন এবং ঐরূপ কোন কয়েদির শাসন বা তৎপ্রতি ব্যবহারের পরিবর্ত্তন করা সম্বন্ধে ডাক্তার বা অধস্তন ডাক্তার যে সকল লিখিত আদেশ দেন তাহা আমলে আনিবেন।

ডাক্তারদের আদেশের রিকার্ডের কথা।

৩৮ ধারা। ঔষধ সরবরাহ করিবার আদেশ ছাড়া এবং যে সকল বিষয় ডাক্তার স্বয়ং আমলে আনেন কিম্বা তাঁহার তত্ত্বাবধানে আমলে আনা হয় সেই সকল বিষয় সম্বন্ধীয় আদেশ ছাড়া, ডাক্তার বা অধস্তন ডাক্তার কোন কয়েদি সম্বন্ধে যে সকল আদেশ দেন তাহা দিন দিন কয়েদির বৃত্তান্ত টিকিটে কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট বিধি প্রণয়ন করিয়া অপর যে রিকার্ডের আদেশ করেন সেই রিকার্ডে লিখিত হইবে। এবং জেলর প্রত্যেক আদেশ সম্বন্ধে ঐ আদেশ পালিত হইয়াছে কি না তাহা উল্লেখ করিয়া যে স্থানে সেই কথা লেখা উচিত সেই স্থানে উহা লিখিবেন ও জেলরের কোন মন্তব্য থাকিলে তিনি যেরূপ মন্তব্য লেখা উপযুক্ত বিবেচনা করেন সেই সঙ্গে সেই রূপ মন্তব্য এবং ঐ কথা লিখিবার তারিখ লিখিবেন।

হাস্পাতালের কথা।

৩৯ ধারা। প্রত্যেক কারাগারে একটী হাস্পাতাল বা পীড়িত কয়েদিদিগকে গ্রহণ করিবার উপযুক্ত স্থান করিয়া দিতে হইবে।

---

## নবম অধ্যায়।

### কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করিবার কথা।

দেওয়ানী কয়েদি ও অদণ্ডিত ফৌজদারী কয়েদিদিগের সহিত সাক্ষাৎ করার কথা।

৪০ ধারা। (১) দেওয়ানী কয়েদিরা বা অদণ্ডিত ফৌজদারী কয়েদিরা যে সকল ব্যক্তির সহিত কথাবার্ত্তা কহিতে ইচ্ছা করে প্রত্যেক কারাগারে উপযুক্ত সময়ে ও উপযুক্ত নিয়মাধীনে সেই সকল ব্যক্তিকে গ্রহণ করিবার নিমিত্ত উপযুক্ত বিধান করা যাইবে। কিন্তু এই বিষয়ে দৃষ্টি রাখিতে হইবে যে যে সকল কয়েদি বিচারাধীন থাকে তাহারা যেন যে পরিমাণে সুবিচারার্থ প্রয়োজন হয় সেই পরিমাণে অন্য কোন ব্যক্তিকে সমক্ষে উপস্থিত না রাখিয়া তাহাদের যথাযোগ্য আইন ব্যবসায়ী পরামর্শদাতাদিগের সহিত সাক্ষাৎ করিতে পারে।

সাক্ষাৎকারীদিগকে তালাস করিবার কথা।

৪১ ধারা। (১) জেলর কোন কয়েদির সহিত সাক্ষাৎকারী কোন ব্যক্তির নাম ও ঠিকানা জিজ্ঞাসা করিতে পারিবেন, এবং জেলরের সন্দেহের কোন কারণ থাকিলে, সাক্ষাৎকারী ব্যক্তিকে তালাস করিতে বা করাইতে পারিবেন। কিন্তু কোন কয়েদি বা অন্য কোন সাক্ষাৎকারী ব্যক্তির সম্মুখে তালাস করা হইবে না।

(২) এরূপ কোন সাক্ষাৎকারী ব্যক্তি আপনাকে তালাস করিতে দিতে অস্বীকার করিলে, জেলর তাঁহাকে প্রবেশ করিতে দিতে অস্বীকার করিতে পারিবেন এবং স্থানীয় গবর্ণমেণ্ট যেরূপ রিকার্ডের আদেশ করেন তাহাতে এরূপ করিবার হেতু বিশেষ বিবরণসহ লিখিত হইবে।

## দশম অধ্যায়।

### কারাগার সম্বন্ধে অপরাধের কথা।

কারাগারে নিষিদ্ধ দ্রব্য আনয়ন করিবার ও কারাগার হইতে নিষিদ্ধ দ্রব্য লইয়া যাইবার এবং কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা কহিবার দণ্ডের কথা।

৪২ ধারা। যে কোন ব্যক্তি ৬০ ধারানুসারে প্রণীত বিধির বিরুদ্ধে কোন নিষিদ্ধ দ্রব্য কোন কারাগারে আনয়ন করেন বা তথা হইতে লইয়া যান কিম্বা যে কোন উপায়ে কোন কারাগারে আনয়ন করিতে বা তথা হইতে লইয়া যাইতে চেষ্টা করেন কিম্বা কোন কারাগারের সীমার বাহিরে কোন কয়েদিকে সরবরাহ করেন কিম্বা সরবরাহ করিবার চেষ্টা করেন,

এবং কোন কারাগারের যে কোন কর্ম্মচারী এইরূপ কোন বিধির বিরুদ্ধে জানিয়া শুনিয়া ঐ রূপ কোন দ্রব্য কোন কারাগারে আনিতে দেন বা তথা হইতে লইয়া যাইতে দেন কোন কয়েদির অধিকারে থাকিতে দেন কিম্বা কোন কারাগারের সীমার বাহিরে কোন কয়েদিকে সরবরাহ করিতে দেন,

এবং যে কোন ব্যক্তি ঐ রূপ কোন বিধির বিরুদ্ধে কোন কয়েদির সহিত কথাবার্ত্তা কহেন বা কথাবার্ত্তা কহিতে চেষ্টা করেন,

এবং যে অপরাধকে এই ধারানুসারে দণ্ডনীয় করা হইয়াছে যে কোন ব্যক্তি তাহার সহায়তা করেন,

কোন মাজিস্ট্রেটের নিকট তাঁহার অপরাধ নির্ণীত হইলে তাঁহার ছয় মাসের অনধিক কালের নিমিত্ত সপরিশ্রম কারাদণ্ড বা দুই শত টাকার অনধিক অর্থদণ্ড বা উভয় দণ্ড হইতে পারিবে।

৪২ ধারামত অপরাধের নিমিত্ত গ্রেপ্তার করিবার ক্ষমতার কথা।

৪৩ ধারা। কোন ব্যক্তি কোন কারাগারের কোন কর্ম্মচারির সম্মুখে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার উল্লিখিত কোন অপরাধ করিলে এবং ঐ কর্ম্মচারির জিজ্ঞাসা মত আপন নাম এবং ঠিকানা বলিতে অস্বীকার করিলে অথবা যে নাম বা ঠিকানা ঐ কর্ম্মচারী মিথ্যা বলিয়া জানেন বা তাঁহার মিথ্যা বলিয়া বিবেচনা করিবার কারণ থাকে সেই নাম বা ঠিকানা বলিলে ঐ কর্ম্মচারী তাঁহাকে গ্রেপ্তার করিতে পারিবেন এবং অনাবশ্যক বিলম্ব না করিয়া তাঁহাকে কোন পুলিস কর্ম্মচারির নিকট অর্পণ করিবেন, এবং তখন ঐ পুলিস কর্ম্মচারী তাঁহার সম্মুখে ঐ অপরাধ কৃত হইলে যেরূপ কার্য্য করিতেন সেই রূপ কার্য্য করিবেন।

দণ্ডের বিষয় প্রচার করিয়া দিবার কথা।

৪৪ ধারা। ৪২ ধারানুসারে যে সকল কার্য্য নিষিদ্ধ হইয়াছে এবং তাহা করিয়া যে সকল দণ্ড হইয়াছে ইংরাজী ও দেশীয় ভাষায় লিখিত একখানি নুটিসে তাহার উল্লেখ করিয়া সুপারিণ্টেণ্ডেণ্ট সেই নুটিস কারাগারের বাহিরে কোন প্রকাশ্য স্থানে লটকাইয়া দেওয়াইবেন।

---

## একাদশ অধ্যায়।

### কারাপরাধের কথা।

কারাপরাধের কথা।

৪৫ ধারা। নিম্নলিখিত কার্য্যগুলি কোন কয়েদি কর্ত্তৃক কৃত হইলে কারাপরাধ হইবে বলিয়া ব্যক্ত করা হইল:—

(১) ৫৯ ধারানুসারে প্রণীত বিধি অনুসারে কারাগারের কোন ব্যবস্থার যেরূপ ইচ্ছাপূর্ব্বক অমান্য করণ কারাপরাধ বলিয়া ব্যক্ত করা হইবে তাহা,
(২) আক্রমণ বা অপরাধযুক্ত বলপ্রকাশ,
(৩) অপমানসূচক কথা কহা বা শাসাইয়া কথা কহা,
(৪) নীতিবিরুদ্ধ অসভ্য বা উচ্ছৃঙ্খল আচরণ,
(৫) আপনাকে ইচ্ছা করিয়া কর্ম্ম করিতে অক্ষম করা,
(৬) উদ্ধত ও একগুঁয়ে ভাবে কর্ম্ম করিতে অস্বীকার করা,
(৭) যথাযথ অনুমতি না পাইয়া হাতকড়ি বেড়ি বা গরাদে উকা দিয়া ঘষিয়া ফেলা, কাটিয়া ফেলা পরিবর্ত্তন করা বা স্থানান্তরিত করা,
(৮) সপরিশ্রম কারাদণ্ডে দণ্ডিত কোন কয়েদির কার্য্য করিতে ইচ্ছা করিয়া আলস্য বা অবহেলা করা,
(৯) সপরিশ্রম কারাদণ্ডে দণ্ডিত কোন কয়েদির ইচ্ছা করিয়া কার্য্য খারাপ করা,
(১০) ইচ্ছা করিয়া কারাগারের সম্পত্তির ক্ষতি করা,
(১১) বৃত্তান্ত টিকিট, রিকার্ড বা দলিল অদল বদল করা বা বিলুপ্ত করা,
(১২) কোন নিষিদ্ধ দ্রব্য গ্রহণ করা, বা দখলে রাখা বা হস্তান্তর করা,
(১৩) পীড়ার ভাণ করা।
(১৪) কোন কর্ম্মচারী বা কয়েদির বিরুদ্ধে ইচ্ছা করিয়া মিথ্যা অভিযোগ উপস্থিত করা,
(১৫) কোন অগ্নিদাহ, কোন চক্রান্ত বা ষড়যন্ত্র কোন পলায়ন, পলায়নের চেষ্টা বা উদ্যোগ এবং কোন কয়েদি বা কারাগারের কর্ম্মচারির উপর আক্রমণ বা আক্রমণের উদ্যোগের কথা জানিবামাত্র রিপোর্ট না করা বা রিপোর্ট করিতে অস্বীকার করা,
(১৬) পলায়ন করিতে বা পলায়ন করিতে সাহায্য করিতে বা পূর্ব্বোক্ত অপরাধগুলির মধ্যে অপর কোন অপরাধ করিতে ষড়যন্ত্র করা।

৪৬ ধারা। সুপারিন্টেণ্ডেন্ট ঐরূপ কোন অপরাধ সম্বন্ধে কোন ব্যক্তিকে পরীক্ষা করিতে পারিবেন এবং অপরাধ সম্বন্ধে সিদ্ধান্ত করিয়া ঐ অপরাধের নিমিত্ত নিম্নলিখিত দণ্ড দিতে পারিবেন।—

ঐরূপ অপরাধের দণ্ডের কথা।

(১) রীতিমত সতর্ককরণ,

ব্যাখ্যা—রীতিমত সতর্ককরণ বলিতে সতর্ক করিয়া দিবার জন্য সুপারিন্টেণ্ডেন্ট স্বয়ং কয়েদিকে সম্বোধন করিয়া যে কথা বলেন এবং দণ্ডের বহি এবং কয়েদির বৃত্তান্ত টিকিটে লিখিত হয় সেই সতর্ককরণ বুঝাইবে।

(২) পরিশ্রম পরিবর্ত্তন করিয়া অধিকতর বিরক্তিকর বা কঠোর করণ,

(৩) যে সমস্ত দণ্ডিত ফৌজদারী কয়েদি সপরিশ্রম কারাদণ্ডে দণ্ডিত হয় নাই তাহাদের বেলা সাতদিনের অনধিক সময়ের নিমিত্ত কঠিন পরিশ্রম,

(৪) উপস্থিত সময়ের প্রচলিত রেহাই প্রণালী অনুসারে প্রাপ্য অধিকারের যেরূপ নাশ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত বিধি দ্বারা নির্দ্দিষ্ট হয় তাহা,

(৫) তিন মাসের অনধিক কালের নিমিত্ত পশম ছাড়া অন্য পদার্থ দ্বারা নির্ম্মিত কাপড়ের পরিবর্ত্তে চট বা অপর মোটা জিনিস পরান,

(৬) যে প্যাটারণ ও ওজনের হাতকড়ি যে প্রকারে ও যত সময়ের নিমিত্ত পরাইবার জন্য মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত বিধি দ্বারা নির্দ্দিষ্ট হয় সেই প্যাটারণের ও ওজনের হাতকড়ি সেই প্রকারে সেই সময়ের নিমিত্ত পরান,

(৭) যে প্যাটারণ ও ওজনের বেড়ি যে প্রকারে ও যত সময়ের নিমিত্ত পরাইবার জন্য মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত বিধি দ্বারা নির্দ্দিষ্ট হয় সেই প্যাটারণের ও ওজনের বেড়ি সেই প্রকারে ও সেই সময়ের নিমিত্ত পরান,

(৮) ছয় মাসের অনধিক কোন কালের নিমিত্ত পৃথক কারাবাস,

ব্যাখ্যা—পৃথক কারাবাস বলিতে এমন সপরিশ্রম বা বিনা পরিশ্রমে কারাবাস বুঝাইবে যাহাতে কয়েদির অপর কয়েদিদিগের সহিত কথাবার্ত্তা বন্ধ হয় কিন্তু অপর কয়েদিদিগকে দেখিতে পাওয়া বন্ধ হয় না এবং যাহাতে কয়েদি প্রতিদিন এক ঘণ্টার অন্যূন সময়ের নিমিত্ত বাহিরে বেড়াইতে পায় এবং এক বা একাধিক অপর কয়েদির সহিত একত্রে খাইতে পায়।

(৯) আহারদণ্ড অর্থাৎ স্থানীয় গবর্ণমেন্ট আহারে যে প্রকার কটকিনা এবং পরিশ্রম সম্বন্ধে যে সকল নিয়মের অধীন হইবে বলিয়া নির্দ্দেশ করেন আহারে সেই প্রকার কটকিনা করাও আহারকে সেই সকল নিয়মের অধীন করা।

কিন্তু আহারে এই রূপ কটকিনা কোন স্থলেই কোন কয়েদি সম্বন্ধে ক্রমাগত ছিয়ানব্বই ঘণ্টার বেশী করা হইবে না এবং নূতন অপরাধ না করিলে কিম্বা এক সপ্তাহ কাল বাদ না দিয়া পুনরায় করা হইবে না।

(১০) চৌদ্দদিনের অনধিক কোন কালের নিমিত্ত কামরায় কারাবাস।

কিন্তু এক একবার কামরায় কারাবাসের কালের পর কয়েদিকে পুনরায় কামরায় কারাবাস বা নির্জ্জন কারাবাস দণ্ডে দণ্ডিত করিবার পূর্ব্বে ঐ কালের কম না হয় এমন সময় কাটিয়া যাওয়া চাই।

ব্যাখ্যা।— কামরায় কারাবাস বলিতে এমন সপরিশ্রম বা বিনা পরিশ্রমে কারাবাস বুঝাইবে যাহাতে কয়েদির অপর কয়েদিদের সহিত কথা কহা সম্পূর্ণরূপে বন্ধ হয় কিন্তু অপর কয়েদিদিগকে দেখিতে পাওয়া বন্ধ হয় না।

(১১) সাতদিনের অনধিক কোন কালের নিমিত্ত নির্জ্জন কারাবাস।

কিন্তু এক একবার নির্জ্জন কারাবাস কালের পর কয়েদিকে পুনরায় নির্জ্জন বা কামরায় কারাবাস দণ্ডে দণ্ডিত করিবার পূর্ব্বে ঐ কালের কম না হয় এমন সময় কাটিয়া যাওয়া চাই।

ব্যাখ্যা।—নির্জ্জন কারাবাস বলিতে এমন সপরিশ্রম বা বিনা পরিশ্রমে কারাবাস বুঝাইবে যাহাতে কয়েদির অপর কয়েদিদিগের সহিত কথা কহা এবং অপর কয়েদিদিগকে দেখিতে পাওয়া দুইই সম্পূর্ণরূপে বন্ধ হয়।

(১২) (৯) দফার নির্দ্দিষ্ট অর্থে আহারদণ্ডের সহিত (১১) দফার নির্দ্দিষ্ট অর্থে নির্জ্জন কারাবাস যোগ করা।

(১৩) কশাঘাত, কিন্তু আঘাতের সংখ্যা ৩০এর অধিক হইবে না,

কিন্তু এই ধারার কোন বিধানানুসারেই কোন স্ত্রী কয়েদি বা দেওয়ানী কয়েদি কোন প্রকারের হাতকড়ি বা বেড়ি পরান দণ্ডে বা কশাঘাত দণ্ডে দণ্ডনীয় হইবে না।

৪৭ ধারা। ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার উল্লিখিত দণ্ডগুলির মধ্যে যে কোন দুইটা দণ্ড ঐরূপ কোন অপরাধের জন্য একত্র করিয়া প্রয়োগ করা

৪৬ ধারানুসারে একাধিক দণ্ড একত্রে দিবার কথা।

যাইতে পারিবে, কেবল নিম্নলিখিত বর্জ্জিত স্থলে প্রয়োগ করা যাইতে পারিবে না, অর্থাৎ :–

(১) রীতিমত সতর্ককরণ ঐ ধারার (৪) দফানুসারে অধিকারের নাশ ছাড়া অন্য কোন দণ্ডের সহিত যোগ করা যাইবে না,

(২) আহারদণ্ড ঐ ধারার (২) দফানুসারে পরিশ্রম পরিবর্ত্তনের সহিত যোগ করা যাইবে না, এবং কেবলমাত্র আহারদণ্ডের কোন অতিরিক্ত কাল নির্জ্জন কারাবাসের সহিত সংযুক্ত আহার দণ্ডের কোন কালের সহিত যোগ করা যাইবে না,

(৩) নির্জ্জন কারাবাসের সহিত কামরায় কারাবাস বা পৃথক কারাবাস এবং কামরায় কারাবাসের সহিত পৃথক কারাবাস এমন করিয়া যোগ করা যাইবে না যাহাতে কয়েদিকে যে মোট সময় নিভৃতে থাকিতে হইবে তাহা বাড়িয়া যায়,

(৪) কশাঘাত দণ্ড কামরায় কারাবাস বা পৃথক কারাবাস এবং রেহাই প্রণালী অনুসারে প্রাপ্য অধিকার নাশ ব্যতীত অন্য কোন প্রকার দণ্ডের সহিত যোগ করা যাইবে না।

৪৮ ধারা। (১) সুপারিন্টেণ্ডেণ্টের ঠিক পূর্ব্ববর্ত্তী দুইটী ধারার উল্লিখিত যে কোন দণ্ড দিবার ক্ষমতা থাকিবে কিন্তু এক মাসের অধিক কালের নিমিত্ত পৃথক কারাবাস দণ্ডের স্থলে অগ্রে ইন্‌স্পেক্টর জেনরল কর্ত্তৃক দৃঢ়ীকৃত হওয়া চাই।

*৪৬ এবং ৪৭ ধারা অনুসারে দণ্ড দিবার কথা।*

(২) সুপারিন্টেণ্ডেণ্টের অধস্তন কোন কর্ম্মচারিরই কোন দণ্ড দিবার ক্ষমতা থাকিবে না।

৪৯ ধারা। কোন বিচারাদালতের হুকুম না হইলে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারাগুলিতে যে সকল দণ্ডের উল্লেখ আছে তাহা ভিন্ন কোন কয়েদিকে অন্য কোন দণ্ড দেওয়া যাইবে না এবং ঐ সকল ধারার বিধানানুসারে ভিন্ন অন্য কোন প্রকারে কোন কয়েদিকে দণ্ড দেওয়া যাইবে না।

*দণ্ড পূর্ব্ববর্ত্তী ধারা সমূহের অনুযায়িক হইবার কথা।*

৫০ ধারা। (১) যে কয়েদিকে আহার দণ্ড একায়েক বা সংযুক্তভাবে কিম্বা কশাঘাত দণ্ড কিম্বা ৪৬ ধারার (২) দফানুসারে পরিশ্রম পরিবর্ত্তনের দণ্ড দিবার আদেশ হয় সেই কয়েদি যে পর্য্যন্ত ডাক্তারের দ্বারা পরীক্ষিত না হয় সে পর্য্যন্ত সেই দণ্ডের আদেশ কার্য্যে পরিণত করা হইবে না। ডাক্তার যদি কয়েদিকে দণ্ড গ্রহণে উপযুক্ত বিবেচনা করেন তাহা হইলে ১২ ধারার নির্দ্দিষ্ট দণ্ডের বহিতে ঠিক ঘরে ঐ মর্ম্মে সার্টিফিকেট লিখিবেন।

*কয়েদির দণ্ড গ্রহণে যোগ্যতা বিষয়ে ডাক্তারের সার্টিফিকেট দিবার কথা।*

(২) যদি তিনি কয়েদিকে দণ্ড গ্রহণে অনুপযুক্ত বিবেচনা করেন তাহা হইলে তিনি সেই প্রকারে আপন মত লিপিবদ্ধ করিবেন এবং কয়েদির প্রতি যে প্রকার দণ্ডের আদেশ হইয়াছে তাহা গ্রহণ করিতে সে একেবারেই অনুপযুক্ত কি না অথবা তাঁহার বিবেচনায় দণ্ডের কোন পরিবর্ত্তন আবশ্যক তাহা বলিবেন।

(৩) শেষোক্ত স্থলে তাঁহার বিবেচনায় কয়েদি স্বাস্থ্যের হানি ব্যতিরেকে দণ্ডের কতদূর গ্রহণ করিতে পারে তাহা বলিবেন।

৫১ ধারা। (১) ১২ ধারার নির্দ্দিষ্ট দণ্ডের বহিতে প্রত্যেক প্রদত্ত দণ্ড সম্বন্ধে, কয়েদির নাম, তাহার রেজেষ্টরীর নম্বর, সে যে শ্রেণীর (অপরাধে অভ্যস্ত শ্রেণীর কি না), সে যে কারাপরাধে অপরাধী হইয়াছিল, যে তারিখে ঐ কারাপরাধ করা হইয়াছিল, কয়েদির বিরুদ্ধে পূর্ব্ব কৃত কত কারাপরাধের কথা লিখিত আছে, তাহার শেষ কারাপরাধের তারিখ আদিষ্ট দণ্ড এবং যে তারিখে উহা প্রয়োগ করা হইয়াছে এই সমস্ত লিখিত হইবে।

*দণ্ডের বহিতে লিখিত কথা।*

(২) প্রত্যেক গুরুতর কারাপরাধের স্থলে, যে সকল সাক্ষী ঐ অপরাধ প্রমাণ করিয়াছে তাহাদের নাম লিখিত হইবে এবং যে সকল অপরাধের জন্য কশাঘাত আদিষ্ট হয় সেই সকল অপরাধ স্থলে, সুপারিন্টেণ্ডেণ্ট সাক্ষীদিগের সাক্ষ্যের স্থূল মর্ম্ম, কয়েদির সাফাই, এবং হেতু সহ নিষ্পত্তি লিখিয়া রাখিবেন।

(৩) প্রত্যেক দণ্ড সম্বন্ধীয় লিখিত কথার পার্শ্বে ঐ সমস্ত কথার যাথার্থ্যের প্রমাণ স্বরূপ জেলর এবং সুপারিন্টেণ্ডেণ্ট তাঁহাদের নামের আদ্যক্ষর লিখিবেন।

৫২ ধারা। যদি কোন কয়েদি কারাশাসনের বিরুদ্ধে এমন কোন অপরাধে অপরাধী হয় যে সে বারম্বার ঐরূপ অপরাধ করিয়াছে বলিয়া বা অন্য কোন কারণে সুপারিন্টেণ্ডেণ্ট এইরূপ বিবেচনা করেন যে এই আইন অনুসারে তাঁহার যে দণ্ডের আদেশ করিবার ক্ষমতা আছে সেই দণ্ড প্রয়োগ করিলে তাহার যথোচিত দণ্ড হইবে না তাহা হইলে তিনি ঐ কয়েদিকে সমস্ত বৃত্তান্তের বিবরণসহ কোন ডিষ্ট্রিক্ট মাজিষ্ট্রেট বা বিচারাধিকারবিশিষ্ট কোন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের আদালতে পাঠাইতে পারিবেন। এবং তাহা হইলে ঐ মাজিষ্ট্রেট কয়েদির বিরুদ্ধে ঐরূপে আনীত অভিযোগ সম্বন্ধে তদন্ত করিবেন ও উহার বিচার করিবেন এবং অপরাধ নির্ণয় হইলে, কয়েদি যে সময়ে ঐ অপরাধ করিয়াছিল সেই সময়ে যে কালের জন্য কয়েদ খাটিতেছিল তাহাকে তাহার অতিরিক্ত এক বৎসর পর্য্যন্ত কারাদণ্ডে দণ্ডিত করিতে পারিবেন, অথবা তাহাকে ৪৬ ধারার লিখিত যে কোন দণ্ডে দণ্ডিত করিতে পারিবেন।

*অত্যন্ত গুরুতর অপরাধ করা হইলে যে কার্য্যপ্রণালী অবলম্বন করা হইবে তাহার কথা।*

কিন্তু ডিষ্ট্রিক্ট মাজিষ্ট্রেট কোন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের কাছে মোকদ্দমা তদন্ত ও বিচারের জন্য চালান দিতে পারিবেন।

এবং কোন ব্যক্তি এক অপরাধের জন্য দুইবার দণ্ডিত হইবে না।

৫৩ ধারা। (১) কোন কশাঘাত দণ্ড কিস্তিতে কিস্তিতে কিম্বা সুপারিণ্টেণ্ডেণ্ট এবং ডাক্তার বা অধস্তন ডাক্তারের সাক্ষাতে ভিন্ন প্রদত্ত হইবে না।

কশাঘাতের কথা।

(২) যাহার ব্যাস অর্দ্ধ ইঞ্চির কম নয় এমন হাল্‌কা বেত্ত দ্বারা পাছায় কশাঘাত করিতে হইবে এবং ষোল বৎসরের কম বয়স্ক কয়েদির বেলা বিদ্যালয়ের শাসনের মত আরো হাল্‌কা বেতের দ্বারা কশাঘাত করিতে হইবে।

৫৪ ধারা। (১) কোন জেলর বা তাঁহার অধস্তন কারাগারের কর্ম্মচারী কোন কর্ত্তব্য কর্ম্ম লঙ্ঘন করিলে বা যথোপযুক্ত কর্ত্তৃপক্ষ কর্ত্তৃক প্রণীত কোন বিধি বা ব্যবস্থা বা আইনসঙ্গত হুকুম ইচ্ছা করিয়া ভঙ্গ করিলে কিম্বা অনুমতি না লইয়া বা দুই মাস কাল পূর্ব্বে আপন অভিপ্রায়ের লিখিত নুটিস না দিয়া আপন পদের কর্ত্তব্য কর্ম্ম হইতে অপসৃত হইলে কিম্বা যে ছুটী দেওয়া হয় ইচ্ছা করিয়া তাহার বেশী অনুপস্থিত থাকিলে কিম্বা বিনা অনুমতিতে আপন কারাগার সম্বন্ধীয় কর্ত্তব্য কর্ম্ম হইতে ভিন্ন কোন কার্য্যে নিযুক্ত হইলে কিম্বা ভীরুতার কার্য্য করিলে কোন মাজিষ্ট্রেটের সমীপে অপরাধ নির্ণয় হইলে তাঁহার দুইশত টাকার অনধিক জরিমানা কিম্বা তিন মাস কালের অনধিক কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কারাগারের অধস্তন কর্ম্মচারিদিগের অপরাধের কথা।

(২) একই অপরাধের নিমিত্ত এই ধারানুসারে কোন ব্যক্তির দুইবার দণ্ড হইবে না।

---

## দ্বাদশ অধ্যায়।

### বিবিধ বিষয়ের কথা।

৫৫ ধারা। কোন কয়েদিকে যে কারাগারে আইনসঙ্গতরূপে আবদ্ধ রাখা যাইতে পারে তথায় বা তথা হইতে যখন তাহাকে লইয়া যাওয়া হইতে থাকে কিম্বা যখনই সে ঐরূপ কারাগারের কোন কারাগারের কর্ম্মচারির আইন সঙ্গত হেফাজতে বা কর্ত্তৃত্বের অধীনে থাকিয়া কারাগারের সীমার বাহিরে কার্য্য করিতে থাকে কিম্বা অন্য কোন প্রকারে কারাগারের সীমার বাহিরে থাকে তখন সে কারাগারের ভিতরে আছে বলিয়া বিবেচনা করা যাইবে এবং প্রকৃতপক্ষে কারাগারের ভিতরে থাকিলে যে সকল নিয়মাদির অধীন হইতে হয় ঠিক সেই সমস্ত নিয়মাদির অধীন হইবে।

কারাগারের প্রাচীরের বাহিরে কয়েদিদিগের হেফাজতের কথা, তাহাদের উপর কর্ত্তৃত্বের কথা এবং তাহাদের কার্য্যে নিযুক্ত থাকিবার কথা।

৫৬ ধারা। (কারাগারের অবস্থা কিম্বা কয়েদিদিগের চরিত্র বিবেচনায়) সুপারিণ্টেণ্ডেণ্ট যখনই কোন কয়েদিদিগের নিরাপদ হেফাজতের জন্য তাহাদিগকে হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখা আবশ্যক মনে করেন তখনই ইন্‌স্পেক্টর জেনরল স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া যে বিধি বা উপদেশ নির্দ্দেশ করেন তদধীনে তিনি তাহাদিগকে ঐরূপে আবদ্ধ করিয়া রাখিতে পারিবেন।

হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

৫৭ ধারা। (১) দ্বীপান্তরের দণ্ডাজ্ঞাপ্রাপ্ত কয়েদিগণকে কারাগারে গ্রহণ করিবার পর প্রথম তিন মাস ৬০ ধারাক্রমে প্রণীত কোন বিধির অধীনে হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখা যাইতে পারিবে।

দ্বীপান্তরের দণ্ডাজ্ঞার অধীন কয়েদিদিগকে হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিয়া আবদ্ধ করিয়া রাখিবার কথা।

(২) সুপারিণ্টেণ্ডেণ্ট যদি কয়েদির নিজের নিরাপদ হেফাজতের জন্য বা অন্য কোন কারণে এইরূপ কোন কয়েদির পায়ে তিন মাসের অধিক বেড়ি রাখা আবশ্যক বিবেচনা করেন তাহা হইলে তিনি যত সময় উহা রাখা আবশ্যক মনে করেন উহা তত সময় রাখিবার মঞ্জুরির জন্য ইন্‌স্পেক্টর জেনরলের নিকট প্রার্থনা করিবেন এবং ইন্‌স্পেক্টর জেনরল তদনুসারে উহা তত সময় রাখা মঞ্জুর করিতে পারিবেন।

৫৮ ধারা। জেলর জরুরি প্রয়োজনের স্থল ভিন্ন নিজের হুকুমে কোন কয়েদির হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি দিবেন না বা যন্ত্র দ্বারা তাহাকে আবদ্ধ করিবেন না। জরুরি প্রয়োজনের স্থলে সুপারিণ্টেণ্ডেণ্টকে অবিলম্বে ঐরূপ করিবার নুটিস দিতে হইবে।

প্রয়োজন ব্যতীত জেলরের কয়েদিদিগের হাতে হাতকড়ি বা পায়ে বেড়ি না দিবার কথা।

৫৯ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব বৃটিষ ভারতবর্ষের যে কোন অংশের জন্য এবং প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্ট অগ্রে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মঞ্জুরি লইয়া নিজের শাসনাধীন প্রদেশের জন্য এই আইনের সহিত সঙ্গতি রাখিয়া—

নিয়ম প্রণয়ন করিবার ক্ষমতার কথা।

(১) যে সকল কার্য্য কারাপরাধ হইবে তাহা নির্দ্দেশ করণের জন্য,

(২) কারাপরাধকে গুরুতর ও সামান্য অপরাধ বলিয়া উহাদের শ্রেণী বিভাগ নির্ণয় করিবার জন্য,

(৩) কারাপরাধ বা তাহার কোন কোন শ্রেণীর অপরাধ করা হইলে এই আইনানুসারে তজ্জন্য যে সকল দণ্ড দেওয়া যাইতে পারিবে তাহা নির্দ্দিষ্ট করিবার জন্য।

of other rites and ceremonies when application is made to him to perform any such functions

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal.*

NOTIFICATION—No 331P D

*The 28th May* 1894 —It is hereby notified for general information that the Gowas Sub-Registry office, in the district of Murshidabad, being located at Azimganj in that district, the Sub-Registry office will henceforth be designated the Domkol-Azimganj Sub-Registry office instead of the Gowas Sub-Registry office

H J S COTTON,
*Chief Secy to the Govt of Bengal*

তাঁহার নিকট বিবাহ ও অন্যান্য ক্রিয়াকাণ্ড সম্পাদন করিবার প্রার্থনা করা গেলে তিনি উক্ত ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

---

৩৩১ পি, ডি, নং—বিজ্ঞাপন।

১৮৯৪ সাল ২৮ মে।—সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, মুরশিদাবাদ জিলার অন্তর্গত গোয়াস সব রেজিষ্টরী আফিস উক্ত জিলার অন্তর্গত আজিমগঞ্জে হওয়াতে উক্ত সব-রেজিষ্টরী আফিস এই অবধি গোয়াস সব রেজিষ্টরী আফিসের পরিবর্ত্তে ডোমকোল আজিমগঞ্জ সব-রেজিষ্টরী আফিস নামে খ্যাত হইবে।

এচ্, জে, এস্, কটন্,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের প্রধান সেক্রেটরী।

# গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৯৪ সাল ৫ জুন।

ষষ্ঠ খণ্ড।

বঙ্গীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

ব্যবস্থা বিভাগ।

### ১৮৯৪ সালের ৪ নম্বর পাণ্ডুলিপি।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপিখানি ১৮৯৪ সালের ৩১ শে মার্চ্চ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রি-সভায় উপস্থিত করা ও পঠিত হইয়া একটা সিলেক্ট কমিটীর নিকট অর্পিত হয় এবং অভিপ্রায় ও হেতুর বিবরণের সহিত অবগতির নিমিত্ত এতদ্দ্বারা প্রকাশিত হইল।

### রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৮০ সালের আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

ধারা।

১। সংক্ষেপ নামের কথা।
(২) ব্যাপ্তির কথা।
(৩) আরম্ভের কথা।

২। এই আইনের অর্থ করণের কথা।

৩। আইন রহিত হইবার কথা।
(২) ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইন ক্রমে প্রদত্ত সার্টিফিকেট এই আইনমতে প্রবল করিতে পারিবার কথা।

৪। অর্থ নির্দ্দেশের কথা।

৫। কোন মহাল বা মধ্যস্বত্ব উহার বাকী রাজস্ব নিমিত্ত বিক্রীত হইলে ও বিক্রয়োৎপন্ন টাকায় তাহা শোধ না হইলে, বা

(২) ইজারদারের স্থানে প্রাপ্য বাকীরাজস্ব টাকা দিবার শেষ দিনে দেওয়া না গেলে,

কালেক্টরের সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

৬। ঐ সার্টিফিকেট প্রবল করিবার প্রতিকার সম্বন্ধে উহা দেওয়ানী আদালতের ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবার কথা।
(২) সার্টিফিকেটের লিখিত টাকা আমানত করিলে ডিক্রী মত খাতকের স্বীয় দায়ের প্রতিবাদ করণার্থ দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবার কথা।
(৩) সার্টিফিকেট কখন চূড়ান্ত হইবে ইহার কথা

৭। রাজকীয় প্রাপ্যের বাকী টাকা দিতে যে ব্যক্তি দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে,
কালেক্টরের অদত্ত প্রাপ্য টাকার সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

৮। সার্টিফিকেটের ফলাফলের কথা।

৯। কালেক্টর ভিন্ন অন্য কর্ম্মচারির নিকট দেয় রাজকীয় প্রাপ্য বাকী থাকিলে ঐ কর্ম্মচারির কালেক্টরের নিকট প্রার্থনাপত্র দিতে পারিবার কথা।

A Bill to amend the Public Demands Recovery Act, 1880

ধারা।

(২) কোন কার্য্যাধ্যক্ষ ঐ প্রার্থনাপত্র দিলে তাহাতে আবেদন পত্রের ন্যায় সত্য পাঠ ও ইষ্টাম্প সংযোগ করিবার কথা।

(৩) ঐ প্রার্থনাপত্র পাইলে কালেক্টরের সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

১০। সার্টিফিকেট গাঁথিয়া রাখা গেলে ডিক্রীমত খাতককে নোটিস দিবার কথা।

(২) নোটিস জারী করা গেলে সার্টিফিকেট ক্রমে ডিক্রীমত খাতকের স্থাবর সম্পত্তি আবদ্ধ হইবার কথা।

(৩) অপর জেলার কালেক্টরের আফিসে গাথিয়া রাখিবার নিমিত্ত তাঁহার নিকট সার্টিফিকেটের নকল পাঠাইতে পারিবার ও তাহা গাঁথিয়া রাখা গেলে সার্টিফিকেটক্রমে ঐ জেলার অন্তর্গত স্থাবর সম্পত্তি আবদ্ধ হইবার কথা।

১১। যে ব্যক্তির বিরুদ্ধে সার্টিফিকেট লেখা যায় সেই ব্যক্তি স্বীয় অস্থাবর সম্পত্তি লুকাইবে বা স্থানান্তর করিবে বা বিক্রয়াদি করিবে এরূপ সম্ভাবনা আছে বলিয়া কালেক্টরের প্রতীতি হইলে যে কোন সময়ে ঐ সম্পত্তি ক্রোক করিতে পারিবার কথা।

১২। যে ব্যক্তির উপর ১০ ধারামত নোটিস জারী করা যায় তাঁহার আপত্তির দরখাস্ত দিতে পারিবার কথা।

১৩। দরখাস্ত শুনিবার দিন ধার্য্য করিবার ও কালেক্টরের দরখাস্তকারির দায় নিরূপণ করিবার কথা।

(২) তদন্তের প্রতি দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোন কোন বিধান বর্ত্তিবার কথা।

১৪। দরখাস্তকারির বিরুদ্ধে কালেক্টরের খরচা দিবার আদেশ করিতে পারিবাব কথা।

(২) কি রূপে খরচা আদায় করা যাইবে, তাহার কথা।

১৫। সার্টিফিকেটের প্রতিবাদ করণার্থে ডিক্রীমত খাতকের দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবার কথা।

সার্টিফিকেট কখন চূড়ান্ত হইবে ইহার কথা।

১৬। দেওয়ানী আদালত কর্ত্তৃক সার্টিফিকেট রহিত করিবার হেতুর কথা।

১৭। ডেপুটী কালেক্টর প্রভৃতির প্রতি কালেক্টরের দরখাস্ত শুনিবার নিমিত্ত সমর্পণ করিতে পারিবার কথা।

১৮। আসিষ্টাণ্ট কালেক্টর বা ডেপুটী কালেক্টর আসিষ্টাণ্ট কমিশনর প্রভৃতির নিকট হইতে কালেক্টরের নিকট ও কালেক্টরের নিকট হইতে কমিশনরের নিকট আপীল হইবার কথা।

(২) আপীল চালান দিবার কথা।

(৩) জারীকরণ স্থগিত রাখিবার কথা।

১৯। সংশোধনের ক্ষমতার কথা।

২০। সার্টিফিকেটের লিখিত টাকা, নীলামের পণের টাকা ও দণ্ডের টাকা আমানত করিলে নীলাম রহিত হইবার জন্য দরখাস্ত করিতে পারিবার কথা।

২১। নোটিস দিবার একমাস পরে অথবা আপত্তির দরখাস্তের নিষ্পত্তি হইলে সার্টিফিকেট প্রবল করিতে পারিবার কথা।

তামাদির কথা।

২২। টাকার ডিক্রীর ন্যায় দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের বিধানমতে সার্টফিকেট প্রবল করিতে পারিবার কথা।

২৩। কে ক্ষমতা পরিচালন করিবেন ইহার কথা।

২৪। উপযুক্ত আদালতে সার্টিফিকেট অসিদ্ধ করা গেলে স্থাবর সম্পত্তির বিক্রয় অসিদ্ধ হইতে পারিবার কথা।

নিয়মবিধি।

২৫। সার্টিফিকেটের রেজিষ্টর কালেক্টরের আফিসে রাখিবার ও আট আনা ফী দিলে তাহা দেখিতে পাইবার কথা।

২৬। সার্টিফিকেট মত দেনা টাকা কিস্তি করিয়া দিতে পারিবার কথা।

(২) কিস্তির টাকা প্রদান রেজিষ্টরে লিখিবার কথা।

২৭। সমুদয় টাকা পরিশোধ হইলে, পরিশোধের কথা সার্টিফিকেটের উপর ও রেজিষ্টরে কালেক্টরের লিখিবার কথা।

২৮। অন্য যে কালেক্টরের আফিসে সার্টিফিকেটের প্রতিলিপি গাঁথিয়া রাখা গিয়াছ তাঁহাকে কালেক্টরের পরিশোধের বিবরণ জানাইবার কথা।

২৯। সার্টিফকেটের প্রতিলিপি যে কালেক্টরের নিকট পাঠান যায় তিনি যে টাকা আদায় করেন তাহা সার্টিফিকেট লেখক কালেক্টরের নিকট পাঠাইবার কথা।

৩০। এই আইনমত কর্ম্ম করিবার সময়ে কোন কোন কর্ম্মচারী বিচারকস্বরূপ কার্য্য করিতেছেন বলিয়া জ্ঞান হইবার কথা।

৩১। এই আইন মতে আপন ২ কর্ম্ম করিবার সময়ে কালেক্টর প্রভৃতি কমিশনর ও বোর্ডের তত্ত্বাবধান ও কর্ত্তৃত্বের অধীন হইবার কথা।

৩২। নোটিস জারী সম্বন্ধীয় বিধানের কথা।

তফসীল।—১ ৫ ফারম।

## রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৮০ সালের আইন সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

যে হেতু রাজকীয় কর্ম্মচারিদের দাওয়াযোগ্য প্রাপ্য ও ঋণের টাকা আদায় করিবার আইন সংশোধন করা বিহিত, অতএব এতদ্দ্বারা নিম্নলিখিত মত বিধান করা যাইতেছে—

১ ধারা। (১) এই আইনটিকে রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৯ সালের আইন বলা যাইতে পারিবে।

সংক্ষেপ নামের কথা।

(২) বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীনে যৎকালে যে যে দেশ থাকে এই আইন সেই সেই দেশে প্রচলিত হইবে।

ব্যাপ্তির কথা।

(৩) ইহা যে তারিখে শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিপ্রাপ্ত হইয়া কলিকাতা গেজেটে প্রকাশিত হয় সেই তারিখ হইতে প্রবল হইবে।

আরম্ভের কথা।

২ ধারা। যে কোন দেনা বা ঋণ বা প্রাপ্যের প্রতি এই আইনের বিধান বর্ত্তে, তাহা আদায় করণার্থ এক্ষণে যে কোন আইন প্রবল আছে এই আইনক্রমে প্রদত্ত ক্ষমতা সেই আইনক্রমে প্রদত্ত ক্ষমতার অতিরিক্ত বলিয়া জ্ঞান হইবে, তৎখর্ব্বকারী বলিয়া নহে।

এই আইনের অর্থ করণের কথা।

৩ ধারা। (১) ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইন ও ১৮৯১ সালের বঙ্গীয় ১ আইন এতদ্দ্বারা রহিত করা গেল কিন্তু এই প্রকারে রহিত হওয়াতে—

আইন রহিত হইবার কথা।

(ক) যে কোন আইন এতদ্দ্বারা রহিত করা গেল তাহার গত কার্য্যের বা তৎক্রমে নিয়মিত রূপে যাহা কিছু করা বা সহ্য করা হইয়াছে তাহার বা

(খ) যে কোন আইন এতদ্দ্বারা রহিত করা গেল তৎক্রমে সৃষ্ট কোন দায়ের,

কোন বিঘ্ন হইবে না।

(২) যে যে আইন এতদ্দ্বারা রহিত করা গেল সেই আইনক্রমে প্রদত্ত প্রত্যেক সার্টিফিকেট এই আইনের বিধানমতে প্রবল করা যাইতে পারিবে।

১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনক্রমে প্রদত্ত সার্টিফিকেট এই আইনমতে প্রবল করিতে পারিবার কথা।

(৩) এবং যে স্থলে এই আইন বিধিবদ্ধ হইবার পূর্ব্বে বিধিবদ্ধ কোন আইনে, প্রচারিত কোন বিজ্ঞাপনে কিম্বা লিখিত কোন দস্তাবেজে ১৮৬৮ সালের বঙ্গীয় ৭ আইন বা ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনের উল্লেখ করা হয় সেস্থলে যতদূর সাধ্য ঐ উল্লেখ এই আইনের তুল্য বিধানের উল্লেখ বলিয়া বিবেচনা করিতে হইবে।

৪ ধারা। বিষয় বা সংযুক্ত বাক্যাবলীতে বিরোধী ভাবের কোন কথা না থাকিলে-এই আইনে।—

অর্থনির্দ্দেশের কথা।

(১) "কালেক্টর" শব্দে (ক) বঙ্গদেশস্থ কোর্ট উইলিয়ম রাজধানীর হাই কোর্টের নিয়মিত সরেনও বিচারাধিকারের স্থানীয় সীমার মধ্যে কলিকাতার কালেক্টরকে এবং (খ) ঐ সীমার বাহিরে জেলার কালেক্টরকে বুঝাইবে। এবং এই আইনমতে কালেক্টরের কর্ম্ম করিবার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্ট বিশেষরূপে যে কোন কর্ম্মচারিকে নিযুক্ত করেন তিনি এবং পূর্ব্বোক্তরূপে কর্ম্ম করিবার নিমিত্ত কোন জেলার কালেক্টর ডিবিসনের কমিশনরের মঞ্জুরি লইয়া ঐ জেলার কোন মহকুমার অধ্যক্ষতাভারপ্রাপ্ত যে কোন কর্ম্মচারির প্রতি ক্ষমতার্পণ করেন তিনিও একত্রিশ ধারার বিধানাধীনে গণ্য।

(২) "জেলার কালেক্টর" বলিতে কোন জেলার রাজস্ব সংক্রান্ত কার্য্যের অধ্যক্ষতাভার প্রাপ্ত কর্ম্মচারিকে বুঝাইবে।

(৩) "ধারা" শব্দে এই আইনের ধারা বুঝাইবে।

৫ ধারা। পশ্চাল্লিখিত স্থলে, অর্থাৎ—

(১) রাজস্বের নিমিত্ত নীলাম বিষয়ক ১৮৯ সালের আইন বা উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনের বিধানমতে কোন মহাল, মহালের অংশ বা স্বাধীন মধ্যস্বত্ব উহার বাকী রাজস্ব আদায়ের জন্য বিক্রীত হইলে এবং বিক্রয়ের খরচ বাদ দিয়া বিক্রয়োৎপন্ন টাকার যাহা অবশিষ্ট থাকে তাহাতে যে বাকী রাজস্ব দিবার নিমিত্ত পূর্ব্বোক্ত বিধানমতে উক্ত বিক্রয়োৎপন্ন টাকার প্রয়োগ হইতে পারে সেই বাকী রাজস্ব শোধ না হইলে

কোন মহাল বা মধ্য স্বত্ব উহার বাকী রাজস্ব নিমিত্ত বিক্রীত হইলে ও বিক্রয়োৎপন্ন টাকায় তাহা শোধ না হইলে, বা।

(২) কোন ইজারদারের দখলে যে মহাল থাকে তন্নিমিত্ত তাঁহার স্থানে যে রাজস্ব বাকী পড়ে তাহা রাজস্বের নিমিত্ত নিলাম বিষয়ক ১৮৯ সালের আইনের ছয় ধারার বিধানমতে নির্দ্দিষ্ট টাকা দিবার শেষ দিনে দেওয়া না গেলে,

ইজারদারের স্থানে প্রাপ্য বাকী রাজস্ব টাকা দিবার শেষ দিনে দেওয়া না গেলে।

কালেক্টর ঐরূপে যত টাকা দিতে বাকী থাকে, এই আইন সংযুক্ত তফসীলের ১ নম্বর ফারমে আপন স্বাক্ষর যুক্ত তাহার সার্টিফিকেট লিখিয়া আপনার আফিসে গাঁথাইয়া রাখিতে পারিবেন।

কালেক্টরের সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

৬ ধারা। (১) এই আইনের বিধানের নিয়মাধীনে ঠিক পুর্ব্ববর্ত্তী ধারার বিধানমতে প্রদত্ত প্রত্যেক সার্টিফিকেট, উহা প্রবল করিবার প্রতিকার সম্বন্ধে এবং কেবল সেই সম্বন্ধেই দেওয়ানী আদালতের ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবে, এবং ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন, এবং ঐ সার্টিফিকেটে খাতক বলিয়া যে ব্যক্তির নাম লেখা থাকে তিনি ডিক্রীমত খাতক বলিয়া গণ্য হইবেন।

ঐ সার্টিফিকেট প্রবল করিবার প্রতিকার সম্বন্ধে উহা দেওয়ানী আদালতের ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবার কথা।

(২) তদ্রূপ ডিক্রীমত খাতকের উপর ১০ ধারার উল্লিখিত নোটিস জারী করা গেলে পর এক বৎসরের মধ্যে কোন সময় তিনি সার্টিফিকেটের লিখিত বাকী তাহার দেনা নহে বলিয়া উক্ত সার্টিফিকেট রহিত করিবার নিমিত্ত দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন, কিন্তু উক্ত নোটিস পাইবার পর এক মাসের মধ্যে অথবা ১২ ধারামতে তিনি আপত্তির দরখাস্ত করিয়া থাকিলে, ঐ দরখাস্ত শুনা গিয়া নিষ্পত্তি হইলে পর পনের দিনের মধ্যে ডিক্রী মত খাতক উক্ত বাকী টাকা কালেক্টরকে না দিলে, তদ্রূপ কোন মোকদ্দমা গ্রাহ্য করা যাইবে না।

সার্টিফিকেটের লিখিত টাকা আমানত করিলে ডিক্রী মত খাতকের স্বীয় দায়ের প্রতিবাদ করণার্থ দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবার কথা।

(৩) উক্ত এক বৎসর মিয়াদের মধ্যে তদ্রূপ কোন মোকদ্দমা উপস্থিত করা না গেলে, অথবা তদ্রূপ কোন মোকদ্দমা ঐরূপে উপস্থিত করা গেলেও ঐ ডিক্রী মত খাতকের বিরুদ্ধে নিষ্পত্তি হইলে ঐ সার্টিফিকেট চূড়ান্ত হইবে, এবং সর্ব্ব প্রকারে দেওয়ানী আদালতের চূড়ান্ত ডিক্রীর ন্যায় ফলবৎ হইবে।

সার্টিফিকেট কখন চূড়ান্ত হইবে ইহার কথা।

৭ ধারা। নিম্নলিখিত রাজকীয় প্রাপ্যের বাকী টাকা দিতে যে ব্যক্তি দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে, অর্থাৎ :—

রাজকীয় প্রাপ্যের বাকী টাকা দিতে যে ব্যক্তি দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে।

(ক) যে কোন টাকা রাজস্বের বা ভূরাজস্বের বাকীর ন্যায় অথবা রাজস্বের বা রাজকীয় বা গবর্ণমেন্টের রাজস্বের বাকী আদায় করিবার নির্দ্দিষ্ট প্রণালীমতে আদায় করা বা প্রাপ্ত হওয়া যাইতে পারে বলিয়া উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনে ব্যক্ত থাকে, সেই টাকা,

(খ) কোন ইজারদার যে মহালের ইজারা লন তাহার রাজস্ব সম্বন্ধে ঐ ইজারদারের জামিনদের স্থানে যে কোন টাকা পাওনা হয়, সেই টাকা,

(গ) মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনের নিম্নলিখিত ধারায়, অর্থাৎ —

১৮৬২ সালের ৮ আইনের ৯ ধারায়,
১৮৭৫ সালের ৪ আইনের ১ ধারায়,
১৮৭৫ সালের ৫ আইনের ৫৭ ধারায়,
১৮৭৬ সালের ৩ আইনের ৪২, ৭৩ ও ৮৫ ধারায়,
১৮৭৬ সালের ৭ আইনের ৮২ ধারায়,
১৮৭৬ সালের ৮ আইনের ১৩৮ ধারায়,
১৮৭৮ সালের ৭ আইনের ৩৬ ধারায়,
১৮৭৯ সালের ৯ আইনের ৪৬, ৫৭, ৫৮ ক, ৬৩ ও ৬৫ ক ধারায়,
১৮৮০ সালের ৬ আইনের ২৬ ধারার ৪ দফায় এবং ৩৮ ধারায়
১৮৮০ সালের ৯ আইনের ৪৯ ও ৯৮ ধারায়,
১৮৮২ সালের ২ আইনের ৭০ ধারায়,
১৮৮৫ সালের ১ আইনের ১২ ধারায়,

অথবা মন্ত্রিসভাষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইনের নিম্নলিখিত ধারায়, অর্থাৎ—

১৮৮৩ সালের ১৯ আইনের ৭ ধারায়,
১৮৮৪ সালের ১২ আইনের ৫ ধারায়,
১৮৮৯ সালের ৮ আইনের ১১৪ ধারায়

যে কোন প্রাপ্য বা টাকা, বা ফী বা মাসুল বা বাকী বা জরিমানা বা খরচা উল্লিখিত হইয়াছে তাহা,

(ঘ) বঙ্গীয় ১৮৬৪ সালের ৫ আইনের ৮ ধারার বিধান মতে যে ব্যক্তিকে মাসুল আদায় ইজারা করিয়া দেওয়া হইয়াছে তাঁহার কিম্বা তাঁহার জামিনদের বেলা, ঐ ইজারা সম্পর্কীয় যে কোন টাকা পাওনা থাকে তাহা,

(ঙ) কোন রায়তের নিকট কিম্বা ভূমি চরানী জমি, বনকর, জলকর প্রভৃতিতে যে ব্যক্তির কোন স্বার্থ থাকে, ঐ স্বার্থ হস্তান্তর যোগ্য হউক বা না হউক, সেই ব্যক্তির নিকট ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের যে কোন বাকী রাজস্ব বা খাজানা পাওনা হয় তাহা মায় উপস্থিত সময়ের প্রচলিত কোন আইন ক্রমে তাহার উপর যে সুদ দিবার অনুমতি হয় সেই সুদ,

(চ) উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনের বিধান মতে কোন বেসরকারী ব্যক্তির পক্ষে কোর্ট অব ওয়ার্ডস বা রাজস্ব বিষয়ক কর্ত্তৃপক্ষেরা যে কোন সম্পত্তির ভার গ্রহণ বা কার্য্যাধ্যক্ষতা করেন

সেই সম্পত্তির বেলা, বাকী খাজানা বা খাজানার ন্যায় যাহা আদায় হইতে পারে এরূপ অপর কোন বাকী প্রাপ্য, উহা ঐ কোর্টের বা কর্তৃপক্ষদের প্রতি কার্য্যধ্যক্ষতা ভার অর্পিত হইবার পূর্ব্বেই দেনা হইয়া থাকুক বা পরেই হইয়া থাকুক ;

কিন্তু—

১৮৮৫ সালের ৮ আইনের ২৯ ধারার বিধান মত চুক্তিক্রমে, কিম্বা

উক্ত আইনের ৩১, ৩২, ৩৩ বা ৩৪ ধারার বিধানানুসারে আদালতের ডিক্রীক্রমে, কিম্বা

উক্ত আইনের ৪৩, ৪৬ বা ১৮০ ধারার বিধান মত রেজিষ্টরী করা বা অপর এগ্রীমেণ্ট ক্রমে কিম্বা

উক্ত আইনের ১০৪ ধারার বিধান মতে—

খাজানার হার বর্দ্ধিত করা না গেলে বর্দ্ধিত হারমত বাকী খাজানার প্রতি এই দফার বিধান বর্ত্তিবে না।

(ছ) গবর্ণমেণ্টের রাজকীয় কর্ম্মচারির পাওনা যে টাকা দিতে যে ব্যক্তি দায়ী সেই টাকা এই আইনের বিধানমতে আদায় করা যাইতে পারিবে সেই ব্যক্তি নিয়মিত রূপে রেজিষ্টরী করা লিখিত নিদর্শনপত্র দ্বারা এই বিষয়ে সম্মতি দিলে ঐ টাকা,

(জ) ইহার পর প্রণীত কোন আইনে যে কোন ফী বা মাসুল বা টাক্স বা অন্য প্রাপ্য এই আইনের বিধানমতে আদায় করা যাইতে পারিবে বলিয়া নির্দ্দেশ থাকিবে তাহা,

কালেক্টরের অদত্ত প্রাপ্য টাকার সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

না দিলে, কালেক্টর এই আইন সংযুক্ত তফসীলের ২ নম্বর ফারমে তদ্রূপ যে বাকী টাকা দেওয়া না যায় স্বীয় স্বাক্ষরযুক্ত তাহার সার্টিফিকেট লিখিয়া আপনার আফিসে গাঁথাইয়া রাখিতে পারিবেন।

কিন্তু উপস্থিত সময়ের প্রচলিত মিয়াদ বিষয়ক কোন আইন দ্বারা যাহা আদায় করিবার বাধা হয় তদ্রূপ কোন প্রাপ্য সম্বন্ধে কিম্বা স্বত্ব কি অধিকারের প্রশ্নঘটিত কোন প্রাপ্যের স্থলে তদ্রূপ কোন সার্টিফিকেট লেখা যাইবে না।

এবং মহাল কোর্ট অব ওয়ার্ডসের অধ্যক্ষতা হইতে মুক্ত হইয়াছে এই হেতু এই ধারার (চ) দফানুসারে যে সার্টিফিকিট গাঁথিয়া রাখা হয় তাহা যে আর প্রবল থাকিবে না তাহা নয়।

সার্টিফিকেটের ফলাফলের কথা।

৮ ধারা। (১) এই আইনের বিধানের নিয়মাধীনে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারামতে প্রদত্ত প্রত্যেক সার্টিফিকেট, উহা প্রবল করিবার প্রতিকার সম্বন্ধে এবং কেবল সেই সম্বন্ধেই দেওয়ানী আদালতের ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবে। উক্ত ধারার (চ) দফার উল্লিখিত স্থল ভিন্ন অন্যস্থলে ভারত-বর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব, এবং উক্ত (চ) দফার উল্লিখিত স্থলে তল্লিখিত বেসরকারী ব্যক্তি, অথবা ঐ বেসরকারী ব্যক্তি অপ্রাপ্ত-বয়স্ক বা ক্ষিপ্ত বা কোর্টের অনুপালিত হইলে, ঐ অপ্রাপ্তবয়স্ক বা ক্ষিপ্ত বা কোর্টের অনুপালিত ব্যক্তি আসন্ন বন্ধুর সহযোগে, ডিক্রীদার বলিয়া গণ্য হইবেন, এবং উল্লিখিত সকলস্থলে সার্টিফিকেটে খাতক বলিয়া যে ব্যক্তির নাম লেখা যায় তিনিই ডিক্রীমত খাতক বলিয়া গণ্য হইবেন।

(২) রাজস্বের নিমিত্ত নিলাম বিষয়ক ১৮৯ সালের আইনের ১৭ ধারার বিধানানুসারে সার্টিফিকেট প্রদত্ত হইলে যে ব্যক্তির প্রার্থনামতে সার্টিফিকেট প্রদত্ত হইল তাঁহাকেই ডিক্রীদার বলিয়া বিবেচনা করা যাইবে, এবং এই আইনমতে কালেক্টর যে সকল কার্য্যানুষ্ঠান করেন তাহা ঐ ডিক্রীদারের প্ররোচনায়, খরচে এবং দায়িত্বেই করা হইবে অন্য রকমে নয়।

কালেক্টর ভিন্ন অন্য কর্ম্ম-চারির নিকট দেয় রাজকীয় প্রাপ্য বাকী থাকিলে ঐ কর্ম্মচারির কালেক্টরের নিকট প্রার্থনাপত্র দিতে পারিবার কথা।

৯ ধারা। (১) সাত ধারায় নির্দ্দিষ্ট কোন রাজকীয় প্রাপ্যের বাকী টাকা যে ব্যক্তি কালেক্টর ভিন্ন অন্য কোন রাজকীয় কর্ম্মচারিকে দিতে দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে অথবা উক্ত ধারার (চ) দফার নির্দ্দিষ্ট কোন প্রাপ্য যে ব্যক্তি কোর্ট অব ওয়ার্ডসের নিযুক্ত কার্য্যাধ্যক্ষকে দিতে দায়ী সেই ব্যক্তি তাহা না দিলে, ঐ কর্ম্মচারী বা কার্য্যাধ্যক্ষ যে জিলায় ঐ ব্যক্তি বাস করেন বা ঐ প্রাপ্য টাকা দেয় হয় সেই জিলার কালেক্টরকে কিম্বা যদি জিলার কালে-ক্টর একপ আদেশ করেন তবে কোন কালেক্টরকে এই আইন সংযুক্ত তফসীলের ৩ নম্বর ফারমে লিখিত প্রার্থ-নাপত্র দিতে পারিবেন।

কিন্তু উপস্থিত সময়ের প্রচলিত মিয়াদ বিষয়ক আইন দ্বারা যাহার আদায়ের বাধা হয় এরূপ কোন প্রাপ্য সম্বন্ধে উক্ত রূপ কোন প্রার্থনাপত্র দিতে পারা যাইবে না।

কোন কার্য্যাধ্যক্ষ ঐ প্রার্থনাপত্র দিলে তাহাতে আবেদন পত্রের ন্যায় সত্য পাঠ ও ইষ্টাম্প সংযোগ করিবার কথা।

(২) কোন কার্য্যাধ্যক্ষ তদ্রূপ প্রার্থনাপত্র দিলে, দেওয়ানী মোকদ্দমার কার্য্য-প্রণালীবিষয়ক আইনের আবে-দন পত্রের সত্য পাঠ লিখন সম্বন্ধীয় বিধানমতে ঐ প্রার্থ-নাপত্রে সত্য পাঠ লিখিবেন,

এবং ঐ প্রার্থনাপত্রে যত টাকা লেখা থাকে তত্তুল্য টাকা আদায় করণার্থ আবেদনপত্র সম্বন্ধে আদালতের রসুম বিষয়ক উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনমতে যত টাকার কোর্টফী দিতে হয় ঐ প্রার্থনাপত্রে তত টাকার কোর্টফী দিতে হইবে।

ঐ প্রার্থনাপত্র পাইলে কালেক্টরের সার্টিফিকেট লিখিতে পারিবার কথা।

(৩) ঐ রূপ প্রার্থনাপত্র পাইলে ঐ প্রাপ্য যথার্থই আদায় করণ যোগ্য কালেক্টরের এই রূপ প্রতীতি হইলে তিনি এই আইন সংযুক্ত তফসীলের ২ নম্বর ফারমে, যে বাকী টাকা দেওয়া যায় নাই এই ধারার (২) দফানুসারে ঐ প্রার্থনাপত্র সম্বন্ধে প্রদত্ত কোর্টফীর খরচ সমেত, স্বীয় স্বাক্ষরযুক্ত তাহার সার্টিফিকেট লিখিয়া আপনার আফিসে গাঁথাইয়া রাখিতে পারিবেন।

(৪) তদ্রূপ প্রত্যেক সার্টিফিকেট সম্বন্ধে ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার বিধান খাটিবে।

সার্টিফিকেট গাঁথিয়া রাখা গেলে ডিক্রীমত খাতককে নোটিস দিবার কথা।

১০ ধারা। (১) ৫ কি ৭ কি ৯ ধারার বিধানমতে কোন কালেক্টরের আফিসে কোন সার্টিফিকেট গাঁথিয়া রাখা গেলে, ঐ কালেক্টর ডিক্রীমত খাতককে ঐ সার্টিফিকেটের একখণ্ড নকল ও এই আইনসংযুক্ত তফসীলের ৪ নম্বর ফারমে একখান নোটিস দিবেন।

নোটিস জারী করা গেলে সার্টিফিকেটক্রমে ডিক্রীমত খাতকের স্থাবর সম্পত্তি আবদ্ধ হইবার কথা।

(২) ঐ নোটিস জারী করা গেলে, ঐ কালেক্টরের বিচারাধীন স্থানের মধ্যে ঐ ডিক্রীমত খাতকের যে সকল স্থাবর সম্পত্তি থাকে তাহা দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ২৭৪ ধারার বিধানমতে ক্রোক করা গেলে যে প্রকারে ও যাদৃশ ফলসহ ঐ সমস্ত সম্পত্তি আবদ্ধ হইত ঐ সার্টিফিকেটের বলেও সেই প্রকারে ও তাদৃশ ফলসহ আবদ্ধ হইবে।

অপর জেলার কালেক্টরের আফিসে গাঁথিয়া রাখিবার নিমিত্ত তাঁহার নিকট সার্টিফিকেটের নকল পাঠাইতে পারিবার ও তাহা গাঁথিয়া রাখা গেলে সার্টিফিকেটক্রমে ঐ জেলার অন্তর্গত স্থাবর সম্পত্তি আবদ্ধ হইবার কথা।

(৩) ঐ সার্টিফিকেটের এক খণ্ড নকল অপর কোন কালেক্টরের আফিসে গাঁথিয়া রাখিবার নিমিত্ত দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২২৩ ধারার বিধানমতে তাঁহার নিকট ডাকযোগে পাঠান যাইতে পারিবে এবং তদ্রূপে গাঁথিয়া রাখা গেলে ঐ সার্টিফিকেটক্রমে পূর্ব্বোক্তরূপ নোটিস যদি জারী করা হইয়া থাকে তবে শেষোক্ত কালেক্টরের বিচারাধীন স্থানের অন্তর্গত ঐ ডিক্রীমত খাতকের সমুদয় স্থাবর সম্পত্তিও উক্ত রূপে আবদ্ধ হইবে।

যে ব্যক্তির বিরুদ্ধে সার্টিফিকেট লেখা যায়, সেই ব্যক্তি স্বীয় অস্থাবর সম্পত্তি লুকাইবে বা স্থানান্তর করিবে বা বিক্রয়াদি করিবে এরূপ সম্ভাবনা আছে বলিয়া কালেক্টরের প্রতীতি হইলে যে কোন সময়ে ঐ সম্পত্তি ক্রোক করিতে পারিবার কথা।

১১ ধারা। (১) ৭ ধারার (চ দফার নির্দ্দিষ্ট স্থল ভিন্ন অন্য কোন স্থল, যদি কালেক্টরের এরূপ প্রতীতি হয় যে ৫ কি ৭ কি ৯ ধারার বিধানমতে যে ব্যক্তির বিরুদ্ধে সার্টিফিকেট গাঁথিয়া রাখা গিয়াছে সেই ব্যক্তি আপনার সমস্ত অস্থাবর সম্পত্তি বা তাহার কোন অংশ লুকাইবে কি স্থানান্তর করিবে কি বিক্রয়াদি করিবে এরূপ সম্ভাবনা আছে এবং তন্নিবন্ধন উক্ত সার্টিফিকেটের লিখিত টাকা আদায় করিতে বিলম্ব কি বাধা হইবে, তাহা হইলে তিনি সার্টিফিকেট লিখিবার পর যে কোন সময়ে উক্ত ব্যক্তির সমস্ত অস্থাবর সম্পত্তি বা তাহার কোন অংশ ক্রোক করিবার আদেশ দিতে পারিবেন।

(২) দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে অস্থাবর সম্পত্তি ক্রোক করিবার যে প্রকার বিধান আছে তদনুসারে ও উক্ত আইনের ২৬৬ ধারার বিধানের নিয়মাধীনে ঐ ক্রোক করণ কার্য্য করিতে হইবে।

(৩) ঠিক পরবর্ত্তী ধারানুসারে আপত্তির দরখাস্ত দেওয়া না গেলে, অথবা তদ্রূপ দরখাস্ত দেওয়া গেলেও তাহার শুনানি হইয়া নিষ্পত্তি হইলেই ঐ সার্টিফিকেটের টাকা পরিশোধার্থ উক্ত সম্পত্তি বিক্রয় করা যাইতে পারিবে।

যে ব্যক্তির উপর ১০ ধারামত নোটিস জারী করা যায় তাঁহার আপত্তির দরখাস্ত দিতে পারিবার কথা।

১২ ধারা। (১) যে ডিক্রীমত খাতকের উপর ১০ ধারানুসারে নোটিস জারী করা যায়, তিনি তাঁহার বিরুদ্ধে যে সার্টিফিকেট লিখিয়া গাঁথিয়া রাখা যায় তাহার সমস্ত কি কিয়দংশ টাকা দিতে আপনার দায় অস্বীকার করিলে, ঐ নোটিস জারী হইবার পর ত্রিশ দিনের মধ্যে, অথবা যে স্থলে তদ্রূপ নোটিস নিয়মিতরূপে জারী করা যায় নাই, সেই স্থলে উক্ত সার্টিফিকেট প্রবল করিবার জন্য কোন পরওয়ানা জারী হইবার পর ত্রিশ দিনের মধ্যে যে কোন সময়ে যে কালেক্টর ঐ সার্টিফিকেট লিখেন তাঁহার সম্মুখে পূর্ব্বোক্ত দায় অস্বীকার করণসূচক দরখাস্ত দিতে পারিবেন।

(২) ঐ দরখাস্ত এই আইন সংযুক্ত তফসীলের ৫ নম্বর ফারমে বা যতদূর সম্ভব তদ্রূপ ফারমে লিখিতে হইবে।

কিন্তু ডিক্রীমত খাতক সেই সময়ে সার্টিফিকেটের লিখিত পুরা টাকা কালেক্টরের নিকট আমানত না করিলে ঐরূপ কোন দরখাস্ত গ্রাহ্য করা যাইবে না।

১৩ ধারা। (১) কালেক্টর ঐরূপ দরখাস্ত শুনিবার দিন ধার্য্য করিবেন, এবং ঐ দিনে অথবা তাহা শুনিবার জন্য পরবর্ত্তী অপর যে দিন স্থির করা যায় সেই দিনে, ঐ সার্টিফিকেটে যত টাকা লেখা থাকে তৎসমুদয়ের বা তাহার কোন অংশের নিমিত্ত দরখাস্তকারী দায়ী কি না ইহা নিরূপণ করিবেন ও তদনুসারে উক্ত সার্টিফিকেট রহিত কি রূপান্তরিত কি পরিবর্ত্তিত করিতে পারিবেন।

দরখাস্ত শুনিবার দিন ধার্য্য করিবার ও কালেক্টরের দরখাস্তকারির দায় নিরূপণ করিবার কথা।

(২) উক্ত রূপ কোন দরখাস্ত শুনিয়া পূর্ব্বোক্তরূপ নিষ্পত্তি করণার্থ তদ্রূপ প্রত্যেক কালেক্টর সাক্ষিদিগকে সমন দিবার ও উপস্থিত করাইবার ও পরীক্ষা করিবার ও দলীল আনাইবার সম্বন্ধে দেওয়ানী আদালতের সমুদয় বা কোন ক্ষমতা পরিচালন করিবেন এবং এই সকল বিষয় সম্বন্ধে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে যে যে বিধান আছে এই সকল ক্ষমতা পরিচালনকারী কালেক্টরের প্রতি সেই সেই বিধান বর্ত্তিবে।

তদন্তের প্রতি দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোন কোন বিধান বর্ত্তিবার কথা।

কিন্তু যদি কালেক্টর এরূপ বিবেচনা করেন যে দরখাস্তের প্রকাশিত স্থলের বিচার দেওয়ানী আদালতে অধিকতর উপযুক্ত রূপে হইতে পারে তাহা হইলে তিনি দরখাস্তকারিকে দেওয়ানী আদালতে পাঠাইয়া দিতে পারিবেন।

১৪ ধারা। (১) দরখাস্তকারী ঐ দরখাস্তের ও তাহার শুনানির খরচা বা খরচার কোন অংশ দিবেন, অথবা যদি কালেক্টরের নিষ্পত্তি দরখাস্তকারির অনুকূল হয় তাহা হইলে গবর্ণমেন্টই হউন কি কোর্ট অব ওয়ার্ডসই হউন, যে পক্ষের প্রার্থনা মতে সার্টিফিকেট দেওয়া গেল সেই পক্ষের দিতে হইবে কালেক্টরের এরূপ আদেশ করিবার সম্পূর্ণ ক্ষমতা থাকিবে।

দরখাস্তকারির বিরুদ্ধে কালেক্টরের খরচা দিবার আদেশ করিতে পারিবার কথা।

(২) তদ্রূপ কোন দরখাস্তকারী ঐ খরচা দিবেন কালেক্টর কোন স্থলে এরূপ আদেশ করিলে, ঐ খরচার টাকা সার্টিফিকেটের লিখিত টাকায় যোগ করা যাইবে, এবং তাহা তথায় প্রথমে লেখা থাকিলে যেরূপে আদায় করা যাইত সেই রূপে আদায় করা যাইতে পারিবে।

কিরূপে খরচা আদায় করা যাইবে তাহার কথা।

১৫ ধারা। (১) আট ধারার বিধানানুসারে যে ব্যক্তিকে ডিক্রীমত খাতক বলিয়া বিবেচনা করা যায় তিনি ১৩ ধারার উল্লিখিত আপত্তির নিষ্পত্তি হইবার তারিখ হইতে এক বৎসরের মধ্যে যে কোন সময়ে উক্ত সার্টিফিকেটের লিখিত টাকা দিবার দায়ের প্রতিবাদ করণার্থ ও উক্ত সার্টিফিকেট রহিত করণার্থ দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন। কিন্তু ঐ ডিক্রীমত খাতক ১২ ধারামতে কালেক্টর সাহেবের নিকট দরখাস্ত করিয়া যে কারণে উক্ত সার্টিফিকেট রহিত হইবার দাওয়া করেন তাহা নির্দ্দেশ না করিলে অথবা যদি উক্ত রূপ দরখাস্ত করিয়া তদ্রূপ কারণ নির্দ্দেশ না করিয়া থাকেন তবে তাহা না করিবার বিশেষ হেতু ছিল এই বিষয়ে দেওয়ানী আদালতের প্রতীতি জন্মাইতে না পারিলে উক্ত মোকদ্দমা গ্রাহ্য করা যাইবে না।

সার্টিফিকেটের প্রতিবাদ করণার্থে ডিক্রীমত খাতকের দেওয়ানী আদালতের মোকদ্দমা উপস্থিত করিতে পারিবার কথা।

(২) উক্ত এক বৎসর মিয়াদের মধ্যে তদ্রূপ কোন মোকদ্দমা উপস্থিত করা না গেলে, অথবা তদ্রূপ কোন মোকদ্দমা উপস্থিত করা গেলেও ঐ ডিক্রীমত খাতকের বিরুদ্ধে নিষ্পত্তি হইলে ঐ সার্টিফিকেট চূড়ান্ত হইবে, এবং সর্ব্বপ্রকারে দেওয়ানী আদালতের চূড়ান্ত ডিক্রীর ন্যায় বলবৎ ও ফলবৎ হইবে।

সার্টিফিকেট কখন চূড়ান্ত হইবে তাহার কথা।

১৬ ধারা। (১) এই আইনের বিধানমতে নিয়মিতরূপে কোন সার্টিফিকেট লেখা গেলে যদি নিম্নলিখিত এক বা একাধিক কারণ লক্ষিত হয়—

দেওয়ানী আদালত কর্ত্তৃক সার্টিফিকেট রহিত করিবার হেতুর কথা।

(ক) সার্টিফিকেটে যে টাকা লেখা যায়, যদি সার্টিফিকেট লিখিত হইবার পূর্ব্বে সেই টাকা বাস্তবিক দেওয়া বা শোধ করা হইয়া থাকে।

(খ) যদি সার্টিফিকেটে যত টাকা লেখা থাকে তাহার কোন অংশই সার্টিফিকেট অনুসারে ডিক্রীমত খাতকের দেনা না হয়।—

তবে দেওয়ানী আদালত ঐ সার্টিফিকেট রহিত করিতে পারিবেন, অন্য কোন কারণে পারিবেন না।

(২) বঙ্গদেশস্থ ফোর্ট উইলিয়ম রাজধানীর অন্তর্গত হাই কোর্টের যে নিয়মিত সরেনও বিচারাধিকার আছে অথবা কলিকাতার ছোট আদালতের যে বিচারাধিকার আছে তাহার যাহাতে কোন বিঘ্ন হয় এই ধারার কোন কথার এরূপ অর্থ করিতে হইবে না।

১৭ ধারা। (১) জেলার কালেক্টর বা মহকুমার অধ্যক্ষতা ভারপ্রাপ্ত কোন কালেক্টর সাধারণ বা বিশেষ আজ্ঞাক্রমে আপনার অধীন কোন আসিষ্টাণ্ট কালেক্টর, কি ডেপুটী কালেক্টর কি আসিষ্টাণ্ট কমিশনর কি অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনরের হস্তে ১২ ধারা অনুসারে যে দরখাস্ত দাখিল করা

ডেপুটী কালেক্টর প্রভৃতির প্রতি কালেক্টরের দরখাস্ত শুনিবার নিমিত্ত সমর্পণ করিতে পারিবার কথা।

গেল তাহা সমর্পণ করিতে পারিবেন, এবং তদনুসারে ঐ আসিষ্টাণ্ট কলেক্টর বা ডেপুটী কলেক্টর বা আসিষ্টাণ্ট কমিশনর বা অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনর ঐ দরখাস্ত শুনিয়া নিষ্পত্তি করিবেন।

(২) ঐ দরখাস্ত যে কোন আসিষ্টাণ্ট কালেক্টর, ডেপুটী কালেক্টর, আসিষ্টাণ্ট কমিশনর বা অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনরের হস্তে ঐরূপে সমর্পণ করা যায় তৎপ্রতি ১৩ ও ১৪ ধারার বিধান বর্ত্তিবে।

আসিষ্টাণ্ট কালেক্টর বা ডেপুটী কালেক্টর, আসিষ্টাণ্ট কমিশনর প্রভৃতির নিকট হইতে কালেক্টরের নিকট ও কালেক্টরের নিকট হইতে কমিশনরের নিকট আপীল হইবার কথা।

১৮ ধারা। (১) আসিষ্টাণ্ট কালেক্টর কি ডেপুটী কালেক্টর কি আসিষ্টাণ্ট কমিশনর কি অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনরের আজ্ঞার উপর আপীল আজ্ঞা করিবার পর পনর দিনের মধ্যে জেলার কালেক্টরের নিকট উপস্থিত করা যাইতে পারিবে, এবং এই আইনের বিধানাধীনে কোন কালেক্টরের মূল আজ্ঞার উপর আপীল, আজ্ঞা করিবার পর ত্রিশ দিনের মধ্যে কমিশনরের নিকট উপস্থিত করা যাইতে পারিবে।

আপীল চালান দিবার কথা।

(২) জেলার কালেক্টর স্থানীয় গবর্ণমেণ্টের মঞ্জুরি লইয়া সাধারণ বা বিশেষ আজ্ঞাক্রমে ঐরূপ সকল আপীল শুনানির নিমিত্ত আপনার অধীন কোন কালেক্টরের নিকট চালান দিলে তাঁহার আইন সঙ্গত কার্য্য করা হইবে।

জারিকরণ স্থগিত রাখিবার কথা।

(৩) আপীলী কর্ত্তৃপক্ষ আদেশ দিলে (স্থলান্তরে নহে) যাবৎ উক্ত আপীলের নিষ্পত্তি না হয় আজ্ঞা জারি স্থগিত রাখা যাইতে পারিবে।

কিন্তু স্থানীয় গবর্ণমেণ্ট আদেশ দিলে যিনি জেলার কালেক্টর নহেন এরূপ কোন কালেক্টরের মূল আজ্ঞার উপর আপীল জেলার কালেক্টরের নিকট উপস্থিত করা যাইতে পারিবে। ঐরূপ আজ্ঞা করিবার পর পনর দিনের মধ্যে ঐ আপীল উপস্থিত করিতে হইবে।

(৪) এই ধারানুযায়িক প্রত্যেক স্থলে যে দিবসে আজ্ঞা করা যায় তাহা উক্ত কালের প্রথম দিবস বলিয়া গণনা করা যাইবে।

সংশোধনের ক্ষমতার কথা।

১৯ ধারা। কোন আসিষ্টাণ্ট কালেক্টর কি ডেপুটী কালেক্টর কি আসিষ্টাণ্ট কমিশনর কি অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনরের আজ্ঞার উপর আপীল হইলে, কালেক্টর যে আজ্ঞা করেন তাহার উপর আপীল করিবার অধিকার থাকিবে না। কিন্তু কমিশনর ও জেলার কালেক্টর স্থানীয় গবর্ণমেণ্ট হইতে ক্ষমতাপ্রাপ্ত হইলে এই আইনের বিধানের নিয়মাধীনে যদি কোন স্থলে উচিত বোধ করেন তবে কালেক্টরের আসিষ্টাণ্ট কালেক্টরের, ডেপুটী কালেক্টরের, আসিষ্টাণ্ট কমিশনরের বা অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনরের, আজ্ঞা সংশোধন করিতে পারিবেন।

সার্টিফিকেটের লিখিত টাকা নীলামের পণের টাকা ও দণ্ডের টাকা আমানত করিলে নীলাম রহিত হইবার জন্য দরখাস্ত করিতে পারিবার কথা।

২০ ধারা। (১) আট ধারার বিধানানুসারে যে ব্যক্তিকে ডিক্রীমত খাতক বলিয়া বিবেচনা করা যায় তিনি ২১ ধারামত সার্টিফিকেট জারী ক্রমে কোন স্থাবর সম্পত্তি বিক্রীত হইবার পর ত্রিশ দিনের মধ্যে যে কোন সময়ে নিম্নলিখিত টাকা আমানত করিলে সার্টিফিকেট রহিত ও নীলাম অন্যথা করিবার নিমিত্ত কালেক্টরের নিকট দরখাস্ত করিতে পারিবেন:—

(ক) সার্টিফিকেটের লিখিত টাকা মায় খরচা ও যে তারিখে সার্টিফিকেট গাঁথিয়া রাখা হয় সেই তারিখ হইতে আমানত করিবার তারিখ পর্য্যন্ত হিসাব করিয়া ঐ টাকার উপর বার্ষিক শত করা বার টাকা হারে সুদ।

(খ) নীলামের যে পণের টাকায় ঐ সম্পত্তি বিক্রীত হইল।

(গ) দণ্ড স্বরূপ নীলামের পণের টাকার দশমাংশের সমান টাকা।

(ঘ) উপস্থিত সময়ের প্রচলিত কোন আইনানুসারে ডিক্রীমত খাতকের কালেক্টরকে যে সকল বাকী টাকা দিতে হয়।

(২) ত্রিশ দিনের মধ্যে ঐরূপ আমানত করা গেলে কালেক্টর সার্টিফিকেট রহিত ও নীলাম অন্যথা করণ সূচক আজ্ঞা করিবেন।

(৩) কালেক্টরের এই ধারানুযায়িক কোন আজ্ঞাক্রমে নীলাম রহিত করা গেলে কালেক্টর নীলামের যত পণের টাকায় স্থাবর সম্পত্তি বিক্রীত হইল তাহা মায় (গ) দফার লিখিত দণ্ডের টাকা ক্রেতাকে দিবেন।

(৪) কালেক্টর এই ধারানুসারে যে আজ্ঞা করেন তাহা চূড়ান্ত হইবে।

নোটিস দিবার এক মাস পরে অথবা আপত্তির দরখাস্তের নিষ্পত্তি হইলে সার্টিফিকেট প্রবল করিতে পারিবার কথা।

২১ ধারা। দশধারার উল্লিখিত নোটিস জারী করিবার পর এক মাস গত হইলে, অথবা যদি ১২ ধারার উল্লিখিত দরখাস্ত দেওয়া যায় তবে ঐ দরখাস্ত শুনা গিয়া নিষ্পত্তি হইলে আদায় হইবার তারিখ পর্য্যন্ত বার্ষিক শত করা ছয় টাকা হারে সুদ ও খরচা সুদ্ধ ৫ কি ৭ কি ৯ ধারার বিধান মতে লিখিত সার্টিফিকেট প্রবল ও জারী করা যাইতে পারিবে।

তমাদির কথা।

যে স্থানে বাঙ্গালা সন প্রচলিত আছে সেই স্থানে যে সনে বাকী দেনা পড়ে সেই সনের শেষ দিন হইতে এবং যে স্থানে আমলি বা ফসলী সন প্রচলিত আছে সেই স্থানে যে সনে বাকী দেনা পড়ে সেই সনের জ্যৈষ্ঠ

মাসের শেষ দিন হইতে তিন বৎসরের মধ্যে বাকী খাজানা আদায়ের জন্য সার্টিফিকেটের দরখাস্ত করিতে হইবে। অন্যান্য দরখাস্ত সম্বন্ধে মিয়াদ বিষয়ক সাধারণ আইন খাটিবে।

২২ ধারা। (১) টাকার ডিক্রী প্রবল ও জারী করণার্থে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে যে সকল বা যে কোন পন্থা ও উপায় উল্লিখিত ও নির্দ্দিষ্ট আছে সেই সকল বা তাহার কোন পন্থা ও উপায় অবলম্বন করিয়া উক্ত সার্টিফিকেট ঐরূপে প্রবল ও জারী করা যাইতে পারিবে।

টাকার ডিক্রীবন্যায় দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের বিধানমতে সার্টিফিকেট প্রবল করিতে পারিবার কথা।

(২) দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক উক্ত আইনের নিম্নলিখিত ধারায় যে রীতি ও কার্য্যপ্রণালীর বিধান আছে তাহা ঐ সার্টিফিকেট প্রবল করণার্থ ও তদনুসারে প্রাপ্য টাকা আদায় করণার্থ যে জারীর পরওয়ানা দেওয়া যায় তৎসম্বন্ধে খাটিবে, অর্থাৎ:—

(ক) যে আদালত ডিক্রী দিলেন সেই আদালতের এলাকার বাহিরে ডিক্রীজারী করণ সম্বন্ধে ২২৩, ২২৪, ২২৫, ২২৬ ও ২২৮ ধারা।

(খ) আইনমত স্থলাভিষিক্তের বিপক্ষে ডিক্রী জারী করণ সম্বন্ধে ২৩৪ ধারা।

(গ) ডিক্রীজারী করিবার প্রার্থনাপত্রের মর্ম্ম সম্বন্ধে ২৩৫ ধারা।

(ঘ) ডিক্রী যে প্রকারে জারী করা যাইবে তৎসম্বন্ধে ২৪৫ ২৪৫ক, ২৪৫খ ও ২৫৪ ধারা।

(ঙ) সম্পত্তির ক্রোক করণ সম্বন্ধে ২৬৬, ২৬৭, ২৬৯, ২৭১, ২৭২, ২৭৪ ও ২৮৪ ধারা।

(চ) ক্রোককৃত সম্পত্তি সংক্রান্ত দাওয়া সম্বন্ধে ২৭৮, ২৭৯, ২৮০, ২৮১ ও ২৮৩ ধারা।

(ছ) ডিক্রী জারীক্রমে বিক্রয় সম্বন্ধে ২৮৬, ২৮৭, ২৮৮, ২৮৯, ২৯০, ২৯১, ২৯২, ২৯৩ ও ২৯৪ ধারা।

(জ) অস্থাবর সম্পত্তির বিক্রয় ও তাহা দিবার সম্বন্ধে ২৯৬, ২৯৭, ২৯৮, ২৯৯ ও ৩০০ ধারা।

(ঝ) স্থাবর সম্পত্তির বিক্রয় ও তাহা দিবার সম্বন্ধে ৩০৬, ৩০৭, ৩০৮, ৩০৯, ৩১৪, ৩১৬, ৩১৭, ৩১৮ ও ৩১৯ ধারা।

(ঞ) বিক্রয় অসিদ্ধ হইবার প্রার্থনা সম্বন্ধে ৩১১, ৩১২, ৩১৩ ও ৩১৫ ধারা।

(ট) কোন কোন ডিক্রীর জারীকরণ কার্য্য কালেক্টরের হস্তগত করণ সম্বন্ধে এবং ঐ সকল স্থলে যে কার্য্যপ্রণালী অনুসৃত হইবে তৎসম্বন্ধে ৩২০, ৩২১, ৩২২, ৩২২খ, ৩২২গ, ৩২২ঘ, ৩২৩, ৩২৪, ৩২৪ক, ৩২৫, ৩২৫ক, ৩২৫খ, ৩২৫গ, ৩২৬ ও ৩২৭ ধারা।

(ঠ) ডিক্রীজারী করণের বাধা দিবার সম্বন্ধে ৩২৮, ৩২৯, ৩৩০, ৩৩১, ৩৩২, ৩৩৩, ৩৩৪ ও ৩৩৫ ধারা।

(ড) ধৃত ও কারাবদ্ধ করণ সম্বন্ধে ৩৩৬, ৩৩৭, ৩৩৭ক, ৩৩৮, ৩৩৯, ৩৪০, ৩৪১, ৩৪২ ও ৩৪৩ ধারা।

(ঢ) ঋণ শোধ করণাক্ষম ডিক্রীমত খাতকদের সম্বন্ধে বিংশ অধ্যায়ের সমস্ত ধারা।

(ণ) আজ্ঞার উপর আপীল সম্বন্ধে ৫৮৮ ধারার (১৬) ও (১৭) দফা।

২৩ ধারা। (১) ঐরূপ সার্টিফিকেট প্রবল ও জারী করণার্থে উক্ত আইনে যে যে কর্ম্ম ও ক্ষমতা ও শক্তি আদালতের প্রতি ন্যস্ত বা প্রদত্ত হইয়াছে, যে কালেক্টরের আফিসে ঐরূপ সার্টিফিকেট অথবা উক্ত আইনের ২২৩ ধারার বিধানমতে জারী করণার্থে প্রেরিত ঐ সার্টিফিকেটের প্রতিলিপি গাঁথিয়া রাখা যায়, তিনি সেই সেই কর্ম্ম ও ক্ষমতা ও শক্তি পরিচালন করিবেন।

কে ক্ষমতা পরিচালন করিবেন ইহার কথা।

(২) আদালতের কর্ত্তব্য কার্য্যের পদ্ধতি দর্শাইবার জন্য দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬৮৭ ধারানুসারে বিধি করিবার যে ক্ষমতা হাই কোর্টের প্রতি প্রদত্ত হইয়াছে তাহা এই আইনানুযায়িক কার্য্য সম্বন্ধে রেবিনিউ বোর্ড কর্ত্তৃক পরিচালিত হইবে।

(৩) ঐরূপ সকল বিধি কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে। করা গেলে তাহা আইনের তুল্য বলবৎ হইবে।

(৪) জেলার কালেক্টরের কর্ত্তৃত্বাধীনে, ঋণ শোধ করণাক্ষম ডিক্রীমত খাতকদের সম্বন্ধীয় বিধান সম্পর্কে না হইলে ঐ কালেক্টরের অধীন কোন আসিষ্টাণ্ট কালেক্টর, ডেপুটী কালেক্টর, আসিষ্টাণ্ট কমিশনর বা অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনর উক্তরূপ কোন কর্ম্ম, ক্ষমতা ও শক্তি পরিচালন করিতে পারিবেন।

২৪ ধারা। (১) ২১ ধারার বিধানমতে কোন সার্টিফিকেট জারীকরণ ক্রমে কোন স্থাবর সম্পত্তি বিক্রয় করা গেলে যদি উপযুক্ত আদালতে পরে ঐ সার্টিফিকেট অসিদ্ধ করা যায়, তবে উক্ত আদালত উক্ত স্থাবর সম্পত্তির বিক্রয় অসিদ্ধ করিতে পারিবেন, এবং যে স্থলে তদ্রূপ বিক্রয় ঐরূপে অসিদ্ধ করা যায়, সেই স্থলে উক্ত আদালত যেরূপ উচিত বোধ করেন, সুদ সহিত বা সুদ বিনা ক্রয়ের টাকা ক্রেতা ক ফিরাইয়া দিবার আদেশ করিবেন।

উপযুক্ত আদালতে সার্টিফিকেট অসিদ্ধ করা গেলে স্থাবর সম্পত্তির বিক্রয় অসিদ্ধ হইতে পারিবার কথা। নিয়মাবধি।

(২) ঐরূপ আদেশ ডিক্রীর ন্যায় প্রবল হইবে এবং ঐ ডিক্রীর তারিখের পর ছয় মাসের মধ্যে ঐ

ডিক্রী জারী করিবার প্রার্থনা করিতে হইবে, নতুবা যে পক্ষের অনুকূলে ঐ আদেশ করা গেল সেই পক্ষ ঐ আদেশ হইতে কোন উপকার প্রাপ্ত হইবেন না।

কিন্তু উক্ত সার্টিফিকেট অসিদ্ধ করিবার নিমিত্ত যে মোকদ্দমা উপস্থিত করা যায় তাহাতে ক্রেতাকে এক পক্ষ করা বা একপক্ষ স্বরূপ যোগ করা না গেলে ঐ বিক্রয় উক্ত রূপে অসিদ্ধ করা যাইবে না।

(৩) ২০ ধারানুসারে যে বিক্রয় অসিদ্ধ করা গেল তৎসম্বন্ধে এই ধারার বিধান খাটিবে না।

২৫ ধারা। (১) রেবিনিউ বোর্ড সময়ে সময়ে যে ফারম নির্দ্দেশ করেন প্রত্যেক কালেক্টরের সেই ফারমে আপন আফিসে একখান রেজিষ্টর রাখাইবেন, এবং এই আইন মতে লিখিত যে সার্টিফিকেট বা তাহার প্রতিলিপি তাঁহার আফিসে গাঁথিয়া রাখা যায়, তাহার বিশেষ বিবরণ ঐ রেজিষ্টরে লিখাইবেন।

সার্টিফিকেটের রেজিষ্টর কালেক্টরের আফিসে রাখিবার ও আট আনা ফী দিলে তাহা দেখিতে পাইবার কথা।

(২) যে কএক ঘণ্টা আফিস খোলা থাকে সেই সময়ে ঐ রেজিষ্টর কেহ দেখিতে চাহিলে দেখিতে পাইবেন এবং দেখিবার নিমিত্ত আট আনা ফী অথবা আট আনার অনধিক যে ফী বোর্ড নির্দ্দিষ্ট করেন সেই ফী দিতে হইবে।

২৬ ধারা। (১) যে কালেক্টর সার্টিফিকেট লিখেন তিনি আদেশ করিলে সার্টিফিকেট মত দেনা টাকা কিস্তি করিয়া দেওয়া যাইতে পারিবে।

সার্টিফিকেট মত দেনা টাকা কিস্তি করিয়া দিতে পারিবার কথা।

(২) কোন কিস্তির টাকা দেওয়া গেলে, সেই কথা ঠিক পূর্ব্ববর্ত্তী ধারার উল্লিখিত রেজিষ্টরে লিখিতে হইবে।

কিস্তির টাকা প্রদান রেজিষ্টরে লিখিবার কথা।

২৭ ধারা। সার্টিফিকেট মত সমুদয় দেনা টাকা দেওয়া ও পরিশোধ করা গেলে, যে কালেক্টরের আফিসে ঐ সার্টিফিকেট প্রথমে গাঁথিয়া রাখা যায় তিনি সার্টিফিকেটের উপর টাকা পরিশোধ হইবার কথা লিখিয়া তাহাতে স্বাক্ষর করিবেন। এবং ২৫ ধারার উল্লিখিত রেজিষ্টরেও ঐ কথা লিখাইবেন।

সমুদয় টাকা পরিশোধ হইলে পরিশোধের কথা সার্টিফিকেটের উপর ও রেজিষ্টরে কালেক্টরের লিখিবার কথা।

২৮ ধারা। ঐ সার্টিফিকেটের প্রতিলিপি অন্য কোন কালেক্টরের নিকট প্রেরিত হইয়া থাকিলে অথবা কালেক্টর ভিন্ন অন্য কোন রাজকীয় কর্ম্মচারির স্থানে কিম্বা কোর্ট অব ওয়ার্ডসের নিযুক্ত কোন কার্য্যাধ্যক্ষের স্থানে প্রার্থনা পত্র পাইয়া ৯ ধারার বিধান মতে ঐ সার্টিফিকেট লিখিত হইয়া থাকিলে, ঐ পরিশোধের কথা সেই অন্য কালেক্টরকে বা সেই কর্ম্মচারিকে বা কার্য্যাধ্যক্ষকে জানাইতে হইবে।

অন্য যে কালেক্টরের আফিসে সার্টিফিকেটের প্রতিলিপি গাঁথিয়া রাখা গিয়াছে তাঁহাকে কালেক্টরের পরিশোধের বিবরণ জানাইবার কথা।

২৯ ধারা। যে সার্টিফিকেটের প্রতিলিপি কোন কালেক্টরের নিকট প্রেরিত হইয়া তাঁহার আফিসে গাথিয়া রাখা যায় সেই কালেক্টর সেই সার্টিফিকেট সম্বন্ধীয় কোন টাকা আদায় করিলে বা পাইলে, তিনি যে আফিসে ঐ সার্টিফিকেট প্রথমে লিখিত হয় সেই আফিসে ঐ টাকা পাঠাইবেন।

সার্টিফিকেটের প্রতিলিপি যে কালেক্টরের নিকট পাঠান যায় তিনি যে টাকা আদায় করেন তাহা সার্টিফিকেট লেখক কালেক্টরের নিকট পাঠাইবার কথা।

৩০ ধারা। প্রত্যেক জেলার কালেক্টর, কালেক্টর, আসিষ্টাণ্ট কালেক্টর, ডেপুটী কালেক্টর, আসিষ্টাণ্ট কমিশনর ও অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিশনর ও ৯ ধারার উল্লিখিত প্রত্যেক রাজকীয় কর্ম্মচারী, এই আইন মত কর্ম্ম করিবার সময়ে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত ১৮৫০ সালের ১৮ আইনের অভিপ্রায় মত বিচারক স্বরূপ কার্য্য করিতেছেন বলিয়া জ্ঞান হইবে।

এই আইন মত কর্ম্ম করিবার সময়ে কোন কোন কর্ম্মচারী বিচারক-স্বরূপ কার্য্য করিতেছেন বলিয়া জ্ঞান হইবার কথা।

৩১ ধারা। সমুদয় জেলার কালেক্টর, কালেক্টর, আসিষ্টাণ্ট কালেক্টর, ডেপুটী কালেক্টর, আসিষ্টাণ্ট কমিশনর ও অতিরিক্ত অসিষ্টাণ্ট কমিশনর, এই আইনমত আপন আপন কর্ম্ম করিবার সময়ে, কমিশনরদের ও রেবিনিউ বোর্ডের সাধারণ তত্ত্বাবধান ও কর্ত্তৃত্বের অধীন হইবেন। এবং এই আইন অনুসারে কালেক্টরের কর্ম্ম করিতে বিশেষমতে নিযুক্ত হইলেও কোন কর্ম্মচারী স্থানীয় গবর্ণমেন্টের উক্ত আজ্ঞাক্রমে তদর্থে স্পষ্ট রূপে অনুজ্ঞাত না হইলেন ১৮ ধারামত কালেক্টরের আপালী ক্ষমতা পরিচালন করিবেন না এবং ঐ রূপ আজ্ঞায় বিপরীত ভাবের স্পষ্ট আদেশ না থাকিলে তদ্রূপ বিশেষ মতে নিযুক্ত প্রত্যেক কর্ম্মচারী জেলার কালেক্টরের তত্ত্বাবধানাধীনে আপন ক্ষমতা পরিচালন করিবেন।

এই আইনমতে আপন কর্ম্ম করিবার সময়ে কালেক্টর প্রভৃতি কমিশনর ও বোর্ডের তত্ত্বাবধান ও কর্ত্তৃত্বের অধীন হইবার কথা।

৩২ ধারা। এই আইন অনুসারে প্রচারিত সমস্ত নোটিসের জারী সম্বন্ধে, অবস্থা বিবেচনায় যতদূর হইতে পারে, দেওয়ানী মোকদ্দমার কার্য্য-প্রণালী বিষয়ক আইনের ৭৩, ৭৪, ৭৫, ৭৬ ৭৮, ৭৯, ৮০ ৮১, ৮২, ৮৩, ৮৪ ও ৮৫ ধারার বিধান খাটিবে।

নোটিস জারী সম্বন্ধীয় বিধানের কথা।

## তফসীল।

### ১ নম্বর ফারম।

(৫ ধারায় উল্লেখ আছে।)

অমুক জেলার কালেক্টরের আফিসে বাকী রাজস্বের যে সার্টফিকেট গাঁথিয়া রাখা যায়।

| সার্টফিকেটের নম্বর। | খাতকের নাম। | খাতকের ঠিকানা। | যত টাকা রাজকীয় প্রাপ্যের নিমিত্ত এই সার্টফিকেট লেখা গেল। | যে রাজকীয় প্রাপ্যের নিমিত্ত এই সার্টফিকেট লেখা গেল তাহার বিশেষ বিবরণ এবং যে রাজকীয় কর্মচারীকে (কিম্বা যে মহালের নিমিত্ত কার্য্যাধ্যক্ষকে) উহা দেয়। |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| | | | | |

আমি এতদ্দ্বারা এই সার্টফিকেট দিতেছি যে উক্ত অমুকের স্থানে ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের উপরিলিখিত এত টাকা পাওনা আছে।

১৮৯ সাল তাং।

ক, খ,
অমুক জেলার কালেক্টর।

---

### ২ নম্বর ফারম।

(৭ ধারায় ও ৯ ধারার (৩) দফায় উল্লেখ আছে।)

অমুক জেলার কালেক্টরের আফিসে রাজকীয় প্রাপ্যের বাকী টাকার যে সার্টফিকেট গাঁথিয়া রাখা যায়।

| সার্টফিকেটের নম্বর। | খাতকের নাম। | খাতকের ঠিকানা। | যত বাকী রাজস্বের নিমিত্ত এই সার্টফিকেট লেখা গেল এবং যত কালের বাকী। | যে মহাল বা মধ্য স্বত্বের নিমিত্ত রাজস্ব বাকী পড়ে। |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| | | | | |

আমি এতদ্দ্বারা এই সার্টফিকেট দিতেছি যে উক্ত অমুকের স্থানে ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের (অথবা আসন্নবন্ধু অমুকের সহযোগে কোর্ট অব ওয়ার্ডসের ওয়ার্ড অথবা অপ্রাপ্তবয়স্ক বা ক্ষিপ্ত অমুকের) উপরি লিখিত এত টাকা পাওনা আছে।

১৮৯ সাল তাং ।

ক, খ,
অমুক জেলার কালেক্টর।

## ৩ নম্বর ফারম।

( ৯ ধারার (১) দফায় উল্লেখ আছে। )

প্রার্থনাপত্র।

অমুক জেলার কালেক্টর সাহেব বরাবরেষু।

| খাতকের নাম। | খাতকের ঠিকানা। | রাজকীয় যত প্রাপ্য নিমিত্ত এই প্রার্থনাপত্র দেওয়া গেল। | যে প্রকারের রাজকীয় প্রাপ্য নিমিত্ত এই প্রার্থনাপত্র দেওয়া গেল। |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| | | | |

উক্ত শ্রীঅমুকের স্থানে এই বিষয় উপলক্ষে উপরিলিখিত এত টাকা পাওনা আছে। অদ্য অমুক সালের অমুক মাসের অমুক তারিখে এই সার্টিফিকেট দেওয়া গেল।

ক, খ,
( পদের আখ্যা। )

---

## ৪ নম্বর ফারম।

( ১০ ধারায় উল্লেখ আছে। )

নোটিস।

শ্রীঅমুক ( এইখানে ডিক্রীমত খাতকের নাম দিতে হইবে। )

সমীপেষু।—

তোমাকে এতদ্দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত ১৮৮০ সালের অমুক আইনের অমুক ধারার বিধানমতে অদ্য আমি তোমার বিরুদ্ধে অমুক হিসাবে তোমার স্থানে পাওনা এত টাকার সার্টিফিকেট লিখিয়াছি এবং ঐ সার্টিফিকেট এই আফিসে গাঁথাইয়া রাখা গিয়াছে। যদি তুমি উক্ত টাকা দিতে তোমার দায়িত্ব অস্বীকার কর, উক্ত সার্টিফিকেট কেন জারী করা যাইবে না ত্রিশ দিনের মধ্যে ইহার কারণ দেখাইতে পার। ত্রিশ দিনের মধ্যে তুমি কারণ দেখাইতে ত্রুটি করিলে অথবা, যথোপযুক্ত কারণ না দেখাইলে, যদি ঐ টাকা এই আফিসে না দাও, তবে উক্ত টাকার দেওয়ানী আদালতের ডিক্রী হইলে যেরূপে হইত সেইরূপে ঐ সার্টিফিকেট জারী হইবে। তোমাকে এতদ্দ্বারা নিষেধ করা যাইতেছে যে, যাবৎ উক্ত টাকা দেওয়া না যায়, তাবৎ তোমার স্থাবর সম্পত্তি কি তাহার কোন অংশ বিক্রয় বা দান বা বন্ধক দ্বারা বা প্রকারান্তরে হস্তান্তর করিতে পারিবে না।

উপরে উল্লিখিত সার্টিফিকেটের একখণ্ড প্রতিলিপি এতৎ সঙ্গে দেওয়া গেল।

১৮৯ সাল তাং । ক, খ,

অমুক জেলার কালেক্টর।

৫ নম্বর কারম।

(১২ ধারায় উল্লেখ আছে।)

শ্রীযুত অমুক জেলার কালেক্টর সাহেব বরাবরেষু।

লিখিতং শ্রী অমুক সাং অমুক দরখাস্ত পত্রমিদং

মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত ১৮৮০ সালের অমুক আইনের অমুক ধারার বিধানমতে দরখাস্তকারির বিরুদ্ধে আপনার আফিসে এত টাকার এত নম্বরের সার্টিফিকেট গাঁথিয়া রাখা গিয়াছে।

সসম্ভ্রমে দরখাস্তকারির বক্তব্য এই যে, সে উক্ত টাকা দিতে দায়ী নহে (অথবা, কিয়ৎ পরিমাণ দায় স্বীকার করা গেলে, সে এত টাকার অধিক টাকা দিতে দায়ী নহে)। দায়ী নহে কেন তাহার হেতু নিম্নে দেওয়া যাইতেছে :—

উপরিলিখিত বৃত্তান্ত দরখাস্তকারির জ্ঞান ও বিশ্বাসমতে সত্য।

এজন্য সসম্ভ্রমে দরখাস্তকারির প্রার্থনা এই যে উক্ত সার্টিফিকেট অসিদ্ধ (বা পরিবর্ত্তিত বা রূপান্তরিত) করিতে আজ্ঞা হয়।

## অভিপ্রায় ও হেতুর বিবরণ।

বাকী রাজস্বের জন্য মহালের নীলাম সম্বন্ধীয় আইনের মধ্যে ১৮৫৯ সালের ১১ আইনটিই প্রধান আইন। রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনটির পূর্ব্বোক্ত আইনটির সহিত একত্র পাঠ করিতে হইবে, ইহাই অভিপ্রায় ছিল। উক্ত ৭ আইনের ২ ধারায় লিখিত আছে যে 'এই আইনের ভাবের সহিত যতদূর সঙ্গত হয়, এই আইন মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত ১৮৫৯ সালের ১১ আইনের ও মন্ত্রিসভাধিষ্ঠিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রণীত ১৮৬৮ সালের ৭ আইনের অঙ্গীভূত বলিয়া ইহার অর্থ করিতে হইবে।" এই ব্যবস্থাটি ১৮৬৮ সাল হইতে আইনের যে অবস্থা দাঁড়াইয়াছে তাহার অনুযায়িক হইলেও কার্য্যতঃ বিশেষ অসুবিধাজনক হইয়াছে বলিয়া দৃষ্ট হয়। ১৮৬৮ সালের পূর্ব্বে ব্যক্তি বিশেষের নিকট হইতে গবর্ণমেন্টের পাওনা টাকা আদায় করিতে হইলে তাহা কেবল বাকী ভূরাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারিত, অর্থাৎ বাকীদারের মহাল নীলাম করিয়া কিম্বা তদপেক্ষা কষ্টজনক ও ব্যয়সাধ্য প্রণালীতে অর্থাৎ দেওয়ানী আদালতে মোকদ্দমা করিয়া আদায় করা যাইতে পারিত। উক্তরূপ প্রাপ্য টাকা আদায় করণার্থ ১৮৬৮ সালে যখন একটী অপেক্ষাকৃত সরাসরী কার্য্যপ্রণালী প্রচলিত করা হয় তখন নূতন প্রণালিটিকে পুরাতন প্রণালীর পরিশিষ্টস্বরূপ বিবেচনা করা হইয়াছিল এবং পরস্পর মিশ্রিত হইয়া দুইটিই চলিতে লাগিল এবং কিয়ৎপরিমাণে এখনও চলিতেছে। কিন্তু সার্টিফিকেট সম্বন্ধীয় কার্য্যপ্রণালী কুড়ি বৎসরেরও অধিক কাল প্রচলিত হইয়াছে ও সকলেই ইহার বিষয় অবগত আছেন। সুতরাং এক্ষণে উক্ত দুইটি প্রণালীকে পৃথক করা সম্ভব এবং করিলে বিশিষ্ট উপকার হইবে এরূপ বিবেচনা করা যায়। ফলতঃ দুইটি প্রণালীর মধ্যে কোন সাদৃশ্য বা সাধারণ ভাব নাই এবং উভয়ের মধ্যে যে একটি সম্বন্ধ ভাব দাঁড় করান হইয়াছে তাহা বোধ হয় উহাদিগকে সর্ব্বদা সংযুক্ত দেখা যায় বলিয়াই করা হইয়াছে কোন যুক্তিযুক্ত হেতুতে করা হয় নাই। যাহাকে সাধারণতঃ সার্টিফিকেট সম্বন্ধীয় কার্য্যপ্রণালী বলে তাহা রাজকীয় প্রাপ্য আদায় বিষয়ক আইনে অর্থাৎ ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনে ও ১৮৯১ সালের বঙ্গীয় ১ আইনে সন্নিবদ্ধ আছে। উক্ত আইন সংশোধন ও সংগ্রহ করাই উপস্থিত পাণ্ডুলিপিখানির উদ্দেশ্য। রাজস্বের নিমিত্ত নীলাম বিষয়ক আইন সংগ্রহ করণার্থ স্বতন্ত্ররূপ আইন প্রণয়ন করিবার অভিপ্রায় আছে। যে কার্য্যপ্রণালী অনুসারে মহালের অধিকারিদের স্থানে প্রাপ্য ভূমিরাজস্ব আদায় করা যায় এবং যে কার্য্যপ্রণালী অনুসারে বহুসংখ্যক ক্ষুদ্র ক্ষুদ্র প্রাপ্য অর্থাৎ ফী জরিমানা, মাসুল, টেক্স ও খরচা প্রভৃতি সর্ব্ব সাধারণের নিকট হইতে আদায় করা যায় এই দুইটি কার্য্যপ্রণালী এক্ষণ অবধি সম্পূর্ণরূপ পৃথক ও স্বতন্ত্র হইবে। প্রত্যেকের জন্য স্বতন্ত্র আইন ও স্বতন্ত্র কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট থাকিবে।

২। ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইন সংশোধন করিবার এই কারণটি ছাড়া অপর কারণও আছে। কোন কোন ধারায় যে রূপ শব্দ বিন্যাস আছে তাহাতে এবং কোন কোন অবস্থায় কি করা কর্ত্তব্য তৎসম্বন্ধে বিধান করা হয় নাই বলিয়া গোলযোগ উপস্থিত হইয়াছে। দৃষ্টান্ত স্বরূপ কালেক্টর" শব্দের অর্থ নির্দ্দেশের উল্লেখ করা যাইতে পারে। আইনের ৪ ধারায় ' কালেক্টর" শব্দের অর্থ স্পষ্ট করিয়া নির্ণীত হয় নাই, ইহাতে অত্যন্ত গোল যোগ ঘটিয়াছে। "কালেক্টর" শব্দের অর্থ নির্দ্দেশ করা হইয়াছিল বটে, কিন্তু "জেলার কালেক্টর' এই শব্দদ্বয়ের অর্থ নির্দ্দিষ্ট হয় নাই। প্রথমে এইরূপ নিষ্পত্তি করা হয় যে আইনের ৭ ধারানুসারে সার্টিফিকেট প্রচার করিবার ক্ষমতা কেবল জেলার কর্ত্তৃপক্ষই পরিচালন করিবেন। ইহার ফল এই হইল যে উক্ত কর্ম্মচারির উপর অতিরিক্ত পরিমাণে চলিত কর্ম্মের ভার অর্পিত হইল। ১৮৮২ সালে আইনজ্ঞ ব্যক্তিরা এরূপ মত প্রকাশ

করেন যে, ৪ ধারানুসারে যে কোন কর্ম্মচারীকে বিশেষ মতে নিযুক্ত করা যায় তাঁহাকেই জেলার কালেক্টর বলিয়া গণ্য করা যাইতে পারে এবং তিনিই ৭ ধারানুসারে সার্টিফিকেট দিতে পারেন। এই মত প্রকাশ করায় অধীন কর্ম্মচারিদের হস্তে যত টুকু ক্ষমতা দিবার অভিপ্রায় ছিল তদপেক্ষা বেশী ক্ষমতা প্রদত্ত হইল, এমন কি কোন কোন বিষয়ে তাঁহাদিগকে আর জেলার কর্ত্তৃপক্ষের অধীন থাকিতে হইল না। কেবল জেলার কালেক্টরদের কর্ত্তৃক না হইয়া যাহাতে ঐ আইন অনুসারে কালেক্টর স্বরূপ বিশেষ মতে নিযুক্ত কর্ম্মচারিদের দ্বারাও উক্ত আইনের ৭ ধারামতে সার্টিফিকেট প্রদত্ত হইতে পারে তজ্জন্য ১৮৯১ সালের বঙ্গীয় ১ আইনটি বিধিবদ্ধ করা হয়। শেষোক্ত আইনটি এক্ষণে রহিত করা গেল। উহার সারভাগ পাণ্ডুলিপিতে গৃহীত হইয়াছে।

আবার হাই কোর্টের একটি নিষ্পত্তি ক্রমে আইনের একটী ধারার এমন অর্থ করা হইয়াছে যে, সেই ধারার কখনই ঐরূপ অর্থ হইবার অভিপ্রায় ছিল না। এরূপ অর্থ করিবার দরুণ আইনের কার্য্য সুচারুরূপ চলিবার পক্ষে বিশেষ ব্যাঘাত হয়।

৩। ১৮৮৯ সালে শ্রীযুত জন বীমস সাহেব সি, এস, রাজস্বের নিমিত্ত নীলাম বিষয়ক আইন সংশোধন ও সংগ্রহ করণার্থ একখানি পাণ্ডুলিপি প্রস্তুত করিতেছিলেন। ঐ সময়ে ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনটি সংশোধনার্থ একখানি পাণ্ডুলিপি প্রণয়ন করিবার ভারও তাঁহার প্রতি অর্পণ করা হয়। তৎপ্রণীত শেষোক্ত পাণ্ডুলিপি খানি প্রকাশিত করা হয় ও তৎসম্বন্ধে সর্ব্বসাধারণের মত জানিবার নিমিত্ত প্রচারিত হয়। উক্ত পাণ্ডুলিপি সম্বন্ধে হাই কোর্ট ও রেবিনিউ বোর্ড হইতে রিপোর্ট প্রাপ্ত হওয়া যায় ও তাঁহাদের ও গবর্ণমেন্টের মধ্যে আরও অনেক চিঠিপত্র লেখা হইয়াছে। এই সকল তর্কবিতর্কেরপর গবর্ণমেন্ট যে সকল সিদ্ধান্তে উপনীত হইয়াছেন উপস্থিত পাণ্ডুলিপিতে তাহাই লিপিবদ্ধ হইল।

৪। আইনের অভিপ্রায় এই যে, সার্টিফিকেট কার্য্যপ্রণালী সম্বন্ধীয় নিয়মিত চলিত কার্য্য চালাইবার ক্ষমতা ডেপুটী কালেক্টর ও ঐরূপ অপর কর্ম্মচারিদের প্রতি অর্পিত হইলেও রাজস্ব সংক্রান্ত এই কার্য্যবিভাগের সাধারণ পারিচালন, কর্ত্তৃত্ব ও তত্ত্বাবধান অপর সকল রাজস্ব কার্য্য বিভাগের ন্যায় কেবল মাত্র জেলার কালেক্টরের হস্তেই ন্যস্ত হইবে। আইনের ৪ ধারাটির শব্দ বিন্যাস এইরূপ যে, যাহাতে তত্ত্বাবধান ও কর্ত্তৃত্বকারী 'জেলার কালেক্টর" ও "কালেক্টর" এই দুইয়ের মধ্যে প্রভেদটি স্পষ্টরূপে প্রদর্শিত হয় তদ্রূপ পরিবর্ত্তন করা অতীব কঠিন। "কালেক্টর" বলিতে এরূপ অধীন কর্ম্মচারীকে বুঝায় যিনি বিচার ও শাসন সংক্রান্ত কার্য্য করিতে ক্ষমতাপন্ন বটেন কিন্তু জেলার কর্ত্তৃপক্ষের ক্ষমতা প্রাপ্ত নহেন। "জেলার কালেক্টর' বলিতে এমন কর্ম্মচারিকে বুঝায় যাঁহার তত্ত্বাবধান ও কর্ত্তৃত্ব ক্ষমতা ছাড়া এই আইনানুযায়িক কালেক্টরের কাষ্য করিবার ক্ষমতাও আছে, আর্থৎ কোন কারণে ঐরূপে কার্য্য করা উচিত বিবেচনা করিলে তিনি তাহাও করিতে পারিবেন। পুর্ব্বোক্ত প্রভেদটি নিম্নলিখিতরূপে প্রদর্শিত করিবার প্রস্তাব করা যাইতেছে, অর্থাৎ পাণ্ডুলিপির ৪ ধারায় "জেলার কালেক্টর" এই শব্দগুলির একটী নূতন ব্যাখ্যা দেওয়া যাইতেছে এবং কোন্ স্থলে কেবল মাত্র জেলার কালেক্টরই কার্য্য করিবার ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মচারী হইবেন ও কোন্ স্থলে বিশেষ মতে নিযুক্ত কালেক্টরেরা কার্য্য করিতে পারিবেন আইনের মধ্যে বরাবর এইটি স্পষ্ট করিয়া দেখান হইতেছে। পাণ্ডুলিপির ৪ (১) ও ৩১ ধারাক্রমে বিধান করা যাইতেছে যে, গবর্ণমেন্ট কর্ত্তৃক স্পষ্টরূপে অনুজ্ঞাত না হইলে বিশেষ মতে নিযুক্ত কালেক্টরেরা আপিলী ক্ষমতা পরিচালন করিবেন না এবং তদ্রূপে অনুজ্ঞাত হইলেও উক্ত সকল ক্ষমতার পরিচালন সম্বন্ধে তাঁহারা জেলার কালেক্টরের কর্ত্তৃত্বাধীন হইবেন। মহকুমার ভারপ্রাপ্ত কালেক্টরের ক্ষমতা সম্বন্ধেও বিধান করা গেল। পাণ্ডুলিপি দ্বারা এক্ষণে যে সকল পরিবর্ত্তন সন্নিবেশিত করা গেল তাহাতে আইনের অভিপ্রায় সম্বন্ধে যে অনিশ্চিততা অনুভূত হয় তাহা দূর হইবে এবং জেলার কর্ত্তৃপক্ষের কর্ত্তৃত্ব ক্ষমতা অব্যাহত রাখিয়া অধীন কর্ম্মচারিদিগকে সাধারণ কর্ম্মে নিযুক্ত করা যাইতে পারিবে।

৫। পাণ্ডুলিপির ৭ ধারায় সার্টিফিকেট সম্বন্ধীয় কার্য্যপ্রণালী যে সকল আইন ও ধারা সম্বন্ধে খাটিবে তাহার তালিকার মধ্যে ১৮৮০ সালের পর বিধিবদ্ধ আইনগুলি সন্নিবেশিত করিয়া উক্ত তালিকা হাল লাগাইদ সম্পূর্ণ করা হইয়াছে। গবর্ণমেন্টের প্রাপ্য রাজস্ব বা খাজানা বাকী পড়িলে কোন আইন অনুসারে উহার যে সুদ দিবার অনুমতি হয় ঐ ধারায় সেই সুদ আদায় করিবার বিধান হইল। নীলাম বিষয়ক আইনে যে রূপ ব্যবস্থার প্রস্তাব হইয়াছে এই বিধান তদনুযায়িক। বাকী পাওনা টাকার স্থলে ডিক্রী মত খাতক যে কেন সুদ পাইবেন আর সরকার পাইবেন না ইহার কোনই কারণ দেখা যায় না। আবার ২১ ধারা সম্বন্ধে বক্তব্য এই যে, সার্টিফিকেটের লিখিত টাকার উপর অনেক স্থলেই আইন মতে সুদ চলিতে পারে এবং দেওয়ানী আদালতের ডিক্রীর বেলায় যেরূপ হইয়া থাকে আসল টাকা মায় সুদ ও ডিক্রী জারীর খরচা একটি নির্দ্দিষ্ট হারে আদায় হইতে পারিবে এরূপ ব্যবস্থা করা ন্যায়সঙ্গত বলিয়া বোধ হয়।

খাজানা বৃদ্ধি সম্বন্ধীয় আইন ১৮৮০ সালে যেরূপ ছিল বঙ্গদেশের প্রজাস্বত্ব বিষয়ক আইনক্রমে তদপেক্ষা অধিক সুনির্দ্দিষ্ট হইয়াছে। শেষোক্ত আইনের বিধানের অনুযায়ী করিবার নিমিত্ত পাণ্ডুলিপির ৭ ধারার (চ দফার শেষস্থ নিয়ম বিধিটি পরিবর্ত্তিত করা গিয়াছে।

